# ভূমিকা

সমগ্র 'জীবনসঙ্গিনী' গ্রন্থের বিষয়বস্তু তিনটি পর্ব্বে 'প্রবর্ত্তক' মাসিক পত্রিকায় প্রকাশিত হয়।

১৩৩৬ সালের ২২-এ অগ্রহায়ণ প্রবর্ত্তক-সঙ্ঘপ্রতিষ্ঠাতা পূজনীয় সঙ্ঘগুরু শ্রীশ্রীমতিলাল রায়ের সহধর্ম্মিণী শ্রীশ্রীরাধারাণী দেবী লোকান্তরিতা হন। এই সালের পৌষ সংখ্যা প্রবর্ত্তকেই তিনি 'আমার জীবনসঙ্গিনী' শীর্ষক রাধারাণী দেবীর জীবন-কাহিনী লিখিতে আরম্ভ করেন। ১৩৩৭ সালের চৈত্র সংখ্যায় উহা শেষ হয়। তাঁহার সঙ্ঘপূর্ব্ব পারিবারিক ও বিচিত্র সাধন-জীবনের রোমাঞ্চকর কাহিনী মুখ্যতঃ এই খণ্ডে বিবৃত। ১৩৪৩ সালের শ্রাবণ মাসে এই অংশ গ্রন্থাকারে প্রকাশিত হয় এবং স্বল্পকাল মধ্যেই পুস্তকখানি নিঃশেষিত হইয়া যায়। পুস্তকখানির প্রারম্ভে "প্রকাশকের নিবেদন" শিরোনামায় প্রবর্ত্তক সঙ্ঘের সন্তানমণ্ডলী গ্রন্থমর্ম্ম এইভাবে ব্যক্ত করেন :

"পুণ্যময়ী সঙ্ঘজননীর পরম পবিত্র স্মৃতি হৃদয়ের আলেখ্য-পটে আমাদের চিরদিন আঁকা থাকিবে—সে আলেখ্য মুছিবার নয়। সে স্মৃতি যতই ধ্যান করি, ততই মূর্ত্ত হয়। হৃদয় ভরিয়া ওঠে প্রেমে ও আনন্দে। সেই প্রেমানন্দময় মাতৃ-মূর্ত্তিই জীবনের আরাধনায় সঙ্ঘের প্রতি নারী-পুরুষের অন্তরে অলক্ষ্যে শক্তি ও প্রেরণার উৎস—উৎসর্গের সিদ্ধিলক্ষ্মী।

"মায়ের পূজা—সন্তানের শ্রদ্ধা, ভক্তি, প্রেমেরই হৃদয়ারতি। এই গ্রন্থ-প্রকাশ উপাসনারই অর্ঘ্য। ইহা বিশ্বময়ীর চরণকমলেই উপনীত হউক।"

১৩৪৬ সালের বৈশাখ সংখ্যা 'প্রবর্ত্তক'-এ পূজনীয় লেখক 'জীবনসঙ্গিনী'র দ্বিতীয় পর্ব্ব লিখিতে সুরু করেন এবং ১৩৪৮ সালের মাঘ সংখ্যায় উহা শেষ করেন। ইহা তাঁহার দাম্পত্যজীবনের নিগূঢ় অধ্যায়। এখানে একান্ত পরিবারগত পতি-পত্নীর জীবন ও সম্বন্ধ সমুন্নত আধ্যাত্ম-আদর্শ-রসায়নে রূপান্তর-রঞ্জিত। একদিকে ক্রমাপসরমাণ ব্যক্তি ও পরিবার, অন্যদিকে মহতের আহ্বানে উদ্দাম গতিতে অগ্রসরমান পতিদেবতার কায়ার ছায়ার ন্যায় পত্নীর নির্ব্বাক্ অনুসরণ ও বিচিত্র অন্তর্দ্বন্দ্বের অপূর্ব্ব চিত্র এই পর্ব্বে

লেখকের অনুপম মর্ম্মনিঙড়ানো লিপি-কুশলতায় অঙ্কিত। প্রবর্ত্তক সঙ্ঘ-সৃষ্টির সূচনা-পর্ব্বও ইহাই। অব্যক্ত সৃষ্টির অস্ফুট কাকলি এখানে মুখর হইয়া না উঠিলেও, অশ্রুত প্রতিধ্বনি তুলিয়াছে। ভাবী সৃষ্টির গর্ভবেদনা-শিহরিত এই অধ্যায়টি গ্রন্থকারের চরমতম সাহিত্যিক অবদানও বলা চলে। প্রথম পর্ব্বে গ্রন্থকারের শ্রীঅরবিন্দ-সংযোগ বিকশিত, পল্লবিত হইয়া দ্বিতীয় পর্ব্বে যে পরিণতি পাইয়াছে, তাহা সুকরুণ বিয়োগান্ত যবনিকার অন্তরালে পুনশ্চ অন্তর্হিত হইয়াছে। দ্বিতীয় পর্ব্বের চিরবিচ্ছেদমূলক গ্রন্থকারের অরবিন্দ-বিযুক্তি অত্যন্ত মর্ম্মস্পর্শী এবং ইহাই বক্ষ্যমাণ গ্রন্থের মর্ম্মান্তিক পরিসমাপ্তিও। বস্তুতঃ, শ্রীঅরবিন্দকে কেন্দ্র করিয়াই এখানে দাম্পত্যজীবন আবর্ত্তিত। বাংলার বিপ্লবযুগের রাষ্ট্র-সাধনার সূচনা ও পরিণতি এই দুইটি পর্ব্বের পটভূমি বলা চলে।

১৯০৬ হইতে ১৯১০-এর ফেব্রুয়ারী—এই স্বল্পস্থায়ী পাঁচটি বৎসর ব্যাপী শ্রীঅরবিন্দের প্রকাশ্য রাষ্ট্রজীবন দেশের নিকট সুবিদিত। ইহার পূর্ব্ববর্ত্তী তাঁর বাল্য ও কৈশোরজীবনের ইতিহাস অস্পষ্ট। ১৯১০-এর পর শ্রীঅরবিন্দের সুদীর্ঘ জীবনও রহস্যাবৃত। ১৯১০ হইতে ১৯২১ সাল পর্য্যন্ত এই দুর্ভেদ্য রহস্যঘন অজ্ঞাত অরবিন্দ-জীবনের অজানা অধ্যায়ের উপর এই 'জীবনসঙ্গিনী' গ্রন্থে উল্লিখিত উপাদান অবধারিত আলোকপাত করিবে। গ্রন্থকারের ব্যক্তিগত জীবনে এই অনাহূত অরবিন্দ-সংযোগ বাংলার বিভিন্ন ধর্ম্ম, মত ও পথ এবং সাধন-বৈচিত্র্যের অন্বেষণ ও অনুসরণেরও সমাহার আনিয়া দেয়। ইহা একদিকে যেমন বাংলার আউল, বাউল, তন্ত্র, সাঁই, সহজিয়া প্রভৃতি বিচিত্র সাধনমার্গের রহস্যবাদের মর্ম্মোদ্ঘাটনের সহায়ক হইয়াছে, তেমনি অপর দিকে বাঙালীর অধ্যাত্মমানসে আত্মসমর্পণসাধ্য পূর্ণযোগমূলক জীবনসাধনার সঙ্কেত-চিহ্ন রাখিয়া গিয়াছে।

'জীবনসঙ্গিনী'র প্রথম ও দ্বিতীয় পর্ব্ব একত্র গ্রন্থবদ্ধ হইয়া ১৩৫৯ সালের শ্রাবণ মাসে ( জুলাই ১৯৫২ খৃঃ ) দ্বিতীয় সংস্করণরূপে আত্মপ্রকাশ করে।

'জীবনসঙ্গিনী' গ্রন্থের তৃতীয় পর্ব্ব সঙ্ঘ-সৃষ্টির যুগ। সংগঠন ইহার মূলসূত্র। অগ্নিযুগের সমাপ্তি আর মহাত্মা গান্ধীজীর অসহযোগ আন্দোলন ইহার বহিরঙ্গ পটভূমি রচনা করিয়াছে। ১৯২১-এর ১১ই আগষ্ট সস্ত্রীক গ্রন্থকারের পণ্ডিচারী ত্যাগ হইতে ১৯২৯-এর ৮ই ডিসেম্বর দেবী রাধারাণীর মৃত্যু-মুহূর্ত্ত

পর্য্যন্ত ইহার কাল। স্বাধীনতা-সংগ্রামের সমসাময়িক ইতিহাস এই পর্ব্বের পৃষ্ঠায়-পৃষ্ঠায় প্রতিফলিত। ১৩৫০ সালের বৈশাখ সংখ্যা 'প্রবর্ত্তক'-এ ইহার সুরু এবং ১৩৫৬ সালের আষাঢ় সংখ্যায় শেষ। আগামী কালে 'জীবনসঙ্গিনী'র এই বিপুল বৈচিত্র্যময় কাহিনীর শেষ পরিচ্ছেদ গ্রন্থাকারে প্রকাশিতব্য। ইতিমধ্যে পূর্ব্ব দুই পর্ব্ব 'জীবনসঙ্গিনী' গ্রন্থের দ্বিতীয় সংস্করণ নিঃশেষিত হওয়ায়, যুগসম্মত সজ্জায় নবাকারে উহারই বক্ষ্যমাণ তৃতীয় সংস্করণ প্রকাশিত হইল।

'জীবনসঙ্গিনী' বস্তুতঃ 'জীবনসঙ্গিনী'-রচয়িতারই আত্মজীবনী। গ্রন্থকারের জীবন বৈচিত্র্যপূর্ণ। পারিবারিক গণ্ডীর মধ্যেই তাঁর জীবন, কর্ম্ম ও সাধনা সীমাবদ্ধ নয় এবং নয় বলিয়াই উহা প্রসারিত হইয়া বৃহত্তর জাতীয় জীবনের দিগঙ্গন স্পর্শ করিয়াছে। পূজনীয় গ্রন্থকারের সমগ্র জীবন-সাধনার অলক্ষ্য অন্তরালে থাকিয়া যে মহীয়সী নারী ছায়ার ন্যায় অনুসরণ করিয়াছেন, প্রেরণা যোগাইয়াছেন, পবিত্রতা ও সংযম এবং সমর্পণের মধ্য দিয়া সহধর্ম্মীকে সমুন্নয়ন ও সিদ্ধি দান করিয়াছেন, তাঁহাকে না জানিলে বক্ষ্যমাণ গ্রন্থের লেখকের অন্তরঙ্গ দিক্‌টাই অজানা রহিয়া যাইবে। বস্তুতঃ, পূজনীয় গ্রন্থকার শ্রীশ্রীমতিলাল রায়ের সহধর্ম্মিণীর কোন স্বতন্ত্র সত্তাই ছিল না, বলা চলে। পত্নীর আত্মনিবেদনের অপূর্ব্ব রসায়নে দাম্পত্যজীবন এখানে একাকার, অদ্বয় এবং অখণ্ড। মানবিক ও দৈহিক সংস্কার একদিনে আকস্মিক মুছিবার নয়। প্রবৃত্তি ও প্রক্ষোভ, দ্বিধা-দ্বন্দ্ব ও সংশয়ের মধ্য দিয়া দিব্য রূপান্তরের যে বিচিত্র কাহিনী, তাহাই সাধারণ সংসার, সমাজ ও দাম্পত্য-জীবনের ক্ষেত্রে উর্দ্ধমুখী প্রেরণার উৎস হইবে। রাধারাণী দেবীর বহিরঙ্গ জীবন আর দশজন সমাজ-সংসারের সতী-সাধ্বীরই মত। সংক্ষিপ্ত ছিল তাঁর আয়ুঃ—প্রায় ৪০ বৎসর।

১৮৮৯ খৃষ্টাব্দে (৬ই আষাঢ় ১২৯৬ বঙ্গাব্দ) রাধারাণী দেবী চুঁচুড়ার এক ছেত্রী পরিবারে জন্মগ্রহণ করেন। রাধারাণীর পিতামহ চৌহান ঠাকুরবংশীয় ৺বৈদ্যনাথ সিংহরায় উত্তর-পশ্চিম প্রদেশের মৈয়নপুর জেলা হইতে এদেশে আসিয়া প্রথম বসতি স্থাপন করেন। পিতার নাম ৺হরিলাল সিংহরায় এবং

| | | | |
|---|---|---|---|
| রা ৭ বুধ ম ৫ | শু ২ | | চ ২৬ |
| শ ৯ | | | |
| | | | র ১০ বৃ ২ কে |

৺রাধারাণী দেবীর জন্মকুণ্ডলী

জন্ম : ১৮১১ শকাব্দ ( ইং ১৮৮৯ ) ৬ই আষাঢ়, ১২৯৬ বঙ্গাব্দ, বুধবার ২।৫।৩৭।২৫ পল। ধনুলগ্ন। কন্যা রাশি।

মৃত্যু : ২২-এ অগ্রহায়ণ, ১৩৩৬ বঙ্গাব্দ। ৮ই ডিসেম্বর, ১৯২৯ খৃঃ।

মাতার নাম ৺কামিনী দেবী। পিতামাতার চারিটি পুত্র-সন্তানের পর আদরিণী কন্যা রাধারাণী ভূমিষ্ঠা হওয়ায়, তিনি এই সিংহরায় পরিবারের, বিশেষতঃ তাঁর পিতামহীর অত্যন্ত স্নেহভাগিনী হইয়াছিলেন। বালিকাবয়সে স্বভাবতঃই রাধারাণী অতিশয় সুশীলা, সরল-হৃদয়া, শান্তস্বভাবা ও লজ্জাবতী ছিলেন। সাত বৎসর বয়সে স্থানীয় ফ্রী চার্চ্চ মিশনারী বালিকা বিদ্যালয়ে ভর্ত্তি হইয়া মাত্র দুই বৎসর তিনি পড়াশুনা করিয়াছিলেন। ৯ বৎসর বয়সে চন্দননগরের ৺বিহারীলাল রায়ের পঞ্চদশ বর্ষীয় পুত্র বর্ত্তমান গ্রন্থের গ্রন্থকার শ্রীমতিলালের সহিত রাধারাণীর বিবাহ হয়। বর ও কন্যা একই গোত্রজ হওয়ায়, মাতামহী রাধারাণীকে সম্প্রদান করিয়া দোষ খণ্ডন করেন। দুর্ভাগ্য অথবা সৌভাগ্যবশতঃ এই নব বধূর উপর স্বামীর বৃহৎ সংসারের সুদৃষ্টি পড়ে নাই। বস্তুতঃ, সাংসারিক সুখ-সৌভাগ্যলাভ যেন তাঁর অদৃষ্টেই বিহিত ছিল না। পতির বিচিত্র সংগ্রামময় জীবন তাঁহাকেও যেন অজ্ঞাতে এক অসামান্য জীবনের দিকেই ধীরে-ধীরে অগ্রবহ করিয়া লইয়া চলিয়াছিল। একমাত্র

কন্যার মৃত্যুর পর মাত্র অষ্টাদশ বর্ষ বয়সে ভরা যৌবনে রাধারাণী পতি-দেবতার আহ্বানে অকুণ্ঠচিত্তে অখণ্ড ব্রহ্মচর্য্যব্রত গ্রহণ করিয়া, চিরদিনের মত নারীজন্ম ও জীবনের সকল বিলাস, ভোগবাসনা ও সাধ-আহ্লাদের বিসর্জ্জন দেন। রাধারাণীর জীবনে পতির আদর্শ সিদ্ধ করিতে পত্নীত্বের স্বেচ্ছামৃত্যু ও সত্যকার সহধর্ম্মিণীত্বের নবজন্ম এই পরম ক্ষণ হইতেই সুরু হয়। তাঁরই মুখের কথা ছিল : "সতীর ধর্ম্ম পতিকে বড় করা। এতেই সুখ, এতেই আনন্দ, আর কোন সাধ-আহ্লাদ রাখতে নেই।" ১৯২৯ খৃষ্টাব্দের ৮ই ডিসেম্বর ( ১৩৩৬, ২২-এ অগ্রহায়ণ ) তিনি ইহলোক ত্যাগ করেন। জ্ঞানে-অজ্ঞানে জীবনের শেষ দুইটি দশক পতিদেবতার স্বরূপে আত্মলয়ের সাধনা ছাড়া তাঁর অন্য কোন প্রযত্ন ছিল না—না ছিল অস্তিত্বের বিশিষ্ট স্বাতন্ত্র্য অথবা বিভিন্ন জীবনকাহিনী। রাধারাণী দেবীর সংক্ষিপ্ত জীবনের নীরব কাহিনী তথ্যবাহুল্যে বা ঘটনার চমকপ্রদ বৈচিত্র্যে স্মরণীয় নহে ; পরন্তু তাঁর জীবনের অসাধারণ মহিমা ছিল অন্যত্র—মর্ম্মের অন্তরঙ্গ ক্ষেত্রে, যাহাই তাঁহাকে দুর্লভ হিন্দু নারীর সতীত্বমহিমায় বরণীয়া করিয়াছে। এই নিবেদিত আত্মার বর্ত্তমান দেহেই দেহান্তরের যে অপরূপ প্রতিচিত্র 'জীবনসঙ্গিনী' গ্রন্থের পৃষ্ঠায়-পৃষ্ঠায় ফুটিয়া উঠিয়াছে, তাহা যেমনি অ-সাধারণ আর অনবদ্য, তেমনি সিদ্ধ দাম্পত্য-জীবন লাভের পথে নারী মাত্রেরই অনুসরণযোগ্য।

'জীবনসঙ্গিনী' গ্রন্থের তিনটি পর্ব্বে গ্রন্থকারের জীবনসঙ্গিনী রাধারাণী দেবীর তিনটি রূপ বৈশিষ্ট্যমণ্ডিত হইয়া উঠিয়াছে। প্রথম পর্ব্বে তিনি একান্ত পতি-সোহাগিনী জায়া, পত্নী, কুলবধূ। দ্বিতীয় পর্ব্বে তিনি সহধর্ম্মিণী এবং তৃতীয় পর্ব্বে প্রবর্ত্তক-সঙ্ঘজননী। বক্ষ্যমাণ গ্রন্থ প্রিয়তমের জীবনাদর্শে পত্নীর আত্মোৎসর্গ ও রূপান্তর-পর্য্যায়ক্রমেরই অশ্রুময় কাহিনী। এই উৎসর্গ এমনি পরিপূর্ণ হইয়াছিল যে, শেষ পর্য্যন্ত রাধারাণীর স্বতন্ত্র কোন জীবনকাহিনীই ছিল না। রক্ষণশীল পরিবারে তিনি জন্মগ্রহণ করেন এবং সে-যুগের গোঁড়া আবহাওয়ার মাঝে শ্বশুরকুলে নিষ্পিষ্টা ও বর্দ্ধিতা হইয়া রাধারাণী নিজেও অত্যন্ত রক্ষণশীলা ও লাজুকস্বভাবা হইয়া পড়েন। দাম্পত্যজীবনের প্রারম্ভে, কৈশোরে ও যৌবনে, নারীর সহজ আশা-আকাঙ্ক্ষা-চরিতার্থতার মাঝে পতিকে একান্ত আপনার জন করিয়া পাইবার যে হৃদয়প্রবণতা, তার ব্যতিক্রম রাধারাণীর জীবনে দেখা যায় দুইটি কারণে। প্রথম পারিবারিক, দ্বিতীয় পতির

অদম্য অফুরন্ত প্রাণের বহিরঙ্গ স্ফুরণের উচ্ছলতা। তখনও অনাগত আজিকার প্রবর্ত্তক সঙ্ঘের বীজ এই দম্পতীর জীবন ও সম্বন্ধ-রসায়নের মাঝে জন্মের অপেক্ষায় সুপ্ত। এখানে পতি ও পত্নী : গতি ও স্থিতি—সম্বেগ আর সম্বিৎ। এক্ষেত্রে এই প্রকৃতি-বৈপরীত্য প্রবর্ত্তক সঙ্ঘের সৃষ্টি সম্ভবপর করিয়াছে। দেশ ও জাতিসাধনার উদগ্রতায় ছিল তাঁর স্বামীর জীবন ব্যাপৃত। অগ্নিযুগের বিপ্লবী শহীদদের অবাধ আশ্রয় ছিলেন তিনি। অবারিত ছিল তাঁর গৃহদ্বার। অপরিচিত নবাগতের সমাগমে মুখরিত ছিল তাঁর গৃহাঙ্গণ। এই অশান্ত নিত্য উপদ্রুত পরিবেশে পতিকে একান্ত একাকিত্বের মাঝে পাইয়া পত্নী-হিয়ার যে পরিতৃপ্তি, তাহা রাধারাণীর ভাগ্যে ঘটে নাই। ঘটে নাই বলিয়াই রাধারাণীকে কত নীরব নির্ম্মম তপস্যার মধ্য দিয়া বিপ্লবী স্বামী ও ভাবী সঙ্ঘ-স্রষ্টার আনুগত্যে নিজেকে উন্নীতা করিয়া ধরিতে হইয়াছে—সেই অশ্রুসিক্ত রাগ-বিরাগের দ্বন্দ্বময় চিত্র অতিশয় নিপুণতার সহিত বক্ষ্যমাণ গ্রন্থে চিত্রিত হইয়াছে। রাধারাণীর যৌবনের সবচেয়ে বড় সাধনা এবং কঠিনতম পরীক্ষাও এইখানে। পত্নীর এই অপূর্ব্ব আন্তর-সাধনার নির্ম্মমতার কাছে পতির বহিরঙ্গ সৃষ্টির তপস্যাও বুঝি ম্লান হইয়া পড়ে! অবশেষে জীবনের ও আয়ুর মাত্র চতুর্থ দশকে রাধারাণীর সমগ্র চিত্ত-সংবেগ একাগ্র হইয়া পতির সঙ্ঘ-সৃষ্টিকারী এষণার সহিত ওতপ্রোত সংজড়িত হইয়াছে। পরিশেষে মরণ-মূল্যেই সঙ্ঘ-মাতৃত্বের মহিমাসনে তিনি প্রতিষ্ঠা লাভ করেন। রাধারাণীর মর জীবনের গৌরব, সৌভাগ্য এবং সিদ্ধিও এইখানেই। এবং এই চরিত্র-বৈশিষ্ট্যের জন্যই স্বজন-পরিজন ও গৃহ-সীমানার বাহিরে সঙ্ঘ তথা জাতি-সাধনার ব্যাপক ক্ষেত্রে রাধারাণী দেবীকে অখণ্ড মাতৃত্বের কল্যাণমূর্ত্তিতে পাইয়া প্রবর্ত্তক সঙ্ঘ তথা দেশ ও জাতি সৌভাগ্যান্বিত।

এই মহীয়সী নারীর স্বরূপ-পরিচয় তাঁর তিরোধানের পর রচিত প্রবর্ত্তক সঙ্ঘের মাতৃ-স্তুতির একটি গাথায় সুপরিস্ফুট হইয়াছে :

ত্বং হি ভারতীয়ভাবসিদ্ধবিগ্রহা, গরীয়সী, পতিব্রতা মহানারী,
ত্বমেব সম্যগ্ আত্মনিবেদনস্থ ভাস্বরী মহিমময়ী পুণ্যপ্রতিমা,
ত্বমেব জীবনেমরণে চ মহীয়সী, অখণ্ড ভাগবদ্ব্রতচারিণী,
হে সাধ্বীনাং ললামভূতে, তপোময়ি! তুভ্যং নমঃ॥

'জীবনসঙ্গিনী'র কাহিনী বস্তুতঃ সমসাময়িক কাল, ঘটনা ও জাতির স্বাধীনতা-সাধনার বৃহত্তর পটভূমিকায় গৃহের নিরালা কোণে একটি মহীয়সী নারী-জীবনের জন্মান্তরেরই কাহিনী। এই দেহে দেহান্তরের কৃচ্ছ্রসাধনায় এ জীবন অত্যুজ্জ্বল। বৃহতের গোত্রে গোত্রান্তরিতা হইয়া তাঁর নারী-সত্তা আজ নৈর্ব্যক্তিক-মাতৃত্বের মাঝে বিগলিতা। তাই আমরা আশা করি, অখণ্ড সন্তানব্রতী বাঙালীর নিকট 'জীবনসঙ্গিনী' গ্রন্থখানি সশ্রদ্ধ সাদর অভিনন্দনই লাভ করিবে। ইতি

১০ই আশ্বিন ১৩৭৫
২৬-এ সেপ্টেম্বর ১৯৬৮

শ্রীরাধারমণ চৌধুরী

নয় বৎসর বয়সে তিনি অবগুণ্ঠন মাথায় দিয়া আমার গৃহে প্রবেশ করিয়াছিলেন, আমার সম্মুখেই তাঁর জীবনকোরক ফুটিল, সুবাস বিলাইয়া শুকাইল—আমি ছাড়া তাঁর জীবনপর্ব্ব আর কেহ দেখিল না, তাঁর মর্ম্মকথা শুনিবার সুযোগ পাইল না।

তাঁহাকে বিবাহ করিয়াছিলাম নয় বৎসর বয়সে, আমার বয়স তখন উনষোড়শ বৎসর। এত বাল্যকালে বিবাহ করার কারণ না বলিলে, জীবনরহস্যের মর্ম্মকথা অপ্রকাশ থাকিয়া যাইবে। তাঁর পুণ্য-কথার সহিত আমার জীবনের দুর্ব্বলতা যদি প্রকাশ পায়, তাহাতেই বা ক্ষতি কি? বরং জীবন-শিল্পের অনভিজ্ঞতায় যে উদীয়মান নবজাতি ভাব ও আদর্শে বিভোর আত্মদৃষ্টিহারা, তাহারা কিছু সচেতন হইতে পারিবে। পথের অন্তরায় হিসাবের মধ্যে গণনায় না আনিলেই যে স্বচ্ছন্দ গতি মিলে, তাহা নহে; সমুদ্র-গর্ভে নিমজ্জমান পাহাড় পোতাধ্যক্ষের অতর্কিতেই অতি নিষ্ঠুর ভাবে সাধের অভিযান নষ্ট করিয়া দেয়। আত্ম-স্বভাবের মধ্যে যে অসংখ্য ত্রুটি ও ভ্রান্তি পথের মাঝে অকস্মাৎ আবির্ভূত হইয়া তরুণের সুমহান্ আদর্শ ও স্বপ্ন ভাঙ্গিয়া দেয়, তাহার ইয়ত্তা কে রাখে? আমার জীবন-তরী এইরূপ অসংখ্য বাধার সহিত সংগ্রাম করিয়াই আজ তীরে ভিড়িবার উপক্রম করিয়াছে। আমার পশ্চিম আকাশ স্বচ্ছ নীলের মতই

উজ্জ্বল—জীবনের মধ্যগগন হইতে হেলিয়া পড়িয়াছি, ইহা আর অস্বীকার করিবার নহে। কিন্তু যে আনন্দ ও গর্ব্ব আমার জীবনের স্বাস্থ্য ও আয়ুঃ তাহা লইয়াই আমি ডুব দিব, ইহাপেক্ষা জীবনের অধিক সার্থকতা চাহি না; প্রয়োজন বলিয়াও আর স্বীকার করি না।

আমার জীবনসঙ্গিনীর অন্বেষণ-স্পৃহা এত অল্প বয়সে কেন প্রবল হইয়াছিল, আগে সেই কথাই বলি।

ছয় বৎসর বয়সে কঠিন টাইফয়েড রোগে আক্রান্ত হই। একচল্লিশ দিন বিকার-ঘোরে অনেক স্বপ্ন দেখি; আত্মীয়-স্বজন আমার অবস্থা দেখিয়া হতাশ হইয়াছিলেন, আমার অন্তিম কাল উপস্থিত বলিয়া বুঝিয়াছিলেন। যখন সচেতন হইলাম, স্নেহময়ী মাতৃদেবীর আর্ত্তনাদ ও পিতৃদেবের বক্ষে করাঘাত করার অবস্থা দেখিয়া মূর্চ্ছিত হইয়া পড়িলাম। আমার শেষ স্বপ্ন স্মৃতিপথ হইতে কিন্তু আর মুছিল না। সে চিত্র ক্রমেই মূর্ত্ত হইয়া উঠিতেছে। এক সৌম্যশান্ত, শ্মশ্রুগুম্ফবিরাজিত প্রসন্ন বদন, কাঞ্চনকায় মহাপুরুষ আমার মৃত্যুকাতর শুষ্ককণ্ঠে অমৃতবারি ঢালিয়া আমায় নতুন জীবন প্রদান করিলেন। তাঁহার শরীর কৃশ নয়, অতি স্থূল নয়, দীর্ঘ নয়, খর্ব্ব নয়—সে মূর্ত্তি আজিও দেখিলে চিনিতে পারি। তৃষ্ণার্ত্ত কণ্ঠ সরস হইলে, শিশুসুলভ প্রশ্ন: "রোগ-নাশ হইল, পথ্য করিব কি?" উত্তর পাইলাম "অন্ন"। সে মূর্ত্তি অন্তর্হিত হইলেন। জিহ্বা অমৃত-স্বাদে পূর্ণ হইয়াছিল, আজিও তাহা মুছে নাই—সে আস্বাদে আমার জীবন মধুময় হইয়া গিয়াছে। আর অন্নক্ষেত্র এই মর্ত্ত্যকে সেই যে আঁকড়াইয়া ধরিয়াছি, বুঝি অনন্ত যুগ আর ইহা ছাড়িব না! ইহাই আমার ধর্ম্মক্ষেত্র কুরুক্ষেত্র। এই ধরণী ধন্য হইবে, যে দিন দুষ্কৃতি দমন করিয়া ভগবান ভারতের সিংহাসনে বসিয়া ধরায় স্বর্গরাজ্য প্রতিষ্ঠা করিবেন —যুগযুগের প্রতীক্ষায় আমি ধৈর্য্যচ্যুত হইব না।

পিতাকে এই পুরুষের পরিচয় জিজ্ঞাসা করিয়া বুঝিলাম—ইনিই দেবাদি-দেব মহাদেব, স্বয়ং তারকনাথ, পিতামাতার আকুল প্রার্থনায় আমার নবজীবন দান করিয়াছেন। প্রাণদাতার উদ্দেশ্যে প্রণাম করিতে শিখিলাম, প্রাণদাতা শিবের আরাধনা-মন্ত্র কণ্ঠস্থ করিলাম, ধূর্জ্জটির মূর্ত্তি গড়িলাম। পূজার ব্যবস্থা হইল, পার্ব্বতীনাথের চরিত্রালোচনায় প্রবৃত্তি জন্মিল, নিরামিষ আহার করিতে লাগিলাম। বাল্যের ক্রীড়া-প্রবৃত্তি এমন করিয়াই আমায় বিভোর

করিয়াছিল। কথাটা আজ হাস্যকর হইলেও যখন বলিতে বসিয়াছি তখন তুচ্ছ হইলেও, বলি—শিবের ন্যায় ভাঙ্-ধুতুরা খাওয়ার অভ্যাসও ধরিতে ছাড়িলাম না। ভাগ্য ভাল, গাঁজা খাওয়ার সুযোগ ঘটে নাই। পূর্ব্বোক্ত কদর্য্য অভ্যাস কিছুদিন আমার জীবন অধিকার করিয়াছিল; সে দিন আরাধ্য দেবতার উদ্দেশ্যে আমার এইরূপ আচরণ পিতামাতার চক্ষেও নিন্দনীয় বলিয়া বোধ হয় নাই।

অলক্ষ্যে বিধাতার হস্ত আমায় এইরূপ বাঁধন দিয়া কি কঠোর পরীক্ষা হইতে উত্তীর্ণ করিয়াছে, তাহা ভাবিলে ভগবানকে প্রতি নিঃশ্বাসে ধন্যবাদ দিতে-দিতে আজিও উন্মাদ হইয়া পড়ি। কলিকাতার 'মাথাঘষার গলি' নামক স্থানে, 'হরি বর্দ্ধনের গলিতে' আমার পিতাঠাকুর বাসা ভাড়া করিয়াছিলেন। সে বৃহৎ বাড়ীতে বহুসংখ্যক গৃহস্থ-পরিবার বাস করিত। কলিকাতা সহরে ইহা একটী বিখ্যাত গণিকাপল্লী। বাড়ীর বাহির হইলেই বারাঙ্গনাদিগের নানাপ্রকার কুৎসিত আচরণ চক্ষে পড়িত। বাড়ীর ভিতরেও বিপদের আশঙ্কা ছিল। গৃহস্থ-মেয়েদের মধ্যেও চরিত্রহীনতার সংখ্যা একেবারেই যে না ছিল, এমন নহে। একান্ত শিশু অবস্থায় তাহা বুঝি নাই, বয়োবৃদ্ধির সঙ্গে সকল কথা বুঝিয়া স্তম্ভিত হইয়াছি। ইহা অর্দ্ধ শতাব্দীরও অধিক বৎসর পূর্ব্বের কথা।

সে যুগে মেয়েদের মধ্যে লেখাপড়ার এতখানি চর্চ্চা ছিল না। অধিকাংশ নারীই নিরক্ষরা থাকিত। সবে তখন বিদ্যাচর্চ্চার সুর উঠিয়াছে। অনেক বর্ষীয়সী নারী আমার নিকট প্রথম ভাগ, দ্বিতীয় ভাগ শিক্ষা করিত; কচিৎ দুই-একজন সামান্য লেখাপড়া জানিত, "কামিনীকুমার", "গোলেবকালী", "বেতালপঞ্চবিংশতি" অনেককে পড়িতে দেখিয়াছি; বটতলার কৃত্তিবাসী-কাশীদাসী রামায়ণ-মহাভারত পড়ার বেশ ঘটা ছিল। আমি সুর করিয়া "হাটপত্তন" পড়িয়াছি, বাসার অনেক নারী বসিয়া শ্রবণ করিয়াছে। কাহারও চিঠিপত্র লিখিতে হইলে, তাহারা আমাকেই অনুরোধ করিত। আমি তাহাদের কথা লিপিতে হুবহু লিখিতে পারিতাম বলিয়া বাসাতে আমার বেশ সুনাম হইয়াছিল, সকলেই তাহারা আমায় আদর-যত্ন করিত। এই চিঠি-লেখার দায়ে অজ্ঞানে আমায় কত যে কুকার্য্যে সহায়তা করিতে হইয়াছে তাহা ভাবিয়া ভবিষ্যতে মর্ম্মাহত হইয়াছি এবং যাহাদের 'মাসী',

'পিসী' বলিয়া শ্রদ্ধা করিতাম, স্নেহের দাবী করিতাম, তাহাদের দুশ্চরিত্রতার পরিচয় পাইয়া সমাজের মধ্যে কি মহাপাপ চলিয়াছে তাহা মর্ম্মে-মর্ম্মে অনুভব করিয়াছি। স্বামী-পুত্রের অতর্কিতে তাহাদের গোপন প্রণয়ের অপবিত্র প্রবাহ যে সব চিঠি-পত্রের ভিতর দিয়া বহিত, তাহার আশ্রয়ক্ষেত্র আমাকেই তাহারা করিয়া লইয়াছিল। তাহারা যাহা বলিত, লিখিয়া দিতাম; আবার তাহারা যে সব চিঠি পাইত, আমায় দিয়া পড়াইয়া লইত। বালক হইলেও, মনোবৃত্তি পুষ্ট হইয়া উঠার সঙ্গে-সঙ্গে এই সকল ভাব ও ভাষার বিষয় আমায় বেশ ভাবাইত, বিচলিত করিত।

আরও বিভ্রাট ছিল—বাড়ীর বাহিরে যে দিকে চক্ষু পড়িত, রিরংসা-বৃত্তির কদাকার চিত্র মানসপটে তো আঁকিয়া উঠিতই; তাহা ব্যতীত, জানিনা কেন, কয়েকজন বর্ষীয়সী গণিকার অকারণ স্নেহের পাত্র হইয়া উঠিয়াছিলাম। পথের উভয় পার্শ্বে ইহারা অবস্থান করিত। "খোকা, শোন" "খোকা, ছবি নেবে?" "ফুলের মালা-তোড়া নাও না"—এইরূপ অনুরোধ প্রায়ই শুনিতাম। বাল্যজীবনে যে সংস্কার অজ্ঞাতসারে হাড়ে হাড়ে গজাইয়া উঠিতেছিল, কৈশোর-বিকাশে তাহা আমায় অতিষ্ঠ করিয়া তুলিয়াছিল। স্নেহের পরিবর্ত্তে অনেকের দুষ্ট চক্ষুঃ আমার মর্ম্ম বিদ্ধ করিত। রক্ষা ছিল—প্রাতঃকৃত্য করিয়াই আমায় নিত্য দেবতার পূজায় বসিতে হইত: সূর্য্যোদয়ের সঙ্গে "দেবি সুরেশ্বরি" স্তোত্র আবৃত্তি করিয়া পবিত্র গঙ্গাপ্রবাহে অবগাহিত হইতাম। "প্রভুমীশমনীশমশেষগুণম্" ইত্যাদি শিবস্তোত্র সকাল-সন্ধ্যায় চিত্ত নিষ্কলুষ করিয়া দিত। এত অল্প বয়সে জগতের এত কুৎসিত বিষয় লইয়া যদি কেহ বিপন্ন হইয়া থাকেন, তবেই তিনি আমার অবস্থা হৃদয়ঙ্গম করিবেন; বাল্যের দুরপনেয় সংস্কার ভবিষ্যৎ জীবনে অঙ্কুরমান্ হইয়া জীবন বিষময় করিয়া দেয়। এদিকে ভগবানের আশীর্ব্বাদ মূর্ত্ত-রূপে যেমন আমায় আশ্রয় দিয়াছিল, অন্যদিকে প্রাকৃত জগতের আকর্ষণ তেমনি আমার মধ্যে বিদ্রোহ সৃষ্টি করিয়াছিল। এই বিষম দ্বন্দ্বময় অবস্থা আমার মধ্যে এক অদ্ভুত পরিণতি লাভ করিয়াছিল।

ছয় বৎসর হইতে উনষোড়শ বয়স-কাল এই আব্‌হাওয়ায় থাকিয়া, আমি যে অভিজ্ঞতা অর্জ্জন করিয়াছি, লোক-চরিত্রের যে আভাস পাইয়াছি, তাহা যেমন বিচিত্র, তদ্রূপ বীভৎস; কাজেই বয়সের তুলনায় ভিতরটা একটু

অধিক পাকিয়া উঠিয়াছিল। বিশেষতঃ, কলিকাতায় 'কারাণ্টাইন বিল' (Quarantine Bill) 'পাস' হওয়ার সময়ে সহর শূন্য হওয়ার উপক্রম হয়। এই সময়ে আমাদের কলিকাতা হইতে বাস উঠাইতে হয়। শিবের মূর্ত্তি গলায় ঝুলাইয়া চন্দননগরে যখন আসিয়া উপস্থিত হইলাম, তখন প্রকৃতির উদার ক্ষেত্রে জীবনের সঙ্কোচ অনেকখানি ঘুচিয়া গেল। দেখিলাম— বাংলার সমাজে চরিত্রহীন হওয়ার সুযোগ অবাধ, প্রতি পদে পদস্খলন হওয়ার আশঙ্কা খুবই স্বাভাবিক। আমার মনে হয়, এত অল্প বয়সে এইরূপ বিচারের বিবেক আবাল্য ভাগবত সাধনার প্রভাবেই সম্ভবপর হইয়াছিল। হিন্দুর রীতি-নীতি পালনের মধ্যে চরিত্রগঠনের যে দুর্জ্জয় বীর্য্য আছে, তাহা উপেক্ষা করিয়া আমরা ছেলেদের জীবন যে ভাবে গড়িয়া তুলিতেছি, তাহাতে অধ্যাত্মশক্তির স্ফুরণ হয় না। জীবনের প্রাকৃত সংস্কার অনুকূল ক্ষেত্র পাইয়া যখন বিষধর সর্পের ন্যায় সগর্জ্জনে চক্র উঠায়, তখন তরুণের রক্ষাকবচ এই অধ্যাত্ম-বল ভিন্ন আর কিছু যে কার্য্যকরী নহে, তাহা প্রত্যক্ষ অভিজ্ঞতার দ্বারাই মর্ম্মে-মর্ম্মে অনুভব করিয়াছি।

এই অবস্থায়, আত্মরক্ষার দায়েই, একদিন মাতাঠাকুরাণীকে নির্লজ্জের মত ধরিয়া বসিলাম—'আমার বিবাহ দিতে হইবে।' অন্তর্নিহিত আন্তরিক প্রেরণার প্রভাবেই আমার এই জিদ্ প্রকাশ পাইয়াছিল। কিন্তু আত্মীয়-স্বজন ও পাড়া-প্রতিবাসীদের মহলে বিদ্রূপ-পরিহাসের সীমা রহিল না; আমি তখন নিরুপায় হইয়া পড়িয়াছি। কলিকাতায় নিমতলা ষ্ট্রীটে ফ্রী চার্চ্চ ইনষ্টিটিউশন ছিল, পরে তাহা ডাফ কলেজে পরিবর্ত্তিত হয়। অধুনা উহা স্কটিশ চার্চ্চের অন্তর্গত হইয়া অস্বতন্ত্র হইয়াছে। সে যুগের বিদ্যালয়গুলি চরিত্র-রক্ষার ক্ষেত্র ছিল না। আমি এই বিদ্যালয়ে পড়িতাম। নিষ্কলুষ চরিত্র লইয়া বিদ্যালয় হইতে বাহির হওয়া একপ্রকার দুঃসাধ্যই ছিল; কেবল ভগবানের অনুগ্রহেই অনেক কঠিন অগ্নিপরীক্ষার ভিতর দিয়া আমি অক্ষত শরীরেই বাহির হইয়াছি। বিদ্যালয়ের সহতীর্থ যাঁহারা, তাঁহাদের নিকট আমার জীবন একটা কৌতূহলের বিষয় ছিল। এই যে সৌভাগ্যের গর্ব্ব, যে গর্ব্ব সহাধ্যায়ীদের কাছে এবং আমার সহচরবর্গের নিকট একদিনের জন্যও মলিন হয় নাই, ইহার জন্য ভূয়ঃ-ভূয়ঃ আমার স্বপ্নদৃষ্ট দেবতাকেই চিরযুগ ধন্যবাদ দিয়া যাই। আর ভারতের ভবিষ্যৎ গড়ার অব্যর্থ সঙ্কেত ধর্ম্ম-

জীবনের উপর ভিত্তি করিয়াই যে সিদ্ধ হইবে, সে বিষয়ে বিন্দুমাত্র সংশয় আত্মজীবন পরীক্ষার কষ্টিপাথরে যাচাই করিয়াই বিসর্জ্জন দিয়াছি।

অল্প বয়সে বিবাহের প্রবৃত্তি এই সকল বাহিরের ঘটনা আশ্রয় করিয়া জাগ্রৎ হইলেও, ইহার পশ্চাতে আরও সূক্ষ্ম কারণ নিহিত ছিল, তাহা সেদিন বুঝি নাই। আজ তাহা উপলব্ধি করিতেছি। জীবনের অসমাপ্ত কর্ম্ম সম্মুখে রাখিয়া আজ নিঃসঙ্গ হইয়া চলিলাম। কত দীর্ঘদিন আমায় এই পৃথিবীর বুকে নিঃসঙ্গ হইয়া চলিতে হইবে, তাহা কে জানে? আমি হিন্দু, আত্মার অমরত্বে আমার বিশ্বাস প্রত্যক্ষ, অখণ্ড জীবনের আস্বাদে অমর আমি—আমার পুনঃ অভ্যুদয়ে এই দীর্ঘ বিরহের শেষ দিনে আবার এমনই আকুল হইয়া যে তাঁহার অন্বেষণ-স্পৃহা জাগিয়া উঠিবে, তাহা তো অস্বাভাবিক নহে। যুগ-যুগ ধরিয়া চিরসঙ্গিনি আমার! এমনই লুকোচুরির মাঝে বিদ্যুল্লতার মত তোমায় পাইয়া হারাইয়া ফেলি, আবার বার-বার ধরা দিয়া আমার স্বরূপ ফুটাইয়া তোল। তোমার লীলাময়ী মূর্ত্তির অন্বেষণ-যুগে আমায় যাহা পাগল করিয়া তুলে, তাহা তোমার সহিত আমার সত্য সম্বন্ধেরই পরিচয়। এ-যুগে তোমায় কেমন করিয়া পাইলাম, সেই রহস্যের কথাই অতঃপর বলিব।

এই অল্প বয়সে একটু অধিক পাকিয়া উঠার আর একটি কারণ ছিল। ভগবান্ যাহা কিছু করেন, তাহার মধ্যে ভাল-মন্দ দুয়েরই মিশ্রণ থাকে। আমার জীবনে ভালকে বাছাই করিয়া লইতে বিশেষ বেগ পাইতে হয় নাই, মন্দও যাহা কিছু তাহাতে হইয়াছিল, তাহা ঈশ্বরের মহিমায় রূপান্তরিত হইয়া আমার জীবনকে অধিকতর ঐশ্বর্য্যময় করিয়াছে।

কলিকাতাও তখন এমন ভাবে গড়িয়া উঠে নাই। চন্দননগরেরও গ্রাম-ভাব আজিকার মত একেবারে নিশ্চিহ্ন হয় নাই। কোঁচড়ে মুড়ি লইয়া, আমরা সেদিনও গুরুমহাশয়ের পাঠশালায় খড়ি বুলাইয়া বর্ণমালা শিক্ষা করিয়াছি। সঙ্গে-সঙ্গে তালপাতায় কঞ্চির কলমে, কয়লা-ঘোটা কালিতে লিখিতে শিখিয়াছি। তারপর যথারীতি সিধা সাজাইয়া, গুরুমহাশয়ের চরণে ভক্তি-নিবেদন জ্ঞাপন করিয়া কলাপাতায় দুর্গা-নাম ফাঁদিয়াছি। পাঠশালার শিক্ষা সমাপ্ত করিয়া কলিকাতায় আসিয়াছিলাম। কলাবাগানের পাশে কদমতলার শিক্ষানিকেতন হইতে একেবারে কলিকাতার জনপদে রাজপ্রাসাদ সদৃশ ফ্রী চার্চ্চ ইনষ্টিটিউশনে যখন ভর্ত্তি হইলাম, তখন মাথা ঘুরিয়া পড়িল।

গুরুমহাশয়ের সহিত এখানকার শিক্ষকের রূপগত ও চরিত্রগত ভেদ কল্পনাতীত ছিল। ভোলা-মহাশয়ের এক-একটা হাঁকুনিতে পেটের পিলে চম্‌কাইয়া উঠিত। নাড়ুগোপাল হওয়ার ভয়ে প্রাণ আড়ষ্ট হইয়া থাকিত। পাঠশালা কামাই করিলে কাঠাবাড়ীর শাস্তি মনে করিয়া সহজে পাঠশালার দিকে আর মুখ ফিরাইতে ইচ্ছা হইত না। হঠাৎ সর্দ্দার পোড়োর দল চ্যাংদোলা করিয়া ভোলা-মহাশয়ের সম্মুখে হাজির করিলে, অন্তর-পুরুষ আঁৎকাইয়া উঠিত। ইহা ব্যতীত, অনাবৃত অঙ্গে শতগ্রন্থি একখণ্ড বস্ত্র পরিধান করিয়া পাঠশালায় গিয়া বসিতাম। শীতকালে বকপক্ষী, ফুল-পাতার ছাপ দেওয়া দোলাই ব্যবহার করিতাম। গুরুমহাশয় নগ্নপদে থাকিতেন। তাঁহার অনাবৃত অঙ্গ ভয়ের পাহাড় বলিয়া মনে হইত। গ্রীষ্মকালে তিনি কাঁধে গামছা, আর শীতে কাণ-ঢাকা টুপি ও সাদা চাদর ব্যবহার করিতেন —ইহা ভিন্ন জীবনধারণের অন্য প্রয়োজন মনে উদিত হইত না। ক্ষুধায় অন্ন, শীতে অঙ্গবস্ত্রই যথেষ্ট ছিল। কলিকাতায় শিক্ষকদের বেশ দেখিয়া, সেই অল্প বয়সেই আমার মাথায় টেরি ফুটিয়া উঠিল। পায়ে বার্নিশ-করা জুতা, পরিধানে কোঁচান কাপড়, কামিজ ও একখানি মিহি চাদর অঙ্গে জড়াইয়া যেদিন বেঞ্চিতে আসিয়া বসিতাম, সেদিন আত্মবৈশিষ্ট্য একটু বিশেষ করিয়াই অনুভূত হইত। কলিকাতার বিদ্যালয়ে সর্ব্বপ্রথমেই বিলাস-শিক্ষার দিকেই ঝোঁক পড়ে, এবং ইহা অনিবার্য্য।

মনটা অসময়ে পরিণত যৌবনের রঙে পাক ধরার কারণ বলিতে গিয়া, অনেক কথাই বলিতে হইল। গুরুমহাশয়কে "মশাই" বলিয়া অভিহিত করিতে হইত, এখানে আসিয়া শিখিলাম "স্যার"। "স্যার" পরীক্ষা করিলেন, শ্লেটে বড়-বড় অক্ষরে 'সেবকশ্রী' লিখিয়া ফেলিলাম। তিনি আমায় "কথামালার" বেঞ্চে ভর্ত্তি করিয়া লইলেন। পুস্তক কিনিয়া আমার চক্ষে জল আসিল। ছাপার অক্ষরে পুস্তকের সাক্ষাৎকার ইহার পূর্ব্বে পাই নাই। তালপাতার দাগা দেখিয়া 'আঙ্ক', 'আস্ক'র পরীক্ষা দিয়া 'পণকে', 'চৌকে', 'দশুকে' পর্য্যন্ত শেষ করিয়াছি; কলাপাতার পর রাঙা বালির কাগজ ভাঁজ করিয়া, কঞ্চির কলমে বড়-বড় অক্ষরে 'সেবকশ্রী' লিখিয়াছি। কিন্তু পুস্তকে কোন্ জাতীয় বর্ণমালা, তাহা আমি কিছুতেই ঠিক করিতে পারিলাম না। সে আনাগোনা 'ঘ'য়ের সন্ধান মিলিল না, কাণ-মোচ্‌ড়ান 'ফ' বা

হিলিবিলি 'ল'য়ের রূপ আমায় ফাঁকি দিয়া লুকাচুরি খেলিল; পুস্তক খুলিতেই অক্ষরমালার উজ্জ্বল তরঙ্গ আমার চক্ষে ধাঁধার সৃষ্টি করিল।

প্রায় বারজন ছাত্রের পর আমার স্থান নির্দ্দিষ্ট হইয়াছিল; কাজেই প্রথম হইতে এগার জনের পড়া মন দিয়া শুনিলাম। আমার পাঠ দিবার পালা আসিলে, শুনিয়া যতটা মাথায় ছিল তাহা হড়্-হড়্ করিয়া বলিয়া গেলাম; তারপর একেবারেই চুপ। "স্যার" ডাকিয়া বলিলেন, "প্রত্যেক লাইনে আঙ্গুল দিয়া পড়।" আমার চক্ষুঃ স্থির হইল। তত্রাপি ভরসা উপর হইতে সর্-সর্ করিয়া আঙ্গুল চালাইয়া উচ্চারণ করিলাম, "একদা এক বাঘের গলায় হাড় ফুটিয়াছিল।" 'স্যার' হাতে খড়ি দিয়া বলিলেন, "বোর্ডে লেখ"। কেবল মাত্র 'এ' অক্ষর লিখিতেই বোর্ডের এক চতুর্থাংশ ভরিয়া গেল। তবুও সেই 'এ' অক্ষরটি পুস্তকের পাতায় খুঁজিয়া পাইলাম না; অর্থাৎ কলাপাতার লেখা বৃহৎ অক্ষরগুলি যন্ত্রের চাপে যে এত ক্ষুদ্র আকার লইয়াছে, এই সহজ বুদ্ধিটুকু ঘটে আসিতে আমায় বেগ পাইতে হইয়াছিল। 'স্যার' তো দেখিয়া শুনিয়া আমায় প্রথম ভাগের বেঞ্চিতে নামাইয়া দিলেন। আমি সমস্ত ক্ষণ অপমান ও অভিমানে কাঁদিয়া সারা হইলাম।

চিরজীবন সুহৃদের সন্ধান পাইয়াছি। অকৃত্রিম সখ্যের বিমল আস্বাদ সেই শিশুজীবন হইতে সমানভাবেই মিলিয়াছে। সেই শিশুজীবনেই একজন ছাত্র আমার দুরবস্থা দেখিয়া আমার সহিত বাসায় আসিয়া উপস্থিত হইল এবং বহুক্ষণ চেষ্টা করিয়া বড় অক্ষরটা ছোট হইয়া আমার চক্ষুকে অনর্থক কিরূপে ঠকাইয়াছে, তাহা বুঝাইয়া দিল। আমার নূতন চক্ষুঃ ফুটিয়া গেল। বর্ণপরিচয়ের জ্ঞান বৃথা হইল না, আমি তখন সরলভাবে পড়িতে সমর্থ হইলাম। তার পরদিন নূতন করিয়া পরীক্ষা দিলাম। বলা বাহুল্য, 'কথামালার শ্রেণী' হইতে আর আমায় নামিতে হয় নাই।

এই ঘটনায় বাংলা পড়ার দিকে বয়োবৃদ্ধির সঙ্গে এমনই ঝোঁক হইল যে, পথে হ্যাণ্ডবিল পাইলে তাহা আমার পড়ার বিষয় হইত; বাংলা অক্ষর দেখিলেই স্বভাবতঃ চক্ষুঃ সেইদিকে ঝুঁকিয়া পড়িত। 'বোধোদয়', 'আখ্যানমঞ্জরী', 'চরিতাবলী' শেষ করিয়া বাংলা পড়ার ক্ষুধা যেন অতৃপ্ত থাকিয়া যাইত। আমার অবস্থা দেখিয়া, একজন শুভানুধ্যায়ী ভদ্রলোক আমার নিকট হইতে চারি টাকা লইয়া "চৈতন্য লাইব্রেরী"তে আমায় সভ্য-

শ্রেণীভুক্ত করিয়া দিলেন। তখন আমার বয়স খুব বেশী নয়, কিন্তু আমি 'অ' হইতে আরম্ভ করিয়া 'ক্ষ' পর্য্যন্ত যত পাঠ্য পুস্তক ছিল, দুই-তিন বছরেই শেষ করিয়া ফেলিলাম। 'অ'-এ 'অবলাবালা', 'ঋ'-এ 'ঋগ্বেদ', 'চ'-এ 'চিকিৎসাশাস্ত্র' কিছুই বাদ পড়ে নাই ; বুঝি আর নাই বুঝি, আগাগোড়া পড়িয়া যাওয়ার পাগলামি আমায় পাইয়া বসিয়াছিল। সেই সময়ে বঙ্কিমচন্দ্রের উপন্যাসও পড়িয়াছি, আবার 'উদাসিনী রাজকন্যার গুপ্তকথা'ও বাদ রাখি নাই ; বীরেশ্বরবাবুর "মানবতত্ত্বের" ন্যায় গ্রন্থে দন্তস্ফুট করিতে না পারিলেও, বাংলায় তখন এমন গ্রন্থকার নাই, যাঁহার গ্রন্থ আমার চক্ষের সম্মুখে দেখা দিয়া যায় নাই। উপন্যাস, ইতিহাস, ধর্ম্মগ্রন্থ, চিকিৎসাশাস্ত্র—"চৈতন্য লাইব্রেরী" উজাড় করিয়া ফেলিলাম।—এই অল্প বয়সে সর্ব্ববিষয়ে দু'কথা বলার জ্ঞান বেশ জন্মিয়া গেল। আমার জ্যাঠামো অনেকের চক্ষে বিসদৃশ বোধ হইত ; কিন্তু আমি নিরুপায় হইয়াছিলাম। প্রত্যেক গ্রন্থের দু' একটা কথা মনে থাকিলেও, আমার পাণ্ডিত্য সর্ব্বক্ষেত্রেই ফোড়ন দিতে ছাড়িত না। বিজ্ঞান, ইতিহাস, ধর্ম্ম প্রভৃতি বিষয়ক গ্রন্থে সুপ্রবেশ করিতে পারি নাই ; কিন্তু উপন্যাস-জগতে বেশ ঠাঁই হইয়াছিল। রমেশচন্দ্রের 'সংসার', 'সমাজ', 'মাধবীকঙ্কন' এক্ষণে রবীন্দ্রনাথ ও শরৎচন্দ্রের প্রতিভায় ঢাকা পড়িয়াছে ; সেদিন কিন্তু বঙ্কিম-গ্রন্থাবলীর সঙ্গে ইহাদের স্থান দিতে বাঙালী কুণ্ঠা করিত না। সে যাহা হউক, মনটা অস্বাভাবিক-রূপে পুষ্ট হওয়ার কারণটুকু বলিয়া, বিবাহ-রহস্যের কথাই বলি।

মা আমার আনন্দময়া ছিলেন। সংসারের দিকে তেমন তাঁর ঝোঁক ছিল না, জীবন তিনি উৎসবময় করিয়া রাখিতেন। সমাজ-ধর্ম্ম লইয়া বার মাসে তের পর্ব্ব ছিল। তিনি ছেলের আবদার উপেক্ষা করিলেন না, পিতাকে পীড়াপীড়ি করিয়া ধরিয়া বসিলেন। আমার বিবাহের সম্বন্ধ চলিতে লাগিল।

দিন যায়, পক্ষ যায়, মাস যায়—কোথাও পাকা কথা স্থির হয় না। অনেক ক্ষেত্রে আমার অল্প বয়স দেখিয়া কন্যাপক্ষ পাত্রীর উপযুক্ত বলিয়া আমলে আনে না। আমার ভিতরটা অতিষ্ঠ হইয়া উঠিল। অবশেষে কলিকাতায় বাদুড়বাগান হইতে এক সম্বন্ধ আসিল। তাহারা পাত্র দেখিয়া পছন্দ করিল ; কিন্তু আমার পিতা বা ভ্রাতা পাত্রী মনের মত নয় বলিয়া

সে সম্বন্ধ ভাঙ্গিয়া দিতে উদ্যত হইলেন। আমি দেখিলাম—বছর কাবার হইয়া যায়। বিবাহের আকুলতাই তখন আমার উপভোগ্য, ভিতরের ঔপন্যাসিক ভাব যেন একটা অভিব্যক্তির ক্ষেত্র পাইলেই সার্থক হয়। আমি মাকে ধরিয়া বসিলাম—"পাত্রী অপছন্দ করার কারণ কি আছে? ফরসা কালো লইয়া কথা নাই, আমার বউ চাই।"

আজ হাসিয়া মরি, বুড়া হইলে পাগ্‌লা বলিয়া কপালে ছাপ পড়িত—বাল্যের এই প্রগল্‌ভতার কথা মনে করিয়া আজিও হাসিয়া আকুল হই! সে দিন কিন্তু আমার কাণ্ডজ্ঞান থাকে নাই। তখন তো জানিতাম না, কোথা হইতে আমার হৃদয়ে এই আকর্ষণের বাঁশী ধ্বনি তুলিয়াছে!

বাসায় এক কায়স্থ-কন্যা আমাদের সহিত ঘনিষ্ঠ সম্বন্ধ স্থাপন করিয়াছিলেন। তিনি আমার মাকে "মা" বলিতেন। তাঁর অপরিসীম স্নেহানুরাগের কথা আজও স্মরণপথে উদিত হইলে, চক্ষে অশ্রুসাগর উথলিয়া উঠে। ভবিষ্যতে কর্ম্মসূত্র স্বতন্ত্র হইলে, তিনি দূরে গিয়া পড়িলেন, কিন্তু মৃত্যুশয্যায় আমার কথা স্মরণ করিয়া তিনি চিরতরে বিদায় লইয়াছেন। তিনি বলিলেন "তুমি এমন পাগল কেন, তোমার পাশে কালো মেয়ে মানাবে কেন?"

আমি বলিলাম "তোমাদের পছন্দ তো সবখানি নয়, আমার যদি কালো বউ হয়, তোমাদের তাতে কথা কি আছে!"

তিনি মনে করিলেন, চক্ষে দেখিলে হয়তো আমি এই অসঙ্গত আবদার হইতে বিরত হইব। তিনি সেই আয়োজন করিলেন।

আমি তাঁর সঙ্গে কন্যার বাড়ী গিয়া উপস্থিত হইলাম। কন্যাপক্ষীয় মহিলাবৃন্দের কৌতুক-দৃষ্টি আমার চক্ষু এড়াইল না। আমি একটী ঘরে গিয়া বসিলাম। উপন্যাসের যত জ্ঞান সব মাথায় আসিয়া জড় হইতেছিল। সে কেমন করিয়া আসিবে, তাহার পরিচ্ছদ কি প্রকারের হইবে, তাহার অলকাশ্রেণী কাল ভ্রমরের মত মুখপদ্ম ঘেরিয়া থাকিবে কি না—কত কি!

আমি একাই সে ঘরে একখানি চেয়ারে বসিয়াছিলাম। সহসা পদালঙ্কারের গুঞ্জন শ্রবণগোচর হইল। একখানি নীলাম্বরী শাড়ী পরিয়া কৃশ-কায়া, উজ্জ্বল-শ্যামবর্ণা, প্রশান্তনয়না এক কন্যা আমার সম্মুখে নতমুখী হইয়া দাঁড়াইল। আমি ভিতরে যত কিছু ভাঁজিয়াছিলাম, সব যেন গোলমাল

হইয়া গেল। বুকের মধ্যে হঠাৎ হৃৎপিণ্ডের শব্দটা যেন ঝঁাকাইয়া উঠিল। স্নায়ুগুলি বিশেষ প্রকৃতিস্থ রহিল না। পৌষ মাসের শীতও হয়তো বাদে লাগিয়াছিল। তবুও কম্পিত কণ্ঠে জিজ্ঞাসা করিলাম "তোমার নাম কি?"

সে মিহি সুরে বলিল, "মেনকাসুন্দরী দেবী।" বেশ কণ্ঠস্বর। একবার আগাগোড়া দেখিয়া লইলাম—গাত্র-বর্ণ গৌরকান্তি নহে। তাহা না হইলই বা, হৃদয়ের তো ইতর-বিশেষ হইবে না! আর কোন কথা কহিবার ছিল না। সে সহসা বাহির হইয়া একটা ডিবা করিয়া পান লইয়া আসিল, আমার হাতে তুলিয়া দিল; আমার মন মাতাল হইয়া তাহাকেই বলিয়া বসিল, "যাও, তোমাকেই আমি বিবাহ করিব।" বোধ হয়, সে একটু হাসিয়াছিল। এগার বছরের বালিকা—প্রস্থানের সময়ে একটু কৌতুক-দৃষ্টি করিতেও ছাড়ে নাই। আমি সানন্দচিত্তে গাড়ীতে উঠিয়া বসিলাম। আমার সঙ্গিনী বলিলেন "পছন্দ হইল?" আমি বলিলাম "হঁা।" তিনি অবাক্ হইয়া আমার মুখের দিকে চাহিয়া রহিলেন।

আমি তখন বিবাহিত জীবনের স্বপ্নেই বিভোর ছিলাম।

ছেলের পছন্দ হইয়াছে—আর কি কথা! বিবাহের পাকা কথাবার্ত্তা চলিল। মাঘ মাসে আশীর্ব্বাদ হইয়া গেল। ফাল্গুন মাসে বিবাহের দিন ধার্য্য হইল। এতদিন পড়াশুনায় বেশ মন ছিল। কিন্তু বিবাহের আনন্দে মন যেরূপ ওলট-পালট খাইতেছিল, তাহাতে বিদ্যালয়ের পড়া মুখস্থ করা সহজ নহে; বরং উপন্যাস-পাঠের ধুম পড়িয়া গেল। প্রতিবেশি-মহলে যে সব ঠান্‌দি, বৌদি স্নেহ করিতেন, তাঁহাদের কাছেই অধিক ক্ষণ থাকিতে ভাল লাগিত। কতদিনে নির্দ্দিষ্ট তারিখ উপস্থিত হইবে, তাহার জন্য দিনের পর দিন গণিয়া আমি এক প্রকার ধৈর্য্যহীন হইয়া পড়িয়াছিলাম।

মানুষের ভুল বিধাতা না ভাঙ্গিলে, মানুষ প্রতি পদে আত্মঘাতী হইত। সেদিন বজ্রের অপেক্ষা সংবাদ নিষ্ঠুর মনে হইয়াছিল। কন্যার পিতামহীর মৃত্যু হওয়ায়, এক বৎসর বিবাহ স্থগিত থাকিবে। ছেলে ও মেয়ে উভয়ের বয়স অধিক নহে; সুতরাং কন্যাপক্ষের এই অনুরোধ অসঙ্গত হয় নাই। আমার অভিভাবকমণ্ডলীও তাহাতে অসম্মত হইলেন না। তাঁহারা বুঝিবেন কি প্রকারে—আমায় যে সকল সংস্কার শীঘ্র-শীঘ্র শেষ করিতে হইবে, ভবিতব্যের হস্তে ভাগ্যসূত্র যে অতি দ্রুত গুটাইয়া উঠিতেছে! আমি একেবারে ক্ষিপ্তপ্রায়

হইলাম। ফাল্গুনের পর চৈত্র মাস, অতএব বৈশাখ পর্য্যন্ত অপেক্ষা করিতেই হইবে; কিন্তু বৈশাখে যদি বিবাহ না হয়, আমি গৃহত্যাগী হইব!

বাল্যে সকল বিষয়েই এইরূপ জিদ্ ছিল। আমার মাতাঠাকুরাণী আমায় লইয়া অন্যান্য বিষয়ে বড়ই বিরক্ত হইতেন, কিন্তু পুত্রবধূর মুখদর্শনের জন্য তাঁরও তাড়া ছিল। তিনি আমায় সান্ত্বনা দিয়া বলিলেন "ঐ বিবাহের চুক্তি ভাঙ্গিয়া আবার নূতন পাত্রীর অন্বেষণ করিব।"

বিধাতার একই খেলা তখন অন্য পক্ষেও চলিতেছিল। আমার ভাবী পত্নীর সহিত অন্য এক যুবকের বিবাহ স্থির হইয়া গিয়াছিল। তাহারও ফাল্গুন মাসে বিবাহের দিন স্থির হয়; কিন্তু আমার মধ্যম শ্যালক, আজ যিনি পরলোকে, বিদ্যালয় হইতে আসিবার সময়ে তাঁহার ভাবী ভগ্নীপতিকে একটা ভাঙ্গা হারমোনিয়মের সুরে কুৎসিত সঙ্গীত গাহিতে শুনিয়া মনে এমনই বিরক্ত হন যে, বাড়ী আসিয়াই ঘোষণা করিলেন, "আমার ভগ্নীর যদি উহার সহিত বিবাহ দেওয়া হয়, তাহা হইলে আমি আত্মহত্যা করিব।" তাঁহার কথা কেহ উপেক্ষা করিল না, কাজেই ঐ পক্ষেও বিবাহের চুক্তি ভাঙ্গিয়া গেল।

চন্দননগরের প্রান্তে ভদ্রেশ্বর নামক স্থানে যে অনাথলিঙ্গ শিবের প্রতিষ্ঠা আছে, বৈশাখ মাসে তাঁহার মাথায় জল ঢালার জন্য তীর্থযাত্রীর সমাগম হয়। আমার ভাবী পত্নীর আত্মীয়েরা এই পথে যাইতে-যাইতে আমাদের বাড়ী আসিয়া পাত্রের সন্ধান করিল। আমি তখন কলিকাতায় ছিলাম। নূতন পাত্রীর সন্ধান পাওয়া মাত্র, আমার ধাত্রী-স্বরূপা পিতার এক পালিতা কন্যা—ভিন্ন জাতি-গোত্র হইলেও, যাঁহাকে আমরা পরমাত্মীয়ার ন্যায় সম্মান করিতাম—আমার অগ্রজের সঙ্গে কন্যা-দর্শনে গমন করেন এবং পাত্রী দেখিয়া আনন্দিত হন। তিনি ফিরিয়া পূর্ব্ব-পাত্রীর অপেক্ষা এই কন্যার শ্রেষ্ঠত্ব শতগুণ অধিক বলিয়া প্রশংসা করিতে থাকেন। আমার মনও অভাবনীয় পুলকে নৃত্য করিয়া উঠে। কথাবার্ত্তা স্থির হইতে মাসের পর মাস অতিবাহিত হইলেও, আমার ভিতর আর চঞ্চল হইয়া উঠে নাই। বিবাহের দিন ২২শে অগ্রহায়ণ স্থির হয় এবং আমার বেশ মনে পড়ে, ঐ দিন আমি এক প্রকার জ্ঞানহারা হইয়াছিলাম। কোথা দিয়া কখন যে বিবাহ-সভায় উপস্থিত হইয়াছি, তাহার হুঁস ছিল না; মাতালের মত অবস্থা হইয়াছিল। মন্ত্র

উচ্চারণ করিয়াছি, অগ্নির সম্মুখে আহুতি দিয়া কন্যাকে পত্নীত্বে বরণ করিয়াছি—কিছুই আমার মনে নাই। মনে পড়ে আবরণী-মধ্যে যখন উজ্জ্বল দু'টি চক্ষুঃ কত দিনের পরিচিতের ন্যায় আমার দিকে অপলক দৃষ্টিতে চাহিয়া আছে; আর আমি হৃদয়ের ক্ষুধা ঢালিয়া, সে অমৃত-ধারায় স্নিগ্ধ হইয়া, বিস্ফারিত চক্ষে তাহার দিকে চাহিয়া আছি—এই মহা-মুহূর্ত্তটির বিবাহের সংস্কার আমার জীবনে আজ পর্য্যন্ত সমান ভাবেই জাগিয়া আছে। অপার্থিব দৃষ্টি-বিনিময়ের রেখা চিরোজ্জ্বল রহিয়া গেল—আজও আমার চারিদিকে সেই সজাগ দৃষ্টিরই সন্ধান পাই!

বাসর-ঘরে সারা রাত্রি কাটিয়া গেল, নব-বধূর লজ্জানম্র বদন আর দেখার অবসর মিলে নাই। নেশাখোরের মতই সে রাত্রি কাটিয়াছে। আখ চিবাইতে গিয়া ভেরাণ্ডার ডাঁটা চিবাইয়াছি, রমণী-কণ্ঠে উচ্চহাস্য শুনিয়া হুঁস হইয়াছে; ভাতের গ্রাস তুলিতে হাত বাড়াইয়া সজ্জিত অন্নচূড়ের ভিতর কাঁসার বাটি বাহির হইয়া পড়িয়াছে, তাহা সরাইতে গিয়া অন্নপাত্রে ফেনের প্লাবন বহিয়াছে। আমি সে রাত্রি হইয়াছিলাম হাস্যরসের কেন্দ্র; কিন্তু সেদিকে তো আদৌ দৃষ্টি ছিল না—যেন চাহিতেছিলাম যাহা তাহা পাইয়া, হৃদয় শুদ্ধ আনন্দবিভোর হইয়া উঠিয়াছিল। বিবাহের পর একটী ক্ষুদ্র ঘটনা উল্লেখ করিয়াই বিবাহ-পর্ব্ব সমাপ্ত করিব।

পরদিন প্রভাতে বিবাহের ধূম যখন ম্লান হইয়া পড়িতেছে, রাত্রির বাতি বেল-লণ্ঠনের গর্ভে ধুঁকিয়া-ধুঁকিয়া নিভিবার উপক্রম করিতেছে, পর্য্যুসিত খাদ্যদ্রব্যের গন্ধে সারমেয়কুল অস্থির হইয়া ঘুরিয়া বেড়াইতেছে, তখন মধুর সানাই বাজিয়া উঠিল। নববধূ আপাদমস্তক বস্ত্রাবৃত করিয়া গৃহ ছাড়িয়া অন্যত্র প্রস্থান করিলেন। হস্তমুখ প্রক্ষালন করিয়া জলযোগের পর, উঠানে ঢুলীদের বাহাদুরী দেখাইবার ডাক পড়িল। তাহারা মাথায় হরিদ্রা-রঞ্জিত উষ্ণীষ বাঁধিয়া বিচিত্র অঙ্গভঙ্গীর দ্বারা নিমন্ত্রিতমণ্ডলীর কৌতূহল জাগাইয়া তুলিতেছিল। অন্তঃপুরমহিলারাও গবাক্ষে দরজার ফাঁকে দাঁড়াইয়া এই দৃশ্য অবলোকন করিয়া হাস্যমুখর হইতেছিল। দিদি-শ্বাশুড়ীর সঙ্কেতে যে পথে চলিলাম, তাহার সম্মুখে উন্মুক্ত দরজায় অনাবৃত মস্তকে উঠানের দিকে কৌতূহল-দৃষ্টি স্থাপন করিয়া বালিকা-বধূ তন্ময়া হইয়াছিলেন।

আমি তাঁহার কৈশোর-মূর্ত্তির অনিন্দনীয় সুষমা এই সর্বপ্রথম দর্শন করিলাম। সে মূর্ত্তিটী চিরজীবন হৃদয়ে আঁকা থাকিবে।

দিদিমা ইচ্ছা করিয়াই যে আমায় এই পথে আনিয়াছেন, তাহা বুঝিতে বাকী রহিল না। আমাদের সাড়া পাইয়া বধূ সঙ্কুচিত হইয়া একবার ফিরিলেন। দেখিলাম—দক্ষিণ চক্ষের নিম্নে ও উর্দ্ধে মসীবর্ণ, নির্ম্মল বদন-চন্দ্রে ইহা কলঙ্করেখার ন্যায় সৌন্দর্য্য বৃদ্ধি করিয়াছে—এই জরুর চিহ্ন তাঁর মঙ্গলময়ী মূর্ত্তিরই পরিচয় দিতেছিল। চারি চক্ষে মিলন হওয়া মাত্র, বালিকার হৃদয় উচ্ছ্বসিত হইয়া উঠিয়াছিল। তাঁর ওষ্ঠপুটে উল্লাসের হাস্যচ্ছটা ভুলিবার নয়; কিন্তু লজ্জার আবেগে তিনি দ্রুত অপসৃতা হইতে গিয়া হোঁচট্ খাইয়া ভূপতিতা হইলেন। নিকটে গিয়া দাঁড়াইবামাত্র, সন্ত্রস্ত হরিণীবৎ চিরপরিচিতার ন্যায় আর একবার চাহিয়া অদৃশ্যা হইলেন। বিবাহের এই স্মৃতিটুক ফুটন্ত চিত্রের ন্যায় আজও আমার চিত্ত অধিকার করিয়া রহিয়াছে।

আমার পূর্ব্বনির্দ্দিষ্টা পাত্রী আজ বিধবা, আমার পত্নীর পূর্ব্বনির্দ্দিষ্ট পাত্রও আর ইহলোকে নাই—ঘটনার এই সৌসাদৃশ্যে উভয়ের ভাগ্য কিরূপ একই সূত্রে যে গড়িয়া উঠিয়াছিল, ইহাতেই আশ্চর্য্য হইতে হয়।

সে বয়সে তত ভাব, তত রঙ্গ আজ অভিনয় বলিয়াই মনে হয়। কিন্তু তখন তাহাই হইয়াছিল আমার জীবন। পারিপার্শ্বিকতার প্রভাবে আমার অকাল যৌবন নিমিষে শেষ হইতেই যেন উপস্থিত হইয়াছিল। ঋতুপুষ্পের মত উভয়ের জীবন শোভায়-সৌরভে দুইদিনের জন্যই আমোদিত হইয়াছিল। ঔপন্যাসিক প্রভাবের সঙ্গে কলিকাতায় থিয়েটার-দর্শনের ফলে একটু নাটুকে ভাবও চরিত্রগত হইয়াছিল। এই সকল কথা এমন করিয়া বলিবার উদ্দেশ্য—অজ্ঞাত দৈবশক্তির করুণা যদি জীবনে এমন ভাবে মূর্ত্ত না হইত, আজ সমাজের কোন্ স্তরে গিয়া আমায় স্থান লইতে হইত, তাহা ভাবিলেও শরীর শিহরিয়া উঠে।

এমন কদর্য্য স্থান নাই, যেখানে গিয়া দাঁড়াইতে হয় নাই; এমন কুৎসিত চরিত্রের লোক নাই, যাহার সহিত আমায় মিশিতে না হইয়াছে। কিন্তু সত্যই আমার চরিত্র কোথাও ক্ষুণ্ণ হয় নাই; জগতে আমার এমন একটি সঙ্গী, একটি বন্ধু খুঁজিয়া বাহির হইবে না, যে আমার পদস্খলনের

একটি পঙক্তি জীবনেতিহাসে সংযোজিত করিতে পারে। বাল্য ও যৌবনের এই গর্ব্ব আত্মপ্রসাদের জন্য ঘোষণা করিতেছি না। যে কারণে আমি একদল তরুণের প্রথম যৌবন আমার বক্ষপঞ্জরে স্থান দিয়া বিশুদ্ধ অগ্নিমন্ত্র করিতে পারিয়াছি, সে কারণ আমার এই জীবনের অভিজ্ঞতার মধ্যেই নিহিত হইয়াছিল। আমি জানি, হিতৈষী সমাজপুরুষগণের এবং আত্মীয়, পিতামাতা ও ভক্তিভাজন আচার্য্যগণের স্নেহ-কল্যাণ-দৃষ্টি যতই সজাগ থাক, প্রকৃতির ছলনা হইতে মুক্তির উপায় ভগবানের নাম ও শরণ ভিন্ন আর কিছু নাই। যেখানে ইহা সহজাত হওয়ার সম্ভাবনা নাই, সেখানে অতি বাল্যকাল হইতেই বৈধ উপায়ে ছেলেদের এই ভগবদ্ভক্তি চরিত্রগত করিয়া দিতে হইবে। চরিত্রবলের মূলেই যদি ঘুণ ধরিয়া যায়, তথাকথিত জ্ঞানোপার্জ্জন অসম্ভব হইবে না, অগাধ ধনের অধীশ্বর হওয়া বিচিত্র নহে, দেশে প্রসিদ্ধ পুরুষ হওয়াও সম্ভব হইতে পারে, কিন্তু মূলবীর্য্য বিকৃত হইলে সৃষ্টিশক্তি আর ফিরিয়া পাওয়া যাইবে না ; দেশে সৎ ও আনন্দের প্রতিধ্বনি তোলার সম্ভব হইতে পারে, কিন্তু ইহার ঘনীভূত মূর্ত্তি গড়া সামর্থ্যে কুলাইবে না। ভবিষ্যতে অসংখ্য সৃষ্টিধর নারীপুরুষ যদি বিশুদ্ধবীর্য্য হইয়া না ওঠে, এ জাতি সত্যই নির্ব্বংশ হইয়া ধরাপৃষ্ঠ হইতে লোপ পাইবে।

যাহা দেখিতাম, যাহা শুনিতাম, তাহা নিজের জীবনে ফলাইয়া তোলার জন্য ব্যাকুল হইয়া পড়িতাম, এবং বোধহয়, অতি ক্ষুদ্র আকারে হইলেও, বিশ্বের যাবতীয় বস্তুই আমার জীবনে মূর্ত্তি লাভ করিয়াছে। থিয়েটার দেখার সঙ্গেই চাদর টাঙ্গাইয়া ইহার অনুকরণবৃত্তিও চরিতার্থ করিয়াছি এবং বয়োবৃদ্ধির সঙ্গে দুশ্চরিত্র ব্যক্তিগণের সংসর্গেও অভিনয় করিতে কুণ্ঠা করি নাই। এইজন্য আমার বিবাহপ্রবৃত্তির মূলেও প্রথম জীবনের পারিপার্শ্বিক রিরংসা-পরিবেষ্টনীর আবহাওয়া চিত্তের সংস্কার-রূপে অনেকখানি প্রভাব বিস্তার করিয়াছিল। আমার ভস্মমুষ্টি স্বর্ণসৃষ্টিতে পরিণত হইয়াছে, ইহা আমার গুণ নহে—ভগবানের দয়া। কোন মহৎ আদর্শ ও উদ্দেশ্য সিদ্ধ করিতে হইবে, এমন কিছু জানিয়া বা ভাবিয়া বিবাহ করি নাই ; প্রাকৃত ভোগের আকর্ষণ আমায় যথেষ্ট চঞ্চল করিয়া তুলিয়াছিল। ভগবানের দয়া আমার মধ্যে আবাল্য প্রেরণা-রূপে দেখা দিয়াছে ; উহা তীব্র সম্বেগে আমার সবখানিকে অবশ করিয়া কার্য্য সিদ্ধ করে, ইহার সুফল-কুফল-বিচারের

সুযোগ রাখে না। বিবাহ করার তীব্র স্পৃহা জাগার মুহূর্ত্তটী আমার চির-স্মরণীয় হইয়া আছে। সেদিন যদি এই প্রেরণাকে তাহার উৎসমূলে পুনঃ উৎসর্গ করার নীতি আমায় কেহ শিখাইয়া দিত, যদি আমার এই উত্তম যোগসিদ্ধ হওয়ার সুযোগ থাকিত, তাহা হইলে অসংখ্য ভাগবত-প্রেরণা আজ অধিকতর বিজয়-মূর্ত্তি পরিগ্রহ করিয়া দেখা দিত।

বিবাহের পর বালিকা-বধূর সহিত প্রথম মিলনরাত্রি আমার মনে শান্তি ও আনন্দ সৃষ্টি করে নাই; সারা রাত্রি ধৈর্য্যহীন হইয়াই যাপন করিয়াছি। সে সুরভি কুসুমশয্যায় এই প্রথম রমণীসঙ্গে, আদি-রসের যত প্রসঙ্গ কেবল কল্পনায় ভাসিয়া বেড়াইয়াছে, যত কুৎসিত সম্ভোগরহস্য দেখিয়াছি, শুনিয়াছি, সেদিন সব যেন প্রেতের ন্যায় আমায় ঘিরিয়া নৃত্য করিয়াছে। কিন্তু এই নিরীহ প্রাণীটি তাহার আভাসমাত্র জানিত না। লজ্জাবতী লতাটির ন্যায় বিপরীত দিকে মুখ ফিরাইয়া না জানি কত কৌতূহলপূর্ণ চিত্তে সে আমার কি নূতন আচরণ পাইবে, তাহার প্রতীক্ষা করিতেছিল।

এই বালিকা-বধূ একা আমার নিকট নিশি-যাপন করিবেন, ইহার জন্য তিনি একবিন্দু বিচলিতা হন নাই। তিনি স্বচ্ছন্দ-চিত্তেই আমার অভিভাবকদিগের নির্দ্দেশে শয্যায় আসিয়া শয়ন করিয়াছিলেন। তাঁহার এই সঙ্কোচহীন আচরণ এই বয়সে অনেকে ভাল চক্ষে দেখেন নাই। কিন্তু ভবিষ্যতে তাঁহার মুখে শুনিয়াছিলাম যে, প্রথম দর্শনেই তাঁর হৃদয়ে এমন এক প্রকার আনন্দ ও সুখের তরঙ্গ খেলিয়াছিল, যাহা তিনি পূর্ব্বে কখনও অনুভব করেন নাই; পিতামাতা, ভ্রাতা ও সহোদরগণের সংসর্গ ছাড়িয়া এই নূতন মানুষের সঙ্গে নিয়ত থাকিতে হইবে, এই ধারণা সমাজ-জীবন হইতে পাইলেও, ইহা যে কত তৃপ্তির হইবে তাহা ভাবিয়াই তাঁর চিত্ত বিভোর হইয়াছিল। তাই আমায় দেখিলে তাঁহার হৃদয় আশায় ও আনন্দে ভরিয়া উঠিত এবং এই বিবাহ-কাল হইতেই পাছে কখনও আমাকে ছাড়িয়া থাকিতে হয়, এই ভাবনায় তাঁহার চক্ষে বেদনার অশ্রুপাত হইত।

আমি তাঁর মনোভাব তো জানি নাই! প্রথম মিলনরাত্রি একান্ত পরিচয়-হীন যায় দেখিয়া, আমি অর্দ্ধরাত্রির পর একবার সাড়া লইয়াছিলাম। দেখিলাম—তিনিও জাগিয়া আছেন। আমি তাঁহাকে আমার দিকে ফিরিতে বলিলাম। তিনি নিঃসঙ্কোচে ফিরিলেন। প্রদীপের প্রদীপ্ত শিখায়

তাঁর উজ্জ্বল মুখশ্রী আমায় বিমোহিত করিল। এতদিন যে সকল রমণীর মুখাবলোকন করিয়াছি, তাহা আজ মলিন বলিয়া মনে হইল। চক্ষের ঔজ্জ্বল্যে পৃথিবীর মলিনতা কোথাও আশ্রয় করে নাই; এখনও ভাল-মন্দ চিন্তারেখায় ললাট জটিল হয় নাই—সারল্যের শুভ্রতায় মুখখানি প্রভাতপদ্মের ন্যায় সুকোমল, প্রফুল্ল। আবার চারি চক্ষের মিলন হইল। আমার মধ্যে যে পরিণত-প্রবৃত্তির তরঙ্গহিল্লোল বহিতেছিল, সরলা বালিকার পবিত্র মূর্ত্তি-দর্শনে সব স্থির হইল। প্রদীপের তৈলও বোধহয় নিঃশেষ হইয়াছিল। প্রদীপ নিভিল। সেদিন তাঁহাকে উভয় বাহু দিয়া বক্ষের মধ্যে ধরিয়া যে চুম্বন করিয়াছিলাম, তাহা আমার শত জন্মের প্রজ্জ্বলিত প্রবৃত্তিকুণ্ডে যেন শান্তিবারি সেচন করিল। আমার অন্তর্য্যামী সেদিন কামমুক্তি-সাধনার যেন প্রথম মন্ত্র উচ্চারণ করিলেন। ঐ অনুভূতি পরে জন্মিয়াছে। পরিচয় যত ঘন হইয়া উঠে, ততই দেখি—কামনার লয় হয়। তাই এই পরিণয় ঈশ্বরের বিধানে আমায় মুক্তি দিতেই ঘটিয়াছিল—আজ এ বিশ্বাস ধ্রুব ও অটল হইয়া হৃদয় পূর্ণ করিয়াছে।

ইহার পর এক বৎসর তাঁহার সহিত আর তেমন দেখা-সাক্ষাৎকার ঘটে নাই। কার্য্যব্যপদেশে তিনি দুই-একবার আমাদের বাড়ীতে আসিলেও, তাঁহার সহিত দূর হইতে দৃষ্টিবিনিময় করা ছাড়া নিবিড়ভাবে আলাপ করার সুযোগ ঘটে নাই। কি জানি কেন, নববধূর আগমনকাল হইতেই সংসারের সকলেই তাঁহার উপর বিরূপ হইয়া উঠিলেন! শ্বশ্রু-মহাশয়ের তত্ত্ব-তাবাস লইয়া পরিহাসের সুর আর থামিতে চাহে না; ছোট বউয়ের নির্ল্লজ্জতার আলোচনা আর বন্ধ হয় না! আমার কাণও ভারী হইয়া উঠিল।

তখন চুঁচুড়ায় ট্রেণিং একাডেমিতে ভর্ত্তি হইয়াছি। বিবাহের পরই কলিকাতা ছাড়িয়াছি। পল্লী-জীবনের প্রশান্ত ছায়ায় দিন কাটিয়া যায়। কলিকাতায় থাকিতে পড়াশুনায় যেমন মন ছিল, এখানে আসিয়া তাহার খুবই ব্যাঘাত ঘটিল। সেখানে বাহ্যতঃ জীবনকে কোথাও ব্যাপ্ত রাখিতে হইত না; মনের জগতেই ঝড় উঠিত, সে ঝড় মনের জগৎকে নাড়া দিয়াই শুব্ধ হইত। আবার পড়াশুনায় মন দিতাম। কলিকাতায় স্কুল হইতে বাসা, আর বাসা হইতে স্কুল—ইহাই ছিল বাহিরের জগতের সহিত আমার পরিচয় ও সম্পর্ক। কলিকাতার বাসায় বসিয়া গবাক্ষের ফাঁকে দিবসের মধ্যে

একবার সূর্য্যকিরণ স্পর্শ করিতাম; আর আকাশের কোলে-কোলেই এই প্রখর জ্যোতির তরঙ্গ ফুটিত, মিলাইত। গবাক্ষের ফাঁক দিয়াই নক্ষত্ররাজি দৃষ্টিগোচর হইত। চাঁদের জ্যোৎস্না সম্মুখের খোলার চালে লুটাইয়া ফুরাইয়া যাইত; টবের গাছে ফুল ফুটিত, সুবাস বিলাইত, চক্ষের নিমিষে ঝরিয়া মাটির বুকে পড়িত—আবার নূতন শাখা বাহির হইলে কবে ফুলের কুঁড়ি দেখা দিবে, প্রতিদিন এক-ঘেয়ে দৃষ্টি লইয়া মনের অনুশীলন চলিত। এখানে মন-বস্তুটী কোথায় হারাইয়া গেল! সে নিজে আসিয়া পুনঃ দর্শন না দিলে আর বোধ হয় তাহাকে ফিরিয়া পাইতাম না।

পূর্ব্বগগনে রূপার থালার ন্যায় সূর্য্য এমন করিয়া ধীরে-ধীরে নীল আকাশে ভাসিয়া বেড়ায়, ইহা সেই পঞ্চম বর্ষের শিশু বয়সে দেখিয়াছিলাম —তাহা মনে ছিল না। কৈশোরে সৌন্দর্য্য দেখিতেই কতদিন কাটিয়া যায়! বিদ্যালয়ে যাওয়ার পথে প্রকৃতির লীলা-বিলাসের ঐশ্বর্য্য বুঝি বিশ্বসম্রাটকেও ম্লান করে! শীতের দিনে সজিনা ফুলের সৌন্দর্য্য এমন করিয়া কলিকাতায় দেখি নাই! বসন্তের সমাগমে পথে আর ড্রেণের গন্ধে নাকে কাপড় দিয়া ছুটিতে হয় না; লেবু ফুলের সৌরভে চিত্ত মাতাইয়া তুলে; চতুর্দ্দিকে শ্যাম-শ্রী উপভোগের সময় রাখে না। সব চেয়ে কাল-হরণের আকর্ষণ ছিল—জাহ্নবীতটে অশ্বত্থ-বটের শ্যাম-শোভা! বিস্তৃত-কোমল যেন মরকত-মণিময় শষ্পক্ষেত্রে বসিয়া, নদীর তরঙ্গে যখন জ্যোৎস্নায় হীরক-খণ্ড জ্বলিত, আর হরিৎ-নীল বৃক্ষপত্র অমৃত-লেপনে মসৃণ ও উজ্জ্বল হইয়া উঠিত, আমার আর তখন জীবনের বর্ত্তমান-ভবিষ্যৎ মনে থাকিত না; পড়াশুনার চেয়ে, নদীর ঢেউ যেমন নাচিয়া ছুটে, এই জীবনতরঙ্গও তেমনই উচ্ছ্বসিত হইয়া বহিত।

সম্মুখে প্রবেশিকা-পরীক্ষার কাল আসিয়া উপস্থিত—আমি কেবল প্রবন্ধই লিখিতাম। কলিকাতার রুদ্ধ জীবন এখানে প্রকৃতির লীলাকুঞ্জে বিকশিত হইয়া আমায় উন্মাদ করিয়াছিল; পুস্তকের নীরস পাঠ আমার আর আদৌ ভাল লাগিত না। এই উদার মুক্ত জীবনের মাঝে কেবল নববধূর আসঙ্গলিপ্সা আমায় চঞ্চল করিয়া তুলিত। সে চাঞ্চল্য পুস্তক পাঠে মনোনিবেশ করিতে দিত না। অতি তরল লঘুজীবন যাপন করিতাম। প্রতিবেশি-মহলেই অধিক সময় অতিবাহিত হইত। এমনই করিয়া বৎসর ঘুরিয়া গেল। নববধূ

এইবার স্থায়ী ভাবে ঘর করিতে আসিলেন। আমার শয়ন-কক্ষ নির্দ্দিষ্ট হইল। সত্য কথা বলিতে হইলে ইহা বলিলেই যথেষ্ট হইবে যে, আমার নিত্য পূজা-উপাসনাও এ সময়ে আর ভাল লাগিত না। পড়ার সময় নষ্ট হয়, এই অজুহাতে প্রতিষ্ঠিত শিবলিঙ্গের পূজা-ভার গ্রাম্য পুরোহিতের হস্তে সমর্পণ করিয়া যেন একটা দায় হইতে মুক্তিলাভ করিলাম বলিয়া মনে হইয়াছিল।

আমি মাতিলাম—প্রাকৃত সম্ভোগের অনুশীলনে। বালিকা-বধূর যৌবন নিঃশব্দ চরণে অতি শীঘ্র আবির্ভূত হইল। তাঁহার হৃদয়ে প্রেমের বান ডাকিয়াছিল। আমি কালের আবিল আবর্ত্তে তাহা ঘুলাইয়া, তাঁহাকে উন্মাদ করিয়া তুলিলাম। তাঁহার জীবন অনুগত হইয়া আমার ভোগবিলাসের অনলকুণ্ডে অধিকতর ইন্ধন যোগাইতে লাগিল। পিত্রালয়ে ফেরার কথা হইলে, তিনি মুখের দিকে চাহিয়া বলিতেন, "তুমি বাবাকে বলিও, তোমার পাঠাইবার ইচ্ছা নাই।" আমি তাহাই বলিতাম। অত্যন্ত পীড়াপীড়ি হইলে, আমিই একপ্রকার জোর করিয়া তাঁহাকে পিত্রালয়ে পাঠাইতাম; বিদায়ের সময়ে চরণে মাথা রাখিয়া তিনি বলিতেন, "ভুলিও না—এক মাসের অধিক যদি থাকিতে হয়, মরিয়া যাইব।" আমিও তাঁহাকে যে প্রথম দুই এক বৎসর পিত্রালয়ে যাইতে হইয়াছিল, এক মাসের অধিক রাখি নাই।

এক মাস পিত্রালয়ে বাস করিয়া তিনি যখন ফিরিতেন, তখন দেখিতাম—তাঁহার শ্রী ফিরিয়াছে, অঙ্গপ্রত্যঙ্গ অধিকতর হৃষ্টপুষ্ট হইয়াছে। আর এখানে থাকিলে তিনি ক্রমেই ক্ষীণকায়া হইতেন। সংসারে গঞ্জনা দিয়া তাঁহাকে "বিষ্ণুপঞ্জর" বলিয়া অভিহিত করিত। আমি ইহার কারণ অন্বেষণ করিতে গিয়া বুঝিলাম—তাঁহাকে অকারণ দুঃখ দেওয়ার ব্যবস্থা হইয়াছে। কারণ তাঁর প্রতি আমার অকৃত্রিম অনুরাগ অন্যের নিকট বিসদৃশ হইয়াছিল। আমার জননী হইতে সংসারের সকল পরিজনই তাঁহাকে এইজন্যই দেখিতে পারিতেন না। সারা দিবারাত্রির মধ্যে দুই মুঠা অন্ন-ভোজনেরও সুব্যবস্থা হইত না। পিত্রালয়ে আদর-যত্নে পালিতা হইয়া অকস্মাৎ এত অনাদর-অযত্ন তাঁহার শরীর সহিবে কেন! তাঁহার বক্ষের পঞ্জর আমি গণিয়া দেখিতাম, তাঁহার মুখের অস্থি বাহির হইয়া পড়িয়াছিল, কিন্তু সকল দুঃখ অন্তরে চাপিয়া কেবল আমারই সংসর্গে তিনি স্বর্গ-সুখ অনুভব করিতেন। এই অসহ্য দুঃখের মধ্যেও মাসের পর মাস অতিবাহিত করা তিনি জীবনের সুখ বলিয়া মনে করিতেন।

একদিন সংসারের আচরণ আমার অসহ্য মনে হইল। রাত্রে ঘরে গিয়া দেখিলাম—তিনি একখানি অতি মলিন ছিন্ন বস্ত্র পরিধান করিয়া আছেন। জিজ্ঞাসা করিয়া জানিলাম—দুইখানি বস্ত্রের একখানি বাদলার দিনে শুকায় নাই, আর একখানি রাত্রিবাস করিলে কাল বাহির হওয়া দায় হইবে; তাই ঘরে যেমন-তেমন করিয়া তিনি রাত্রি যাপন করিবেন।

কথা শুনিয়া হাড় জ্বলিয়া গেল। পরদিন আমার গলা শুনিয়া সকলেই আড়াল করিয়া হাসিয়া আকুল হইল। আমি যে কিরূপ স্ত্রৈণ হইয়া পড়িতেছি, ইহাই ছিল সকলের লক্ষ্যের বিষয় এবং চুঁচুড়ার মেয়ে গুণ-তুক্ জানে বলিয়াই আমায় ভেড়া বানাইয়া মজা দেখিতেছে, এই সকল টিপ্পনী আমার মনকে কিরূপ উত্তেজিত করিয়াছিল, তাহা আর বলিবার নয়! শেষে মা যখন বলিলেই, "তুই কি রোজগার ক'রছিস্ যে, বউ জোড়া-জোড়া কাপড় পর্‌বে।" তখন আমি স্তব্ধ হইলাম। তখন আমি বিদ্যালয়ে যাই আর আসি; বস্তুতঃ পড়াশুনা কিছুই হয় না। মনের দুঃখে আমি কাঁদিয়া ফেলিলাম; পুস্তকগুলি টানিয়া উঠানে ছড়াইয়া দিলাম। শপথ করিলাম—উপার্জ্জন না করিলে বাড়ী ফিরিব না।

আমার ক্রোধ দেখিয়া আমার স্ত্রী ঘরের মধ্যে ভয়ে আড়ষ্টা হইয়াছিলেন। তাঁহার অন্য ভয় নহে—যেটুকু স্নেহ সংসারে এখনও পান, এই ঘটনার দ্বারা তাহা হইতেও বঞ্চিতা হইবেন। তাঁহার অনুমান মিথ্যা হয় নাই। ইহার পর তাঁহার সহিত কেহ বড কথা কহে নাই এবং খাওয়ার সময়ে কেহ আর তাঁহাকে ডাকিতও না। উপবাস করিয়াও তাঁহার দিন কাটিয়াছে। বালিকা-বধূর উপর যে সব অত্যাচারের কথা শুনি, আমার নিজের সম্মুখে তাহার অনেকখানি ঘটিতে দেখিয়াছি এবং ইহা যে কিরূপ অশান্তিকর, তাহা মনে করিয়া এখনও আমি বিচলিত হই।

এই সময়ে আমি গুরুতর ম্যালেরিয়া-জ্বরে আক্রান্ত হই। যাহা কিছু হইত, এখন হইতে তাহা 'অপয়া' বৌয়ের জন্যই ঘটে, এইরূপ প্রসঙ্গই কাণে আসিত; আর তিনি এই কথা শুনিয়া মর্ম্মাহতা হইয়া আমায় বলিতেন, "সত্যই কি আমি তোমার অনিষ্টের কারণ! আমার জন্যই কি তোমার এত কষ্ট, এত লাঞ্ছনা!"

আমি বিস্মিত হইয়া ভাবিতাম—এ কেমন মানুষ, যে প্রতি মুহূর্ত্তে বাক্যশেল

বহন করিয়া, এত দেহযন্ত্রণার মধ্যেও আমার সঙ্গ ছাড়িতে চাহে না! আমি কত বার তাঁহাকে পিত্রালয়ে পাঠাইবার উদ্যোগ করিয়াছি; তিনি কাঁদিয়া বলিয়াছেন, "আমি এখানে না খাইয়া বাঁচিব, কিন্তু পিত্রালয়ে তোমায় ছাড়িয়া এক দণ্ড বাঁচিব না!" তিনি বিবাহের পর পিত্রালয় হইতে পা উঠাইয়া, নূতন ক্ষেত্রে সত্য-সত্যই জীবনের সবখানি ভর দিয়াই দাঁড়াইয়াছিলেন। সে কথা কি এতদিন বুঝিয়াছি, আজ তাঁর জীবনের সকল কথাই অর্থপূর্ণ হইয়া নূতন চক্ষু ফুটাইয়া দেয়!

তাঁর দুঃখের অন্ত ছিল না। বাড়ীর দাসীকে বিদায় দেওয়া হইয়াছিল। বাড়ীতে নিত্যসেবার জন্য আমার শিবলিঙ্গের সহিত পিতৃদেব সত্যনারায়ণ-মূর্ত্তি প্রতিষ্ঠা করিয়াছিলেন। এই দেবতার কার্য্যও তাঁহাকে করিতে হইত। আমি তাঁর জন্যই কলিকাতায় উপার্জ্জন করিতে বাহির হইয়াছিলাম। প্রতি শনিবার আসিয়া তাঁর কদর্য্য-শ্রী দেখিয়া জিজ্ঞাসা করিতাম—কোনরূপ অসুখ হইয়াছে কি না! তাঁর ম্লান মুখে হাসি লাগিয়া থাকিত; তিনি সুস্থ আছেন, এই বলিয়াই উত্তর দিতেন। সোমবারে আমার কলিকাতায় যাত্রাকালে তিনি কাঁদিতেন। এই এক সপ্তাহ অনন্ত দুঃখের সমুদ্রে সাঁতার দিয়া, তিনি শনিবার আমার দেখার আনন্দেই বাঁচিয়া থাকিতেন। প্রসন্নসলিলা এই ক্ষীণা তটিনী কেবল আমার জীবনকে স্নিগ্ধ করার জন্যই মর্ত্ত্যে আবির্ভূতা হইয়াছিলেন—কিন্তু আমি জীবনভোর তাঁহাকে কেবল ব্যথার উপর ব্যথাই দিয়াছি!

তাঁর নির্য্যাতনের কাহিনী কেবল আমিই জানিতাম না, আমার শ্বশুরালয়েও একথা প্রকাশ পাইয়াছিল। কোনরূপ খাদ্যদ্রব্য কেহ পাছে তাঁহাকে দেয়, ইহার জন্য সতর্ক-দৃষ্টি ছিল; কাজেই তাঁহারা কোন উপায় করিতে সমর্থ হইতেন না। টাকা-কড়ি দিয়া যাওয়াও বৃথা হইত; কেননা, তাহার সদ্ব্যবহার করার উপায় ছিল না। পিত্রালয়ে লইয়া যাওয়ার জিদ্ করিলে, তিনি সে কথায় কর্ণপাত করিতেন না।

একবার আমার দিদিশাশুড়ী কোন প্রকারে সামান্য খাদ্যদ্রব্য গোপনে তাঁহাকে দিয়া যান। তিনি ইহা কি ভাবে রক্ষা করিবেন ভাবিয়া, আকুল হইলেন। আমি কলিকাতায় থাকিলে, আমার মাতাঠাকুরাণী তাঁহার নিকট শয়ন করিতেন; কাজেই রাত্রিকালেও ইহার সদ্ব্যবহারের সুযোগ ছিল না।

অনাহারে-অনাহারে তাঁর একপ্রকার অস্থিপঞ্জরসার হইয়াছিল। আমিও নিরুপায় হইয়াছিলাম।

শনিবারে আসিয়া হঠাৎ তোরঙ্গ খুলিবামাত্র দেখিলাম—কয়েক প্রকার ভর্জ্জিত বস্তুর সহিত মিষ্ট খাদ্যদ্রব্য রহিয়াছে। তিনি লজ্জায় মরিয়া গেলেন; সমস্ত বৃত্তান্ত বলিয়া, এ কথা কাহাকেও বলিতে আমায় নিষেধ করিলেন। এগুলি খাওয়ার তাঁর সুবিধা নাই, অথচ মা-বাপের মন বুঝে না বলিয়াই তাঁহারা এইরূপ করিয়াছেন; কোথাও ফেলিলে কেহ পাছে দেখিতে পায়, এই ভয়ে তিনি বিব্রতা হইয়া পড়িয়াছেন। আমি জিনিষটা যত সহজ করিয়া তুলিতে চাই, তিনি ততই বাধা দিয়া আমায় নিরস্ত করেন। অবশেষে মধ্যাহ্নে সকলে নিদ্রা যাইলে, যে সকল কলাই-ছোলা-ভাজা ছিল, সেগুলি দুটি-দুটি করিয়া পারাবতেদের খাওয়াইয়া নিশ্চিন্ত হইলেন; অবশিষ্ট সন্দেশ, লুচি প্রভৃতি গো-গ্রাসে তুলিয়া দিয়া স্বস্তির নিঃশ্বাস ফেলিলেন। সে যে কি অবস্থা, ভাষায় ব্যক্ত হয় না!

চতুর্দ্দশ বর্ষ বয়ক্রমকালে তিনি গর্ভবতী হইলেন। আমার শাশুড়ী ঠাকুরাণী এই সংবাদ পাইয়াই তাঁহাকে লইয়া যাওয়ার প্রস্তাব তুলিলেন; কিন্তু এতদিন পূর্ব্বে গিয়া তিনি সেখানে থাকিতে পারিবেন না; কাজেই আমার ইচ্ছা সত্ত্বেও, তাঁরই অনুরোধে বাধ্য হইয়াই বলিতে হইল—আমার পাঠাইবার ইচ্ছা নাই।

এই অল্প বয়সে গর্ভবতী হওয়ায় মাসের পর মাস তাঁর দুঃখের মাত্রা বৃদ্ধিই পাইল। তিনি অম্লান মুখে সকল দুঃখ সহিয়াও তৃপ্তি পাইলেন; কেন-না, এই সময়ে আমি কলিকাতায় প্রতিদিন যাতায়াত আরম্ভ করিয়াছি। তিনি সকল কাজের মধ্যে আমার পরিচ্ছদাদি প্রতিদিন পরিষ্কার করিতেন। আমার বেশভূষার পারিপাট্য অনেকের দৃষ্টি আকর্ষণ করিত; কিন্তু তাহার মধ্যে কাহার পবিত্র হস্ত নিহিত ছিল, তাহা কেহ জানিত না। আমার জুতায় কাদা থাকিলে, তিনি তাহা মুছিয়া দিতেন, পরিহিত বস্ত্র মলিন হইলে, সাবান না থাকিলে জল-কাচা করিয়া দিতেন; রৌদ্রে বিছানাপত্র শুকাইয়া, ঘর-দুয়ার ঝাড়িয়া, সব দিক্ এমন পরিষ্কার করিয়া রাখিতেন যে, অতি ক্ষুদ্র বস্তুরমধ্যেও শ্রী ও ঐশ্বর্য্য যেন ঠিকরাইয়া বাহির হইত।

পূর্ণ অষ্টম মাস গর্ভ লইয়া তিনি পিত্রালয়ে গমন করিলেন। যথাকালে

এক কন্যারত্ন প্রসব করার সংবাদ আসিল। আমার মাতাঠাকুরাণী অন্যান্য পরিজনের সহিত একবাক্যে বধূ 'মাটির ঢিবি' প্রসব করিয়াছে বলিয়া বিরক্তি প্রকাশ করিলেন। শ্বশুরবাড়ী হইতে যে লোক এই সুসংবাদ দিতে আসিয়াছিল, সে পুরস্কারপ্রাপ্তির সঙ্গে দুই কথা শুনিয়া গেল। তাঁর প্রাণে আরও আঘাত বাজিল। পরে আমার অসন্তোষ নাই দেখিয়া, তিনি সান্ত্বনা পাইয়াছিলেন।

কন্যার ছয় মাস বয়স হইলে, আবার তাঁহাকে শ্বশুরালয়ে আনা হয়। সে দুঃখের কথা বলিতে আজও চক্ষে অশ্রু ঝাঁপিয়া পড়ে। আমি সেদিনও নিরুপায় ছিলাম, আজও উপায়হীনের মতই তাঁর রোগকাতর দেহ কালের হস্তে ধরিয়া দিলাম! আজও আমি নিরুপায়, ঈশ্বরের বিধান বহন করা ছাড়া এই পৃথিবীতে আর বুঝি আমার অন্য ধর্ম্ম নাই!

ছয় মাসের শিশু মাটির বুকে পড়িয়া পড়িয়া কাঁদিত, কাঁদিয়া-কাঁদিয়া নীরব হইত—তাঁর কাজের সীমা ছিল না। উদয়াস্ত পরিশ্রম না করিলে, গঞ্জনা বাড়িবে—এই ভয়ে মেয়ের যত্ন করিতেও তাঁর বাধিত। এই অযত্ন-পালিতা কন্যা দিন-দিন বড হইয়া উঠিল। তার শিশুমুখে মধুর হাস্যচ্ছটা এই ব্যথিত জীবনেও আনন্দ ঢালিয়া দিত। সকলে শিশুর সৌন্দর্য্য দেখিয়া প্রশংসা করিত। দশ মাস কাটিয়া গেল। শ্রাবণের বর্ষণসিক্তা পৃথিবী মাতৃক্রোড়ের অভাবে তাহার আশ্রয়ক্ষেত্র হইয়াছিল! বুঝি রক্তমাংসের শরীরে ধরিত্রীর এত স্নেহ সহ্য হইবার নহে! সে কি বীভৎস দৃশ্য! আজও আমি যে এ সংসারে কত নিরুপায়, ইহা তাহাই স্মরণ করাইয়া দেয়।

কলিকাতার কর্ম্মস্থল হইতে আসিয়া দেখিলাম—এক বিকটাকার দৈত্যের মত কৃষ্ণকায় পুরুষমূর্ত্তির সম্মুখে আমার স্বর্ণকান্তি কন্যাকে শয়ন করাইয়া দেওয়া হইয়াছে, আর সে পুরুষ মন্ত্রপূত জল লইয়া তাহার কচি মুখে ঝাপটের পর ঝাপট দিয়া, শিশুকে অস্থির করিয়া তুলিয়াছে। ঘরে গিয়া দেখিলাম—আমার স্ত্রী কাঁদিতেছেন। সংবাদ পাইলাম—মেয়েকে "ডাইনে পাইয়াছে", তাই ওঝা ডাকার ব্যবস্থা হইয়াছে!

উৎকণ্ঠায় সারা রাত্রি অতিবাহিত হইল। পিতামাতার সজাগ-দৃষ্টির উপর তার উজ্জ্বল চক্ষের স্থির-দৃষ্টি আজও জাগিয়া আছে। পরদিন তার কলকণ্ঠের অস্ফুট-ভাষা আর শোনা গেল না! সে অমল হাস্যবিন্দু ওষ্ঠপুটে আর ফুটিয়া

উঠিল না। সেদিন আর সে হামা দিয়া জুতা টানিয়া পায়ের কাছে ধরিল না, ডিবা হইতে পান লইয়া আমার মুখে গুজিয়া দিল না! উষ্ট্র নাকি কাঁটা খাইয়া রসের আস্বাদ পায়; আমার এই ক্ষুদ্র সংসারে দুঃখের প্রবাহ বহিলেও, ইহার মধ্যে জীবনের অমৃতাস্বাদ পাইতাম। পত্নীর বিমল প্রেমের অগাধ সিন্ধুসলিলে অবগাহিত হইয়া, সৃজনের শতদল-পদ্ম আমার ভবিষ্যৎ-স্বপ্নের কেন্দ্রস্থল হইয়াছিল। তাহার দিকে যত চাহি, তত বুক ভাঙ্গিয়া পড়ে; আর এই শিশু এত অল্প বয়সে এত পরিচয় কেমন করিয়া সম্ভব করিয়াছিল কে জানে! সে আর দৃষ্টি ফিরাইল না, তাহার চক্ষের কোণে জল ভরিয়া উঠিল, দুই গণ্ডে প্রবাহ সৃষ্টি করিল। কত ক্ষণ যে স্নেহের মূর্ত্তিকে চক্ষে-চক্ষে রাখিব—সেদিন যে বৃহস্পতিবার, অফিসের "মেল্-ডে", পিতার ডাকাডাকি! কাঁদিতে-কাঁদিতে কলিকাতায় প্রস্থান করিলাম।

অফিসের কাজ শেষ হইয়াছে। কেরোসিনের ডুম সম্মুখে উজ্জ্বল হইয়া উত্তাপ সৃষ্টি করিয়াছে। আমার চক্ষে জলের প্রবাহ। অভাবনীয় বেদনায় হৃদয় যেন মোচড দিয়ে উঠে। কল্পনা-নয়নে বার-বার আমার শিশু-কন্যার নৃত্যভঙ্গী মনোমুকুরে ফুটিয়া উঠে। ভগ্ন মনে রাত্রি এক প্রহরের পর বাড়ী ফিরিলাম।

সব নিস্তব্ধ। আকাশে শুক্ল-চন্দ্রের বিমল-জ্যোৎস্না—পৃথিবী পুলক-স্নাতা। মিটি-মিটি প্রদীপের আলোয় দেখিলাম—দালানে এক দল আত্মীয় বসিয়া আছেন। উৎকণ্ঠিত হইয়া শয়নগৃহে প্রবেশ করিয়া দেখিলাম—গৃহ শূন্য। বাহিরে আসিয়া কেবল প্রশ্ন করিয়াছি "কোথায় আমার পিকলু।" সমুদ্র-গর্জ্জনের ন্যায় ক্রন্দনের রোল উঠিল। উঃ। বিধাতা যেন মাথায় বজ্র নিক্ষেপ করিলেন। সোপানে আছাড খাইয়া, প্রাঙ্গণে পড়িয়া চৈতন্য হারাইলাম। জীবনের চাকা ঘুরিয়া গেল। ইহা কন্যার মৃত্যু নহে, আমার প্রাকৃত জন্মের অবসান। সেদিন কি বুঝিয়াছিলাম! বোধ হয়, সাত দিন আমার মুখে কেহ অন্ন-জল দিতে সমর্থ হয় নাই। সে শোকের অনুভূতি আগুনের মত স্মৃতিতে জাগিয়া আছে, শোকাতুর জনকজননীর ব্যথার কথা আমি যে মর্ম্মে-মর্ম্মে ভোগ করিয়াছি! তখন আমার স্ত্রীর বয়স মাত্র পঞ্চদশ বৎসর পূর্ণ হইয়াছে।

কন্যার মৃত্যুর পর আমার স্ত্রীর প্রতি আত্মীয়-স্বজনের আচরণ আরও নিষ্ঠুর হইয়াছিল—আজ সেই সকল কথা স্মরণ করিয়া তাঁহাকে প্রাণ ভরিয়া

সান্ত্বনা দিতে সাধ যায়। কিন্তু তাঁর জীবিতকালে এ আগ্রহ হয় নাই; দাঁত থাকিতে সত্যই দাঁতের মর্য্যাদা তেমন করিয়া বুঝা যায় না!

পুত্র-সন্তানবতী রমণীর এইরূপ "মরুঞ্চে পোয়াতি"র মুখ দেখা নিষিদ্ধ। কাজেই আমার ভগ্নীস্থানীয়া পিতার পূর্ব্বকথিতা পালিতা বিধবা মৃত কন্যাকে বক্ষে লইয়া শ্মশানে উপস্থিত হন। আমাদের শ্মশানঘাট সেদিন এমন লোকপূর্ণ ছিল না; চতুর্দ্দিকে অশ্বত্থ-বটের ঘন বনরাজী—খর্জ্জুর, বাবলা, পিটুলী গাছে দিবাভাগেও ঘাট অন্ধকার হইয়া থাকিত। আমরা বাজী রাখিয়া এক-একদিন সন্ধ্যার পর ভয়ে-ভয়ে ঘাটের বটগাছ স্পর্শ করিয়া ফিরিতাম।

কন্যার সৎকার শেষ করিয়া, আমার স্ত্রীকে ঘাটে রাখিয়া তিনি ফিরিলেন। সঙ্গে শৌচ হওয়ার দ্রব্যাদি আনা হয় নাই, সেগুলি বাড়ী হইতে পাঠাইবার জন্য তাঁহাকে প্রস্থান করিতে হইল। দূর ঘাটে বাড়ীর অন্যান্য পরিজনেরা মুখ নত করিয়া স্নান সমাপন করিয়া বাড়ী ফিরিল। তখন তৃতীয় প্রহর বেলা অতীত হইয়াছে; রৌদ্রের উত্তাপ হ্রাস পাইতেছে। ঘণ্টার পর ঘণ্টা কাটিয়া যায়, কন্যাশোকগ্রস্তা পঞ্চদশবর্ষীয়া আমার যুবতী পত্নী অসহায়া হইয়া শ্মশানে প্রতীক্ষা করিতেছেন। কাহারও দেখা নাই। শোকের আবেগে, ইচ্ছা হইতেছে—জলে ঝাঁপাইয়া পড়েন; কিন্তু জীবনের বাঁধন তাঁর অন্যত্র ছিল—কেবল সেই চিন্তায় তিনি বুক বাঁধিয়া বসিয়া রহিলেন।

বহু ক্ষণ পরে তাঁর পিত্রালয়ের এক বৃদ্ধা প্রতিবেশিনী দ্রব্যসামগ্রী লইয়া উপস্থিত হইলে, তিনি আশ্বস্ত হইলেন। ইঁহাকে আমরা "গয়লা ঠাকুরঝি" বলিয়া ভালবাসিতাম। শত বৎসর অধিক পরমায়ু লইয়া তিনি অনেকদিন জীবিতা ছিলেন। "রাধা"র মৃত্যু-সংবাদে তাঁর চক্ষেও জল ঝরিয়াছে।

কিন্তু দ্রব্যাদি সিদ্ধ করিবার অগ্নি চাই; কেন-না, সৎকারান্তে 'পত্তি' না করিয়া সন্তানহীনা মাকে বাড়ী ফিরিতে নাই। দুর্ভাগ্যবশতঃ, যে দীপশলাকা তিনি আনিয়াছিলেন, তাহাতে একটিও কাঠি ছিল না। তখন সন্ধ্যার ছায়া জলে প্রেতমূর্ত্তি আঁকিয়া তুলিতেছে, বৃক্ষের পত্রে-পত্রে অন্ধকার আশ্রয় করার উদ্যোগ করিতেছে। এই অবস্থায় আমার স্ত্রীকে এই জনশূন্য ঘাটে একা রাখিয়া গয়লা ঠাকুরঝি আবার বাড়ী ফিরেন কি প্রকারে? দুইজনে এক প্রকার নিরুপায় হইয়া অনেক ভাবিলেন। দুঃখের কথা এই—

বাড়ীর আত্মীয়-স্বজনেরা এতখানি কাল-বিলম্ব দেখিয়াও ইহার কারণ অন্বেষণ করেন নাই; পরিশেষে, এই বৃদ্ধা পশ্চাৎ হাঁটিয়া ঘাট হইতে তীরের দিকে আসিতে লাগিলেন। এইরূপ করিবার কারণ, বালিকা-বধূকে চক্ষে-চক্ষে রাখিয়া যদি কার্য্য সিদ্ধ করিতে পারেন। আমি আজও এই অকৃত্রিম স্নেহের জন্য ইঁহাকে আন্তরিক ধন্যবাদ প্রদান করি।

এই দুঃখের কথাও বহুদিন পরে তাঁরই মুখে শুনিয়াছি, এবং সেই চির-তপস্বিনীকে অন্তরের মাঝে রাখিয়া কেবলই ভাবি—সর্ব্ব বিষয়ে নিরুপায় হইয়া তাঁহাকে দুঃখই দিয়াছি, তাঁর একটি অভিলাষও পূর্ণ করি নাই। সব কথা ক্রমে বলিতেছি।

কন্যাশোকে দুই জনেই অধীর হইয়াছিলাম। উভয়ে রাত্রে একত্র হইলে কাঁদিয়া সারা হই, এইজন্য এক সপ্তাহ আর একত্র হওয়ার অবসর ঘটে নাই; ইহাতে ব্যথার মাত্রা অধিক করিয়াই ভোগ করিতে হইয়াছিল। আমি কয়-দিন একেবারেই অন্ন-জল গ্রহণ করি নাই। আমার স্ত্রী চীৎকার করিয়া কাঁদিতে পারিতেন না, তাঁর অস্ফুট রোদন-ধ্বনি কর্ণে প্রবেশ করিলে আমার যন্ত্রণা আরও অধিক বৃদ্ধি পাইত। সাত দিন পরে যে রাত্রে একত্র হইলাম, সেই রাত্রিতেই আমাদের শোকানলে সান্ত্বনার সিন্ধু-বারি-সেচন হইল। কন্যার রূপের কথা, এই দশ-এগার মাসের যত তার স্মৃতি ছিল, সব সেদিন উজাড় হইয়া গেল। অন্তর হাল্কা হইল। উভয়েরই জীবনে একটা পরিবর্ত্তন আসিয়াছিল, ধীরে-ধীরে নবজীবনের ভাব ও ছন্দঃ প্রকাশ পাইতে লাগিল। আমার সংসার-যাত্রার পথ বিধাতার বজ্রপাতে চিরদিনের জন্য যে রুদ্ধ হইয়াছে, তাহা সেদিন বাহ্যতঃ না বুঝিলেও, জীবনের আস্বাদ স্বতন্ত্র বলিয়া মনে হইল। কন্যার প্রতি তাঁর হৃদয় চিরিয়া যে স্নেহধারা বিগলিত হইয়াছিল, তাহা পুনঃ প্রত্যাবৃত্ত হইয়া প্রেমের নির্ঝর আরও প্রবলবেগে বহিল—আমায় তিনি প্রতিদিন নূতন করিয়া গড়িয়া তুলিলেন। বাণী আমার কণ্ঠে, কিন্তু ইচ্ছারূপিণী সাধ্বীর সমর্থন আমার কোন দিক্ অপূর্ণ রাখিল না। যে ভাগবত-ধারা পূত গঙ্গোত্রীপ্রবাহ সৃষ্টি করিয়া আমায় অভিষিক্ত করিয়াছিল, যাহার প্রভাবে আমার বাল্য ও প্রথম যৌবন শক্তিপূর্ণ ও বীর্য্যময় হইয়াছিল, যাহা কামকলুষিত চিত্তের মাঝে এতদিন আত্মগোপন করিয়াছিল, আজ এই আঘাতে তাহা উচ্ছ্বসিত তরঙ্গে আমায় আবার উদ্বুদ্ধ করিয়া তুলিল।

আমার স্ত্রী প্রাতঃকালে উঠিয়া, ঠাকুর-ঘরে আসন বিছাইয়া, ফুল-চন্দন গুছাইয়া দিলেন। আবার ধূপ-দীপের গন্ধে পূর্ব্বানুভূতির পূত স্মৃতি জাগিয়া উঠিল। তন্ত্রসিদ্ধ সন্ন্যাসী কালিকানন্দ ব্রহ্মচারী আমাদের উভয়কে দীক্ষা দিয়াছিলেন। ইনি উপবীত-গ্রহণের দিন হইতে গৃহত্যাগ করেন। ত্রিশ বৎসর ভারতের সর্ব্বত্র ভ্রমণ করিয়া, স্থানীয় চণ্ডীমন্দিরে আসিয়া আসন করিয়াছিলেন। আমার প্রতি তাঁর অযাচিত করুণার উদয় হইয়াছিল। আমার মাতৃদেবীকে একদিন আহ্বান করিয়া তিনি তাঁর অভিপ্রায় ব্যক্ত করেন। কিন্তু কুলগুরু পরিত্যাগ করিয়া এই উদাসীর নিকট সন্তানের দীক্ষা কিরূপে সম্ভবপর হইবে, ইহা ভাবিয়া মা বিচলিতা হইয়া পড়েন। এদিকে আমি শুনিবামাত্র মন্ত্র-গ্রহণের জন্য ব্যাকুল হইয়া পড়ি। সন্ন্যাসী-বৈরাগীর প্রতি পিতার অসাধারণ শ্রদ্ধা ছিল। তিনি কলিকাতার গঙ্গাতটে, সাগরসঙ্গমের মেলায় যে সব সন্ন্যাসী জমায়েৎ হইতেন, তাঁহাদের দর্শন করিতে আমায় সঙ্গে লইতেন। দেব-দ্বিজে ভক্তি, সন্ন্যাসী-বৈরাগীর সেবা, নিত্য-নৈমিত্তিক কাজে তাঁর সুগভীর অনুরাগ ছিল। তিনি এই সন্ন্যাসীর নিকট আমায় দীক্ষা লইতে সম্মতি দিলেন। আমরা স্ত্রী-পুরুষে তাঁর নিকট দীক্ষা লইয়াছিলাম। তিনি আমায় দীক্ষা গ্রহণের সময়ে জিজ্ঞাসা করিয়াছিলেন—আমার কোন্ দেবতার প্রতি অধিক আকর্ষণ! আমি আমার উপাস্য দেবতা শিবঠাকুরের উপরেই শ্রদ্ধার বিষয় জ্ঞাপন করিয়াছিলাম; কিন্তু তিনি ধ্যানস্থ হইয়া বলিলেন, "না, শিবময় স্বভাব লাভ কর, কিন্তু তোমায় শক্তিমন্ত্রে দীক্ষা লইতে হইবে।" আমার পিতা এ কথা শুনিয়া বলেন, "আমাদের বংশপরম্পরা বৈষ্ণবমন্ত্রে দীক্ষিত, শক্তিমন্ত্রে পুত্রের দীক্ষা কিরূপে সম্ভব হইবে?" তিনি বলিলেন, "আমি বৈষ্ণবমন্ত্রেই তোমার পুত্রের দীক্ষা দিব; কিন্তু বৈষ্ণবশক্তি হইবে এই সন্তানের উপাস্য দেবতা।" আমরা স্ত্রী-পুরুষে যথাসময়ে দীক্ষিত হইলাম। নিগূঢ় দীক্ষা-মন্ত্র প্রকাশ করিতে নাই, ঠাকুরের আশীর্ব্বাদে আমার মন্ত্র সিদ্ধ হইয়াছিল—গুরুদেব এ কথা স্বয়ং স্বীকার করিয়াছিলেন।

দীক্ষার পর কিছুদিন যে ভাবে সাধন-ভজন জমিয়াছিল, ভোগপ্রবৃত্তির প্রবল তরঙ্গে তাহা অধিক দিন স্থায়ী হয় নাই। আবাল্য ধর্ম্মভাবে অনুপ্রাণিত জীবন ঈশ্বরের উপাসনা না করিয়া অন্য কোন কার্য্যে হস্তক্ষেপ

করিতাম না—কিন্তু বিবাহের কিছুকাল পর হইতে মনের গতি এমনই পরিবর্ত্তিত হইয়াছিল যে, ধর্ম্মবিষয়ক ভাব ও প্রসঙ্গ রুচিকর হইত না। কন্যার মৃত্যুর পর পূর্ব্বভাব অধিকতর প্রবল হইয়া আমার সবখানিকে অধিকার করিয়া লইল। আমার স্ত্রী যথার্থ সহকারিণী হইয়াছিলেন। আমার ছাতা-ধরা কমণ্ডলু বাহির হইল। শয্যাত্যাগ করিয়া নাসাপান আরম্ভ করিলাম। পূর্ব্বমুখে বসিয়া নাড়ী-শোধন-ক্রিয়া চলিতে লাগিল। আবার পূরক-রেচক-কুম্ভকের সাধনা সুরু হইল। আসনশুদ্ধি, অঙ্গশুদ্ধি করিয়া, দেবতার চরণে ভক্তির অর্ঘ্য নিবেদন করিতে আরম্ভ করিলাম। আমি যখন ঠাকুর-ঘরে বসিয়া ঈশ্বরের আরাধনায় তন্ময় হইতাম, আমার স্ত্রী সংসারের কাজে থাকিতেন—ঘুরিয়া ফিরিয়া আমার দিকে চাহিয়া অন্তরে যে পরমানন্দ লাভ করিতেন, তাহা আমি অন্তর দিয়া অনুভব করিতে পারিতাম। তিনি সামান্য বর্ণমালা শিক্ষা করিয়া আমার গৃহে আসিয়াছিলেন, সংসারের অসংখ্য কার্য্য তাঁহার ঘাড়ে চাপাইয়া দেওয়া হইয়াছিল, দিবারাত্র পরিশ্রমের মধ্যে অবসর খুব কমই পাইতেন এবং আমিও এই বিষয়ে উদাসীন ছিলাম; কাজেই শিক্ষিতা নারী বলিয়া তাঁহার গর্ব্ব ছিল না। কিন্তু দেখিয়াছি—কোন সৎকর্ম্মে আমায় উদ্যত দেখিলে তিনিও উদ্বুদ্ধা হইয়া উঠিতেন; কথায়, ভাবে আমায় উৎসাহ দিতে তিনি নিজের ক্ষতিও লক্ষ্য করিতেন না। সে সকল কথা পরে বলিতেছি।

বাহিরে ধর্ম্মসাধনার রুচি ও প্রবৃত্তি প্রবল হইল বটে; কিন্তু কদর্য্য-সম্ভোগ-প্রবৃত্তিও আমার যেন ক্রমেই বৃদ্ধি পাইতে লাগিল। অবাধ ভোগে বাধা ছিল না। কিন্তু যেন ইহা আমার স্বরূপের আনন্দ নহে। এইজন্য ইহাতে আমি তৃপ্তি পাইতাম না, শুধু অভ্যাস ও সংস্কার প্রবল হইয়া আমায় যেন যন্ত্রপুত্তলিকার ন্যায় এই কার্য্যে মাতাইয়া তুলিত। সাধন-ভজনে যতই জোর দিই—ভোগের গর্ত্ত দিয়া সব উৎসাহ বাহির হইয়া যায়, অন্তরে ওজঃ ও আনন্দ স্থায়ী হয় না। এই প্রসঙ্গ লইয়া স্ত্রীর সহিত আলাপ আরম্ভ হইল। তিনি প্রথম-প্রথম এই কথায় কর্ণপাত করিতেন না; ইহার আবশ্যকতা তাঁর হৃদয়ঙ্গম হইত না। এই সকল বিষয়ে নিগূঢ় জ্ঞানও তাঁহার ছিল না; স্বামীর কল্যাণ-কামনার সহিত এই সম্ভোগ-প্রবৃত্তি জীবনের ধর্ম্ম বলিয়াই হয়তো তিনি মনে করিতেন। আমিও ইহা লইয়া যতই ভাবি না কেন, যতই সতর্ক হই না, তাহা

কার্য্যকরী হইত না। চরিত্র আমার এই দিক্ দিয়া খুবই অসংযত ছিল, নিজেকে এই পথ হইতে কোনমতে বিমুখ করিতে পারিতাম না। আর রাগ হইত আমার স্ত্রীর উপর।

ধর্ম্মভাব অটল রাখার দিকে ঝোঁক যে সম্পূর্ণভাবেই ছিল, তাহাতে সংশয় নাই; অথচ সম্ভোগবৃত্তি এমন দুর্দ্দমনীয় হইয়া পড়ে কেন—তাহার কারণ অন্বেষণ করিতে গিয়া, নিজেকে সর্ব্বদা নির্দ্দোষ সপ্রমাণ করিয়া দায়িত্ব এড়াইতাম। তাঁহার সহিত ইহা লইয়া ঝগড়ার সূত্রপাত হইল। এই ঝগড়া এমনই বিচিত্র আকারের ছিল, যাহা লইয়া উভয়ের মধ্যেই এক সমস্যার সৃষ্টি হইয়াছিল। বলিতে বাধে—লালসার আগুন জ্বলিয়া উঠিলে, তাঁহাকে যে ভাবে আদর ও যত্ন করিতাম, যেরূপ মিষ্টবাক্যে, নানা যুক্তি প্রদর্শন করিয়া জীবনের ধর্ম্মকে বড় করিয়া তাঁহার সম্মুখে ধরিতাম; প্রবৃত্তি চরিতার্থ হইলে, একেবারে বিপরীত ভাব প্রকাশ করিয়া বসিতাম। আমার জীবনের সর্ব্বনাশ যে তাঁহার জন্যই ঘটিতেছে, এই কথা ব্যক্ত করিয়া সত্য-সত্যই ক্রোধ প্রকাশ করিতাম। তিনি বার-বার নিজের মনকে শক্ত করিয়া ভবিষ্যতে ভোগপ্রবৃত্তি হইতে বিমুখতার প্রতিশ্রুতি লইতেন; কিন্তু আমার প্ররোচনায় তাহা ব্যর্থ হইয়া যাইত। আত্মদোষ না ধরিয়া, আমি তাঁহাকেই দোষী করিতাম; ক্রমে আমার এইরূপ অন্যায় ব্যবহার এমনই বিরক্তি ও দুঃখের কারণ হইয়া উঠিত যে, এই ঘটনা লইয়া কিছুদিন উভয়ের মধ্যে কথাবার্ত্তা বন্ধ হইয়া যাইত। কে জানিত, বিধাতার সঙ্কেত এমনই তির্য্যক্ পথে আমাদের ভবিষ্যতের জন্য প্রস্তুত করিয়া তুলিতেছিল।

১৯০২ খৃষ্টাব্দে আমার কন্যার মৃত্যু হয়। ১৯০২ খৃষ্টাব্দ হইতেই সম্ভোগ-প্রবৃত্তি লইয়া দ্বন্দ্ব উপস্থিত হয়। আমার স্ত্রী তখন পূর্ণ যুবতী। এতদিন যাহা অবাধ প্রবাহে উভয়কে মাতাইয়া রাখিয়াছিল, তাহা অতঃপর প্রতিপদে বাধা পাইতে লাগিল। ১৯০৩ খৃষ্টাব্দ এইভাবেই অতিবাহিত হইল। সংসারে কলহের মাত্রাও বাড়িয়া উঠিল। এমন অনেক দিন হয়, যখন তিনি অনাহারে দিন কাটাইয়া দেন; আমি সব কিছু তাঁহার কর্ম্মফল বলিয়াই নীরব হইয়া থাকি। স্ত্রীর জন্য সংসারে ভেদ সৃজন করা আমার ধাতে ছিল না। সময়ে-সময়ে মনে হইত—দুঃখের মাত্রা অতিরঞ্জিত করিয়া আমার স্ত্রীই বুঝি অশান্তি সৃষ্টি

করেন। বাড়ীর আত্মীয়-স্বজনের কথাও যেমন নিঃসংশয়ে শুনিতাম, স্বীয় পত্নীর কথাও তেমনি আবার অবিশ্বাস করিতাম না। ইহার ফলে, যে পাল্লা যে দিন যে দিকে ভারী হইয়া উঠিত, সেই দিকেই ঝুঁকিয়া পড়িতাম; সংসারের দিকে তাহাতে লাভ-ক্ষতি ছিল না। চক্ষে অশ্রুসাগর উথলিয়া উঠিত যাঁর, তাঁর দুঃখ সেদিন বুঝি নাই। এক-এক দিন অতিষ্ঠ হইয়া তাঁর অঙ্গে হস্তক্ষেপ করিয়াছি, অভিমানে তাঁর কণ্ঠরোধ হইয়াছে। "নিরপরাধ আমি"—এই প্রতিবাদটুকু জ্ঞাপন করিয়া, তিনি আমার চরণ ধরিয়া কেবল মিনতি জানাইয়াছেন "ওগো, এ সংসারে কেহ নাই, যার মুখ চাহিয়া এত দুঃখ সহি। তুমি আমার প্রতি বিরূপ হইও না, আমি যে তাহা হইলে চক্ষে অন্ধকার দেখি!"

তাঁর এই সরল মিনতিপূর্ণ নিবেদনে হৃদয় দ্রব হইত। চিরদিন তাঁর বিষয়ে আমি নিরুপায় ছিলাম। তাঁহাকে বুকে তুলিয়া স্নেহালিঙ্গন দিতাম—এক মুহূর্ত্তে মেঘ কাটিত, জ্যোৎস্নায় আমাদের বুক ভরিয়া যাইত। প্রতিদিন দ্বন্দ্বময় জীবন লইয়া সুখে-দুঃখে সংসারের দিন কাটিয়া যাইত।

একদিনের নয়, এমন বহুদিনের নিষ্ঠুর আচরণ আমার হৃদয়ে তীক্ষ্ণ সূচি বিদ্ধ করে। বালিকা পত্নীকে লইয়া আদরে-অনাদরে আমি যে জীবন পাইয়াছি, সেখানে আদরের মাত্রার চেয়ে অনাদরের ভাবই যে বেশী হইয়া পড়ে! তাঁকে তো কোনদিনই সুখ দিই নাই। নিজের সুখের জন্য যেখানে তাঁহাকে পাইয়াছি, সেইখানে আমার সুখ দেখিয়া তাঁর আনন্দময়ী মূর্ত্তিই আমায় যে একটুকু তৃপ্তি দেয়, তা' ছাড়া তাঁর আনন্দের জন্য আমার জীবন-দান কই কোথাও তো দেখি না! আগে এ কথা এমন করিয়া ভাবিবার সুযোগও হয় নাই তো!

একদিন বাড়ী আসিয়া শুনিলাম—তিনি আমার মাতাঠাকুরাণীর মুখের উপর জবাব দেওয়ায়, তাঁহাকে সকলে মিলিয়া দুই কথা অধিক করিয়া শুনাইয়া দিয়াছে এবং এই অভিমানে তিনি আজ সারাদিন অন্নজল মুখে দেন নাই। কর্ম্মস্থল হইতে আসা মাত্র এই ভাবের কাণাঘুষা শুনিয়াই আমার সর্ব্বশরীর জ্বলিয়া গেল। ঘরে প্রবেশ করিয়া দেখিলাম—তিনি শয্যার উপর নিস্পন্দভাবে শুইয়া আছেন। বাহিরে যে সকল কথা শুনিলাম, তাহার প্রতিবাদ নীরব চক্ষে ফুটিয়া উঠিয়াছিল, কিন্তু সহিষ্ণুতার সীমা ছাড়াইয়া

আমার মন বিরক্ত ও চঞ্চল হইয়া উঠিয়াছিল। ঘরের প্রয়োজন দ্রুত শেষ করিয়া বাহির হইলাম; শয়নকালে ঘরে গিয়া বিনা বাক্যব্যয়ে তাঁহার গ্রীবা ধরিয়া সজোরে বিছানা হইতে তুলিয়া ধরিলাম। তিনি বিস্ফারিত করুণ চক্ষে আমার দিকে চাহিয়া বলিবার চেষ্টা করিলেন "শোন, আমার কথা শোন।" কিন্তু আমার সে ধৈর্য্য ছিল না, তাঁহার মাথাটা সজোরে দেওয়ালে দুই-তিন বার ঠুকিয়া দিলাম। আমার অবস্থা দেখিয়া, আত্মীয়-স্বজনেরা আজ ছোট-বৌ'এর এইরূপ একটা প্রায়শ্চিত্ত হওয়ার আশা পোষণ করিয়াই যেন নিস্তব্ধ হইয়া বাহিরে প্রতীক্ষা করিতেছিল। শব্দ শুনিয়া আমার মা বলিয়া উঠিলেন "কি হচ্ছে!" তৎক্ষণাৎ তিনি মাথার চুল সাম্‌লাইয়া, আমার পা-দুটা জড়াইয়া বলিলেন, "ওগো, তোমার পায়ে পড়ি—বল, পাথর ভেঁজে রেখেছ!"

ব্যায়ামের জন্য এক খণ্ড বৃহৎ প্রস্তর আমার ঘরে ছিল, তাহা যখন ঘরের মেঝেয় নামাইতাম, তখন এইরূপ শব্দ হইত। আমি তাঁর সে কাতর নিবেদন উপেক্ষা করিতে পারিলাম না। তাঁর কথার প্রতিধ্বনিই করিলাম। দুই বাহু দিয়া বক্ষে জড়াইয়া, চুম্বনের পর চুম্বনে তাঁহাকে সান্ত্বনা দিলাম। তিনি দুঃখের কথা শুনাইতে চাহিলেন, আমি তাহা শুনিলাম না—কেবল বলিলাম "কর্ম্মফল ক্ষয় হউক। আমি তোমায় সর্ব্বপ্রকারের নির্দ্দোষ জানিয়াও অত্যাচার করি, সংসারেব প্রভাব এড়াইতে পারি না।"

বালিকা-বধূকে এমনই করিয়া আমি যে দেবীর আসনে প্রতিষ্ঠা করিয়াছিলাম, আজ নিজের হাতেই বিসর্জ্জন দিলাম—এই জীবনমরণ-রঙ্গেও তাঁর প্রার্থনা রাখি নাই, এমনই অসহায় আমি!

এইরূপ ঘটনা একদিন নয়, দুই দিন নয়, এমন বহুদিন হইয়াছে—তবুও তো তাঁর প্রেমের শতদল ম্লান হয় নাই; তাঁর শ্রদ্ধার অর্ঘ্য অনাদরে, ঔদাসীন্যে শুকাইয়া যায় নাই। হৃদয় চিরিয়া তিনি অপার্থিব স্নেহে ও অনুরাগে আমায় ভরাইয়া দিতেন; আমি ঋণী রহিলাম, পরিশোধের সুযোগ মিলিল না—বুঝি সে প্রেমের ঋণ জন্ম-জন্ম ধরিয়া শোধ দিতে হইবে।

কি লইয়া যে আমাদের সংসার, তাহা ভাবিয়া দেখিলে কিছুই ছিল না; একদিন এক ফুৎকারে ইহা উড়িয়া গিয়াছিল—কিন্তু সেদিন একান্ত অযত্নপালিতা হইয়াও তিনি এই সংসারকেই সবখানি দিয়া জড়াইয়া ধরিয়াছিলেন। তাঁর বিশ্রাম ছিল না; অথচ কোন কর্ম্ম অসমাপ্ত অবস্থায় পড়িয়া

থাকিতে দেখিলেই, তাঁহাকেই দশ কথা শুনিতে হইত—এমনই সংসারের বিচিত্র ব্যবস্থা!

সংসারের যখন কেহ শয্যাত্যাগ করে নাই, তিনি তখন বাড়ীর সর্ব্বত্র ঘুরিয়া, যেখানে যত আবর্জ্জনা কুড়াইয়া, গৃহদ্বার পরিষ্কার করিয়া ফেলিতেন। বাল্যকালে লক্ষ্মীর গান শুনিয়া তাঁহার ধারণা দৃঢ় হইয়াছিল—

'সকাল বেলা ছড়া-ঝাঁট, সন্ধ্যাকালে বাতি,
লক্ষ্মী বলে তার ঘরে আমার বসতি।'

সমাজ-চারণের কণ্ঠের এই গান তাঁর মধ্যে সার্থক হইয়াছিল। আমার কোন কঠিন ব্যারাম হইলে তিনি খুব ব্যস্ত হইয়া পড়িতেন। তাঁর সজল চক্ষু আমার মুখের দিকে কাতর-ভাবে চাহিয়া থাকিত, কি উৎকণ্ঠায় যে তাঁহার দিন কাটিত তাহা আর বলিবার নয়! যদি পরিহাস করিয়া বলিতাম, "এইবার আমার শেষ"—তিনি দৃঢ়কণ্ঠে বলিতেন, "কিছুতেই না। আমার আগে তোমার যাওয়ার যো নাই।" আমায় সবল সুস্থ দেখিলে, তিনি বড় সুখী হইতেন—বলিতেন,

"সতী নারীর পতি যেন পর্ব্বতের চূড়া,
অসতীর পতি যেন ভাঙ্গা নায়ের গুঁড়া।"

যে বিশ্বাস তাঁর হৃদয়ে স্থান পাইত, তাহার মূল নিরসন করা বোধহয় বিধাতার সাধ্যে কুলাইত না; কিন্তু কোন বিষয়ে বিশ্বাস সহজে তাঁহার হৃদয়ে শিকড় গাড়িতে পারিত না—এমনই ছিল তাঁর চরিত্র!

এই সময়ে আমার অভিনয় করার ঝোঁক চাপিয়াছিল; এই হেতু সন্ধ্যার পর প্রায় বাহিরে থাকিতাম, বাড়ী ফিরিতে রাত্রি হইত। কেহ আমার চরিত্র লইয়া পরিহাস করিলে, তিনি তাহা হাসিয়া উড়াইয়া দিতেন। আমি যে তাঁর উপর এত অবিচার-অত্যাচার করিতাম, তাহা তিনি আমলেই আনিতেন না; আমার মর্ম্মস্থল তাঁর দৃষ্টিতে অস্পষ্ট থাকে নাই। আজ ভাবি—আচরণ-বিশেষে ভালবাসার হ্রাস-বৃদ্ধি তো হয় না!

সত্যই ভালবাসা দান-প্রতিদানের সামগ্রী নয়। ইহা অক্ষয় করিবার জন্য সতর্ক হওয়ার প্রয়োজন নাই। ইহা এমনই সিদ্ধবীর্য্য যে, পৃথিবীর মলিনতায় ইহার গতিরোধ হয় না। তাঁহাকে পাইয়াই আমি এই প্রেমের আস্বাদ অনুভব করিয়াছিলাম।

আর একদিনের কথা বলিলেই, আমি যে তাঁর প্রতি কিরূপ নিষ্ঠুর আচরণ করিয়াছি এবং তিনি যে আমার নিকট হইতে শত অত্যাচার পাইয়াও আত্মনিবেদন কেমন ভাবে সম্পূর্ণ করিয়া অমর হইয়াছেন, তাহা বুঝা যাইবে।

কন্যার মৃত্যুর পর, মা আমার মনস্তুষ্টির জন্য থিয়েটার-পার্টিতে অধিক-ভাবে যাহাতে আমি জড়াইয়া থাকি, তাহার চেষ্টা করেন; কিন্তু আমার মন কন্যার মৃত্যুর পরই ভিতর হইতে অন্য প্রকার হইতে আরম্ভ করিয়াছে। মায়ের সাহায্য-হস্ত প্রসারিত দেখিয়া, আমার শুভ ইচ্ছা সফল করার সুযোগ ইহার ভিতর দিয়া অধিক হইতে পারে ভাবিয়া আমিও খুব উদ্যত হইলাম। আমি নিজে দল বাঁধিলাম। বাহিরে যে পার্টি ছিল, সেখানে আড্ডায় বসিয়া নেশা-ভাঙ্ চলিত; কিন্তু আমি নিয়ম করিলাম—কেবল বিশুদ্ধ আমোদ-প্রমোদ ছাড়া এ ক্ষেত্রে নেশা করা চলিবে না এবং সন্ধ্যা হইতে দশটার অধিক কেহ পার্টিতে থাকিবে না। ইহাতে থিয়েটার-পার্টির সংস্কার-সাধন হইয়াছিল, অনেক দূষিত-চরিত্রের লোক চরিত্র-রক্ষার সুযোগ পাইয়াছিল—সে ইতিহাস এখানে অপ্রাসঙ্গিক হইবে। এই পার্টি আমাব বাড়ীতেই প্রতিষ্ঠা করা হয়। সন্ধ্যার পর আর আমায় বাড়ীর বাহির হইতে হয় না; আমার স্ত্রীর তাহাতে খুব আনন্দ হইয়াছিল। তিনি বলিতেন "লোকের ঠাট্টা-তামাসায় আমি টলি না; তুমি যে রকম মানুষ, পথে কি বিপদ্ ঘটাইবে—তাই ভয় হয়!" আজ এই উদাসীন মানুষের পশ্চাৎ তাঁর আর সতর্ক-দৃষ্টি নাই; এ-জীবন পদে পদে বিপন্ন হওয়ার আশঙ্কায় আজ আর কারও চিত্ত বিচলিত হইবে না।

আমি তখন অবরোধ-প্রথার পক্ষপাতী ছিলাম। হিন্দুধর্ম্মের মূল নীতি বলিয়া যে সব সংস্কার হিন্দু-সমাজে বদ্ধমূল ছিল, আমি তাহাই প্রাণপণে পালন করিতাম। আমার পরিবর্ত্তনের সঙ্গে-সঙ্গে তাঁহাকেও কি ঘোরতর পরিবর্ত্তনের মধ্য দিয়া নিজেকে প্রস্তুত করিতে হইয়াছে, আজ ভাবিয়া তাঁর আনুগত্যের শত মুখে প্রশংসা করি। কিন্তু এই প্রশংসার বাণীটুকুও দিয়া কোনদিন তাঁকে আমি আনন্দ দিতে পারি নাই; দিয়াছি দুঃখ, দিয়াছি তপস্যা, দিয়াছি ত্যাগের দীক্ষা। ইহাই স্বামীর কর্ত্তব্য বলিয়া আমি মনে করিতাম।

বাড়ীতে অভিনয় হইবে, থিয়েটার-পার্টির সকল সভ্যই সারা দিন কার্য্যে ব্যস্ত ছিল। আমার বন্ধু-বান্ধবের চক্ষে স্ত্রী যাহাতে না পড়েন, সেজন্য তাঁহাকে সতর্ক করিয়া দিয়াছিলাম। কেন-না, পিতার মুখে শুনিয়াছি—আমার মাতাঠাকুরাণীর চরণে অলঙ্কার-গুঞ্জন শুনিয়া বাহিরের এক বন্ধু তাঁহাকে বলিয়াছিলেন "ইহা বুঝি আপনার স্ত্রীর পদশব্দ!" তিনি সেই কথা শুনিয়া, তৎক্ষণাৎ বাড়ীর ভিতর প্রবেশ করিয়া আমার মায়ের চরণ-যুগল হইতে রজত-অলঙ্কার বলপূর্ব্বক কাড়িয়া লন। আর একবার রেশমী চুড়ি পরিয়া তিনি কাপড়ে সাবান দিতেছিলেন; বহির্ব্বাটী হইতে তাহার শব্দ শুনিয়া, তিনি ক্রোধে নোড়া লইয়া হাতের চুড়ি ভাঙ্গিয়া দিয়াছিলেন। পিতার এই আচরণ আমার বাল্যজীবনে আদর্শস্বরূপ বলিয়া মনে হইয়াছিল। বাড়ীর মেয়েদের পর্দ্দানশীন রাখার কঠোর বিধান আমি অধিক করিয়া পালন করার চেষ্টা করিতাম; বিশেষতঃ, আমার স্ত্রীকে আমি এক প্রকার অন্তঃপুর-প্রাচীর-বেষ্টিতা করিয়া বন্দিনী করিয়াছিলাম, দীর্ঘ অবগুণ্ঠন তাঁর আভরণ করিয়াছিলাম।

ষ্টেজের বাঁশে চড়িয়া এক বন্ধু সহসা বলিলেন, "আপনার স্ত্রীকে দেখিলাম, বেশ তো!" আমি নীরব ও গম্ভীর হইয়া রহিলাম। ক্রোধে আমার সর্ব্বশরীর কাঁপিয়া উঠিতেছিল। সন্ধ্যা বহিয়া যায়, উপরের ঘরে প্রদীপ না দেখাইলে আর চলে না; এই হেতু তিনি অবগুণ্ঠন টানিয়া, ছাদ বাহিয়া ঘরে যাওয়ার সময়ে আমার বন্ধুর দৃষ্টিপথে পড়িয়াছিলেন। আমি আহারের জন্য ঘরে যাইতেই বিনা বাক্যব্যয়ে তিনি আহার্য্য দ্রব্য দিবার উদ্যোগ করিতেছিলেন—একেবারে সপাদুকা তাঁহাকে প্রহার করিলাম। জুতার তলায় পেরেক ছিল, তাহার আঁচড় লাগিয়া রক্ত বাহির হইয়া পড়িল। আমার মধ্যমা শ্যালিকা তাহা দেখিয়া ভয়ে কাঁদিয়া উঠায়, তিনি তাড়াতাড়ি তাঁহার মুখে হাত চাপা দিয়া বলিলেন "চুপ্-চুপ্, মা-বাপ মারে-নি! হয়তো আমার কি দোষ শুনে' এসেছেন, শাসন ক'রবেন বৈ কি! ন' বছর বয়সে এসেছি, ওনার শিক্ষা-শাসনেই তো মানুষ হচ্ছি!" এ-কথাও সেদিন শুনি নাই, পরে শ্যালিকার মুখে শুনিয়াছি। এই সহিষ্ণুতার দেবীকে এমনই ভাবে আমি নির্য্যাতন করিয়াছি: আর তিনি তাহা শিক্ষা বলিয়া মাথা পাতিয়া গ্রহণ করিয়াছেন। হিন্দুনারীর আদর্শ-স্বরূপা

মহাদেবী তিনি, আর আমি—নিজের স্থান কোন্ অবর স্তরে করিব, খুঁজিয়া পাই না!

দুই জনে সংসারের যাবতীয় দুঃখ ভোগ করিয়া জীবনের দিন গুণিয়া যাইতেছিলাম। আমরা যে নিঃসন্তান, এ জ্ঞান ছিল না; পিতা, মাতা, ভ্রাতা, ভ্রাতৃবধূ, ভ্রাতুষ্পুত্র প্রভৃতি আত্মীয়-স্বজনের সেবা করাই সংসার-ধর্ম্ম বলিয়া মনে হইয়াছিল। এই অভিনব সংসারে আমরা দুইটি প্রাণী সেদিন কেহই গণনীয় ছিলাম না, তবুও সেদিন তাহা মনে করি নাই—হৃদয়ের দরদ দিয়া, যেদিকে যাহা ভাল তাহা গুছাইয়া, সংসারের শ্রী-সম্পদ্‌বৃদ্ধির জন্য আমরা উভয়েই অক্লান্ত শ্রম দিতেছিলাম। যতটুকু ছিল আমাদের সংসারজীবনের নির্দ্দিষ্ট আয়ুঃ, তাহা এইরূপেই শীঘ্র নিঃশেষ হইয়া গেল।

আজ দেখি—আমার স্বভাবের মধ্যে এমন কিছু ছিল বা এখনও আছে, যাহা কোন কিছুকে যখন আঁকড়াইয়া ধরে, সহজে আর ছাড়িতে চাহে না। কিন্তু এমন বস্তু নাই, যাহা আমায় ছাড়িতে না হইয়াছে। আজ রিক্ত, নিঃস্ব, নিঃসঙ্গ হইয়া, উপরেব দিকে চাহিয়া, একজনকে লক্ষ্য করিয়া বলি নিজেরই কথা—"এ মন্দিরে আব কেহ নাই, শুধু তুমি আর আমি।"

অকাতর অর্থব্যয় ও পরিশ্রম ঢালিয়া যে থিয়েটার-পার্টি গড়িয়া উঠিল, তাহা এক রাত্রির অভিনয় শেষ করিয়াই ভাঙ্গিয়া গেল। কর্ম্মস্থল হইতে বাড়ী আসিয়া হৃদয় আনন্দে পূর্ণ হইত, যখন দেখিতাম—বহির্ব্বাটীতে সঙ্গিগণ মহা-কলরবে আনন্দ কবিতেছে। থিয়েটাব-পার্টি বন্ধ হওয়ায় আমি এই তৃপ্তির আশ্রয়টুকু হইতেও বঞ্চিত হইলাম। খুবই বিমর্ষ হইয়া পডিলাম। আমার স্ত্রী বলিলেন "ভাবনা কি, আর কি লোক নাই, আবার দল গড়ে' উঠ্‌বে।"

কথাটার মধ্যে শক্তি ছিল। যে দুই-একজন তখনও ছিলেন, তাঁহাদেব গুছাইয়া, এক মাসের মধ্যে আবার নূতন দল গড়িয়া উঠিল। সেদিন অন্তরে একটা গর্ব্ব অনুভব কবিয়াছিলাম; কিন্তু জিদের বশবর্ত্তী হইয়া যাহা করা যায়, তাহার উত্তেজনা শেষ হইলে অবসাদই বাড়িয়া যায়। পূর্ব্বসঙ্গীদের হারাইয়া অন্তবে স্বস্তি ছিল না। আজ বুঝি—যাঁহারা সেদিন আমায় নিঃসঙ্গ করিয়া যান, তাঁহারা এ যুগের চিহ্নিত মানুষ ছিলেন না। তাঁদের সত্য আমা হইতে একেবারেই স্বতন্ত্র ছিল। তাঁরা আজ সকলেই গৃহ-সংসার

লইয়া আনন্দে আছেন। আমি চাহিয়াছিলাম—একদল সর্ব্বত্যাগী গোত্রান্তরিত সন্ন্যাসী; অসংখ্য ঘটনার ভিতর দিয়া, আমার সেই অন্তরের ইচ্ছাই আজ জয়যুক্ত হইয়াছে।

আমাব বিষণ্ণতাব কারণ জানিয়া, তিনি বলিলেন "যদি এদের ছাড়া তোমার দিন চ'লবে না জান্‌তে, তবে তাদের সঙ্গে ঝগড়া করা কেন?" সেদিন সেই সব অকৃত্রিম বন্ধুদের হারাইয়া প্রকৃতই আমার হৃদয় শূন্য মনে হইয়াছিল। এখনও তাঁদের দিকে চাহিলে, আমার সেই অতীত যুগের হৃদয়খানির কথা মনে পড়ে। আজ কত দূরে আসিয়া পড়িয়াছি, অবস্থার ব্যবধানে তাঁহারা আজ পর হইয়াছেন; কিন্তু অন্তরে-অন্তরে সে যুগের স্মৃতি অটুট সম্বন্ধের কথাই জাগাইয়া তুলে। সেদিন তাঁহাদের জন্য এমন আকুল হইয়া পড়িয়াছিলাম যে, অকস্মাৎ একদিন সন্ধ্যার পর প্রত্যেকের বাড়ী গিয়া, নিজের ত্রুটি স্বীকাব করিতে কুণ্ঠা করি নাই। তাঁহারাও অপ্রত্যাশিত ভাবে আমায় পাইয়া স্নেহালিঙ্গন দিয়াছিলেন। আমার পূর্ব্ববন্ধুগণের সমাগমে আমার বাড়ী মুখরিত হইল; কিন্তু এইরূপ নতি স্বীকার করায়, আমার অন্তর আবর্জ্জনামুক্ত হইয়া অন্য মূর্ত্তি পরিগ্রহ করিল। তখন স্বামী বিবেকানন্দ লোকান্তরিত হইয়াছেন, তাঁহার প্রসঙ্গ লইয়া আলোচনা আরম্ভ হইয়াছে; শ্রীম-কথিত "ঠাকুরের কথামৃত" তরুণের প্রাণে নূতন ভাব সঞ্চার করিতেছে। অন্ততঃ আমার চিত্ত দক্ষিণেশ্বরের মহিমায় আকৃষ্ট হইয়া পডিয়াছিল। আজকাল রাত্রে যুবতী পত্নীর সংসর্গে প্রবৃত্তির আগুনই জ্বলিয়া উঠে না; ঠাকুরের প্রসঙ্গ, দেশের কথা, পুরাণ-ধর্ম্ম বিষয়ের আলোচনাও হইয়া থাকে। দেখি—তিনি বেশ তন্ময় হইয়া আমার কথা শ্রবণ করেন। আমার ভিতরে নূতন আশা জাগিয়া উঠিল। আমি বলিলাম "আমার ইচ্ছা এমন একটা জীবন নিই, যেখানে ভোগের আকাঙ্ক্ষা ম্লান হইয়া যায়—তুমি যদি আমার সহায় হও, আমি ভরসা পাই।"

আমার স্ত্রী কিছু বুঝিলেন কিনা জানি না, সম্মতিসূচক ঘাড় নাড়িলেন। আমার ভিতরে তখন অন্য এক অপার্থিব শক্তির অনুভূতি জাগিয়া উঠিয়াছিল। থিয়েটার-পার্টির নিকট সহসা প্রস্তাব করিলাম—দরিদ্র-নারায়ণের সেবার জন্য আমরা কিছু করিতে পারি কি না! তখনও স্বদেশীযুগের হাওয়ায় বাংলার তরুণ প্রাণ মাতিয়া উঠে নাই। বসন্ত-সমাগমের পূর্ব্বে,

তরুবল্লরীর শীর্ণ কলেবর পাতার হিল্লোলে যেমন শিহরিয়া উঠে, সেইরূপ একান্ত অজ্ঞাতসারেই নব উত্তেজনার আভাসে তরুণের প্রাণ চঞ্চল হইয়া উঠিয়াছিল। সকলেই সমর্থন করিল। বোধহয়, ১৯০৪ খৃষ্টাব্দের জানুয়ারী মাসের প্রথম সপ্তাহে আমরা শতাধিক যুবক সমিতি গঠনের সঙ্কল্প করি। উহাই ভবিষ্যতে "সৎ-পথাবলম্বী সম্প্রদায়" নামে অভিহিত হইয়াছিল এবং এই সম্প্রদায়ের প্রথম বাৎসরিক উৎসবেই পূজ্যপাদ স্বামী অভেদানন্দ উপস্থিত হইয়া আমাদের কৃতার্থ করিয়াছিলেন। এই সম্প্রদায়ের আশ্রয়ে আমার জীবন অভিনব আকার ধারণ করিল। প্রথম-প্রথম সকলেই ইহাতে যোগ দিয়াছিলেন; কিন্তু ক্রমে আমরা দুই-তিন জন ব্যতীত সম্প্রদায়ের ভার-বহনে আর কেহ থাকেন নাই। আমরা প্রতি রবিবার সারা চন্দননগর ঘুরিয়া দ্বারে-দ্বারে মুষ্টিভিক্ষা গ্রহণ করিতাম, মাথায় এক মণ, ত্রিশ সের চাউল লইয়া বাড়ী ফিরিতাম। দুঃস্থ কাঙালকে সাহায্য করা, মৃতের সৎকার, অভাবগ্রস্ত দরিদ্র পরিবারের সাহায্য—ইহাই ছিল সম্প্রদায়ের বাহিরের কর্ম; ভিতরে কিন্তু একটী অভিনব ভাব পুষ্ট হইতেছিল। আমরা প্রতিশ্রুতি লইয়াছিলাম —ঈশ্বরানুভূতি লাভ করিয়া আমাদের মধ্যে প্রেম ও ঐক্যকে জীবনপণে রক্ষা করিব। কোন কারণেই আমরা পরস্পর বিচ্ছিন্ন হইব না। অন্তরের এই অনুশীলন ব্যাপার লইয়া অতঃপর আমায় বহির্ব্বাটীতে রাত্রির অর্দ্ধেক কাল অতিবাহিত করিতে হইত। আমার স্ত্রীর সহিত এতদিন যে গভীর সম্বন্ধ ছিল, তাহা বাহ্যতঃ যেন শিথিল হইয়া পড়িল। তিনি কেবল আমার মুখের দিকে চাহিয়া ভাবান্তর লক্ষ্য করিতেন। সেই সময়ে আমাদের কয়-জনের মধ্যে ভাবের আতিশয্য এরূপ বৃদ্ধি পাইয়াছিল যে, আমাদের অভিভাবকগণ তাহা সংসারজীবনের পক্ষে অনুকূল অবস্থা বলিয়া মনে করেন নাই। আমার মাতাঠাকুরাণীও ছেলের এইরূপ ত্যাগ-তপস্যার আচার সংসারবিরোধী বলিয়া বাধা দিতে আরম্ভ করিয়াছেন; কিন্তু বেশ মনে পড়ে—আমার স্ত্রী এই নূতন অবস্থা দেখিয়া বাহ্যতঃ বিচলিতা হইলেও, অন্তরে শ্রদ্ধার মাত্রাই বৃদ্ধি করিয়াছিলেন। তাঁর আচরণের মধ্যে যে লঘুতা, পরিহাসপ্রিয়তা ছিল, তাহা হ্রাস পাইয়া, বেশ ধীর ও অবিচলিত চিত্তে তিনি আমার সেবায় অধিকতর হৃদয় দান করিলেন। একটা বিষয় লক্ষ্য করিতাম—বাহিরের ধর্ম্মলাভের আগ্রহ ও উৎসাহ যত প্রকাশ পাইত, স্ত্রীর নিকট

আসিয়া অবসাদ ও উহার উল্টা দিক্‌টাই তত প্রবল হইয়া উঠিত। আমি আশ্চর্য্যান্বিত হইতাম—ধর্ম্ম-সাধনায় এত অকপট হইয়াও, কেমন করিয়া এক নিমিষে ইহার বিপরীত আচরণ সম্ভবপর হয়। বিচিত্র কথা, এই সময় হইতে আমার অন্যান্য জীবনের দাবী তিনি যদিও স্বচ্ছন্দে পূরণ করিতে উদ্বুদ্ধা হইতেন, কিন্তু ইন্দ্রিয়বৃত্তির পথ সতত রোধ করিয়া দাঁড়াইতেন। তখন ইহা তাঁহার অভিমান বলিয়া মনে হইত; কিন্তু পরে বুঝিয়াছি—আমার অবস্থান্তরের সহিত তাঁহারও ভাবান্তর সুরু হইয়াছিল।

সে যুগের যাঁহারা আমার সহকারী ছিলেন, তাঁহারা আজ আর আমার এই পথের সহযাত্রী নহেন। বোধহয়, একজন ব্যতীত অপর সকলেই বরং বিরুদ্ধপন্থী হইয়াছেন; সেই একজনও আজ আর ইহজগতে নাই। কিন্তু তাঁহাদের সেদিনের প্রীতি ও সাহচর্য্য আমার চিরস্মরণীয় হইয়াই থাকিবে।

দিবাভাগে কর্ম্মস্থলেই কাটিত, অধিক রাত্রি পর্য্যন্ত ধর্ম্মপ্রসঙ্গ লইয়া আলোচনা হইত; অধিকাংশ দিনই ঘরে গিয়া যখন শয়ন করিতাম, তখন রাত্রি প্রায় শেষ হইয়া আসিয়াছে। এই সময়ে নানা সম্প্রদায়ের সাধু-সন্ন্যাসীদের সমাগম হইতে থাকে। যাঁহারা গৃহস্থের আশ্রমে যাইতে সম্মত হইতেন না, তাঁহাদের গঙ্গাতীরের বটবৃক্ষ-তলে আশ্রয় দিতাম। আমার জননী ঠাকুরাণী এই কাজে আমায় উৎসাহ দিতেন। তাঁর ইচ্ছা—সংসার-ধর্ম্মে থাকিয়া ব্রাহ্মণ-অতিথির সেবায় পরম পুণ্য অর্জ্জন করি; আমার চিত্ত কিন্তু ইহাতেই সান্ত্বনা পাইত না। হৃদয়ের আকর্ষণ তখন কোন্ অজানা জগতের দিকে ছুটিয়াছে, তাহা নিজেই আমি স্থির করিতে পারিতাম না।

নিত্য পূজা ও প্রাণায়াম সাঙ্গ করিয়া আমি কর্ম্মস্থলে যাইতাম। আমার ললাটে ত্রিপুণ্ড্রক-চিহ্ন দেখিয়া কত লোক আমায় ভণ্ড বলিয়াছে; কিন্তু আমি তাহাতে বিচলিত হই নাই। প্রাণে তখন আগুন জ্বলিয়াছে; এই সময়ে মাতাঠাকুরাণী পরলোকে গমন করেন। চিত্যাশয্যার উপর যখন তাঁর স্বর্ণমূর্ত্তি অগ্নিসাৎ হইতে লাগিল, তখন সত্যই মনে হইল—কোথায় মজিয়া আছি, এ বন্ধন হইতে মুক্তি চাই!

১৯০৫ খৃষ্টাব্দে কেবল দ্বন্দ্বের মাঝেই জীবনের দিন গণিয়াছি। দ্বন্দ্ব আর অন্য কিছু নহে, বিবেক হাতুড়ির আঘাত দিয়া দুইটি জিনিষের দিকে আমায় সচেতন করিত। এক অজস্র মিথ্যা কথা ও আচরণ হইতে যেন সতর্ক

হইয়া চলি, আর ব্রহ্মচর্য্য-ব্রত যেন পালন করিতে পারি। কথাপ্রসঙ্গে বিষয় অতিরঞ্জিত করিয়া ফেলিলেই অনুতাপে দগ্ধ হইয়া জ্বলিয়া-পুড়িয়া মরিতাম; আর ইন্দ্রিয়বৃত্তি দমন করিতে না পারিয়া সম্ভোগ-লালসা চরিতার্থ হওয়ার পর কাঁদিতে বসিতাম। আমার স্ত্রীর পক্ষে ইহা যে কিরূপ ক্লেশের কথা হইয়াছিল, তাহা আর বলিবার নহে; কেননা, দোষের দায় তাঁহার উপর চাপাইয়া, তাঁহাকে শাসাইয়া বলিতাম "তোমায় না ছাড়িলে আমার মুক্তি নাই।" তিনি আতঙ্কে শিহরিয়া উঠিতেন, বলিতেন "আমায় ছাড়ার কথা কেন, তোমার যাহা ইচ্ছা তাহাই কর; আমি ভোগসম্পর্ক চাহি না, তোমায় চক্ষের সম্মুখে দেখেই আমার পরম আনন্দ।"

তাঁর এই কথা যে কতখানি সত্য, তাহা তাঁর শেষ মুহূর্ত্ত পর্য্যন্ত আচরণ দেখিয়া বুঝিয়াছি; কিন্তু আমি তাঁহাকে এই কালে বড় অযত্ন করিয়াছি। সংসারজীবনে তাঁর যত না দুঃখ, আমার সাধনজীবন লইয়া তাঁহাকে ততোধিক ক্লেশ পাইতে হইয়াছে।

সাধনার প্রসঙ্গ লইয়া নানা জনের নিকট নানা কথা শুনিতাম। আমার মন্ত্রগুরু তান্ত্রিক ছিলেন। তাঁর অধিকাংশ শিষ্য-শিষ্যা তন্ত্রমতেই সাধনা করিতেন, আমায় তাঁহারা সঙ্গে লইতেন না। গুরুদেব বলিতেন 'উহাকে এ সকল কথা জানাইওনা, উহার এ পথ নহে।' কাজেই অতি অন্তরঙ্গ বন্ধুকেও সাধন-চক্রে আমায় এড়াইয়া যখন বসিতে দেখিতাম, আমার বড় কষ্ট হইত। এই রহস্যের মর্ম্মভেদ করার জন্য কিন্তু আগ্রহ প্রবল হইয়া উঠিল। ইহার ফলে, অন্যান্য তান্ত্রিক সন্ন্যাসীর সহায়তায় তন্ত্রসাধনার নিগূঢ় মর্ম্ম উপলব্ধি করার জন্য তাঁহাদের সহিত এমন ভাবে মিশিলাম, যাহা দেখিলে বাহির হইতে সকলেরই মনে হওয়া সম্ভবপর যে, আমি ভৈরবী-চক্রে খুবই মজিয়াছি। আমার এইরূপ কলঙ্কও রটিয়াছিল। এই অভিযোগ একেবারেই ভিত্তিহীন ছিল। এই তান্ত্রিক সাধক বা সাধিকাগণের মধ্যে এমন একটি ব্যক্তিও খুঁজিয়া পাওয়া যাইবে না, যিনি বলিতে পারেন যে, আমি পরিদর্শন ভিন্ন তাঁহাদের কর্ম্মে যোগ দিয়াছি। কিন্তু এতদিন আমার স্ত্রী যে বিশ্বাস অন্তরে স্থান দিয়াছিলেন, এই সময়ে তাহার ত্রুটি দেখিলাম। তিনি বলিতেন "তোমার সাধন-ভজনের মধ্যে সত্যই আমার সংশয় হয়, আমায় রক্ষা কর।" আমি

তখন মরিয়া! তাঁহার কোনও কথায় আর কর্ণপাত করার অবসর ছিল না। তন্ত্রসাধনার সঙ্গে সতীমা-সম্প্রদায়ের অনেক সাধক-সাধিকার সহিত আলাপ হইল, বাউল সম্প্রদায়ের দলেও মিশিয়া পড়িলাম, বৈষ্ণবের আখড়ায় যাওয়া-আসাও সুরু হইল। এই সকল প্রচ্ছন্ন সাধনার ভিতরেই যেন তত্ত্ব-বস্তু লুকাইয়া আছে, ইহাই তখন আমার বদ্ধমূল ধারণা জন্মিয়াছিল।

আমাব স্নেহ ও অনুরাগের স্পর্শে যিনি আমার নিষ্ঠুর আচরণ হাসিমুখে বরণ করিয়া লইতেন, আজ সাধনার আকর্ষণে তাঁর প্রতি ঔদাসীন্য তিনি সহ্য করিতে পারিলেন না, আমার প্রতি একপ্রকার বিরূপভাব তাঁর মধ্যে লক্ষ্য করিলাম। সত্য কথা বলিতে হইলে, আমায় বলিতে হইবে যে, তন্ত্রসাধনায় আমি নিজেকে স্বতন্ত্র রাখিতে সমর্থ হইয়াছিলাম; কিন্তু সহজিয়ার রীতি অতর্কিতে আমায় আচ্ছন্ন করিয়া ফেলিয়াছিল। সেখানে সত্যই একটা সম্মোহন-শক্তি ছিল। কথায়, ভাবে, চক্ষের চাহনীতে পরকীয়া রমণী যে মধু ঢালিয়া দিত, হৃদয় তাহাতে যেন স্নিগ্ধ হইয়া উঠিত। কোন ক্রিয়াকলাপ না থাকিলেও, ভাবসাধনার দিকে হৃদয় এই সময়েবেশ ঝুঁকিয়া পড়িল। সাধনার ক্ষেত্রে তাহা সত্যই আমার দুঃসময় বলা যাইতে পারে; কিন্তু বাংলার সাধন-তত্ত্বে যে অভিজ্ঞতা পাইয়াছি, তাহা বড অভিনব। 'তাঁর' প্রতি লক্ষ্য রাখিয়াই আমার বর্ত্তমান প্রসঙ্গের আলোচনা, এই হেতু আত্মজীবনের দিক্‌টা সাধ্যমত বাদ দিয়াই চলিয়াছি—সময়ান্তবে সেই সকল অদ্ভুত সাধনার কথা বলিব।

এই ভাব-তরঙ্গে পড়িয়া আমার হৃদয়টা এমনই সরস হইয়া উঠিল যে, প্রেমের সন্ধানে আমার আর দিগ্বিদিক্ জ্ঞান রহিল না। প্রকৃতিসাধনে যথেষ্ট অভিজ্ঞতা সঞ্চয় করিলাম। কিন্তু পুরুষের যে ধর্ম্ম, যে আচরণ, তাহা হইতে মুক্তি পাই নাই—ইহা আমার স্ত্রী জানিতেন, বুঝিতেন। এইজন্য আমি কোনরূপ গর্হিত কর্ম্ম না করিলেও, আমাব হৃদয়ের উপর তাঁর পূর্ণ অধিকার যে ক্রমেই হ্রাস পাইতেছে, ইহা যেন তিনি উপলব্ধি করিতে লাগিলেন। এইজন্যই বিরোধ বাধিয়া যাইত। আর সত্য-সত্যই সাধনার প্রভাবে, আমার হৃদয় তাঁর দিক্ হইতে যে একটু চলকিয়া পড়িয়াছিল—ইহা আজ আর অস্বীকার করি না।

সাধনার এই মহারম্ভ-কালেই মাতৃবিয়োগ হয়। ইহা জীবনের উপর

আর এক গভীর আঘাত। এই আঘাতে আমি সাধনার ক্ষেত্র হইতে কিছুদিনের জন্য ক্ষেত্রান্তরিত হইয়াছিলাম।

১৯০৫ খৃষ্টাব্দের ফেব্রুয়ারী মাসে মা'র মৃত্যু হয়। এই বৎসরেরই ৭ই আগষ্ট স্বদেশী আন্দোলনের সূত্রপাত হয়। ৩০শে আশ্বিন বঙ্গভঙ্গ ঘোষণাবাণীর প্রতিবাদস্বরূপ বাংলার নেতৃগণ রাখীবন্ধন উৎসবের আয়োজন করেন। তখন আমাদের সম্প্রদায়ও নূতন, স্বদেশীর প্রভাব আমাদের বেশ উদ্বুদ্ধ করিল। সাধনার আর অবসর রহিল না, আমি স্বদেশী আন্দোলনে মাতিয়া উঠিলাম।

কিছুদিনের জন্য উভয়ের মধ্যে পূর্ব্বোক্ত দ্বন্দ্ব রহিত হইল। তাঁর স্বভাব ছিল—যাহা কিছু করা হইবে, সব স্পষ্ট দিনের আলোয় বিছাইয়া ধরিতে হইবে, গোপন নীতি তিনি আদৌ পছন্দ করিতেন না। অথচ আমি এমন ক্ষেত্রে গিয়া পড়িয়াছিলাম, যেখানে সর্ব্ব বিষয় "গোপয়েৎ মাতৃজারবৎ"; এবং ইহার ভিতর প্রবেশ না করিলে না জানি কি উত্তম রহস্য নিহিত আছে, যাহা হইতে পাছে বঞ্চিত হই, এইজন্য যাহা ধরিয়াছি তাহার চরম না করিয়া ছাড়ি নাই। এইভাবে বাংলার "তক্কেল-মক্কেল" সাধনার অন্ত একপ্রকার দেখিয়াই আবার আত্মসাধনার মুক্ত ক্ষেত্রে ফিরিয়া আসিলাম।

স্বদেশী যুগের দক্ষিণ হাওয়ায় পাল তুলিয়া আমার জীবনের এই নূতন যাত্রা সুরু হইল। অবসরহীন জীবন, সর্ব্বদাই অগ্নিমুখী হইয়া বেড়াই—তিনি অলক্ষ্যে থাকিয়া আমার স্বাস্থ্য যাহাতে ভাল থাকে, সাধ্যমত তাহার ব্যবস্থা করেন। পূর্ব্বের মত স্বামী-স্ত্রীর মধ্যে যে সরল আলাপ, তাহা বন্ধ হইয়াছে। সাধনার আবর্ত্তে পড়িয়া জ্ঞান-গর্ব্ব এমন হইয়াছিল যে, আর এই ক্ষুদ্রবুদ্ধি পত্নীর সহিত অধিক কথা কহিতে প্রবৃত্তি হইত না। স্বদেশী যুগের তো কথাই নাই, তিনি সময় পাইলেই বলিতেন, "আমার আর কারও কাছে কিছু জিজ্ঞাসা করিতে বাধে—সাধনার কথাই হোক আর দেশের কথাই হোক, একটা সময় করিয়া আমায় শুনাইও।" আমি তাহা হাসিয়া উড়াইয়া দিতাম। ভাবিতাম—এইবার যে জীবনের ক্ষেত্রে পড়িয়াছি, এখানে এই নগণ্য জীবের কোন সাহায্যই আর সম্ভবপর নহে; বরং তাঁহার প্রতি আসক্তিহীন হইতে পারিলেই আমার কার্য্য অধিকতর সিদ্ধ হইবে। তাঁর প্রতি উপেক্ষার এই সূত্রপাত। তাঁহার অপেক্ষা হীনবুদ্ধি

পুরুষ ও নারীর সম্মুখে বক্তৃতা করিয়াছি, তাহাদিগকে দেশের অবস্থা, এমন কি ধর্ম্মসাধনার নিগূঢ় তত্ত্ব বুঝাইবার প্রয়াস করিয়াছি, কিন্তু আমার স্ত্রী যখনই কিছু জিজ্ঞাসা করিতে অগ্রসর হইয়াছেন, তাঁহাকে এমন নিষ্ঠুর ভাবে অবজ্ঞায় ফিরাইয়াছি যে, আজ সে কথা ভাবিয়া নিজের নির্ব্বুদ্ধিতার জন্য মন অনুতাপে দগ্ধ হয়। অথচ গভীর ভাবে অনুধাবন করিয়া দেখি—জগতে এত ভাল তো কাহাকেও বাসি নাই। যে যন্ত্রীর হস্তে জীবন যন্ত্র সেদিনের মত আজও বাজিতেছে, তিনি তবে এত নিষ্ঠুর পরিহাস করিলেন কেন? যে উত্তর পাই, তাহাতে আমার হৃদয় সান্ত্বনায় ভরিয়া ওঠে। তাঁর ক্ষুদ্র হৃদয়কে পরিতুষ্ট করিতে আমায় ভগবান্ সামর্থ্য দেন নাই বটে; কিন্তু আজ তিনি দেবীর আসন পাইয়াছেন যে ত্যাগে ও তপস্যায়, সে আগুনে আমায় নিষ্ঠুর হইয়াই ফুৎকার দিতে হইয়াছে। এই সাধন-যুগের কয়েকটা পরিচ্ছেদ ১৯০৬ খৃষ্টাব্দেই লিখিয়াছিলাম। সৌভাগ্যবশতঃ তাহা হস্তগত হইল। এই হেতু স্মরণ করিয়া সব কথা বলার চেয়ে, অতঃপর সে দিনের সংরক্ষিত ইতিহাসের কথাই বলা ভাল শুনাইবে।

প্রবৃত্তির দায় হইতে নিষ্কৃতি পাওয়া দুঃসাধ্য নহে। কিন্তু সাধনা বলিয়া কিছু গৃহীত হইলে, সে মোহ সহজে দূর হয় না। "সতীমা-সম্প্রদায়ে" প্রবেশ করিয়া আমায় বহু ক্ষেত্রে বিড়ম্বিত হইতে হইয়াছিল। সাধনার মূল নীতি যাহা তাহা কল্যাণময়, জীবের শ্রেয়োবিধানে অনুকূল; কিন্তু মানুষের স্বার্থ-সংযুক্ত হইয়া তাহা কোথাও-কোথাও এমন কদাকার ও বীভৎস হইয়া উঠে, যাহা বাধ্য হইয়া পরিত্যাগ করিতে হয়। আমি যখন যে সাধন-ক্ষেত্রে গিয়া পড়িয়াছি, অযাচিত ভাবেই তাহার দীক্ষা লাভ করিয়াছি। "সতীমা-সম্প্রদায়ে" প্রবেশ করিয়া আমায় মন্ত্র লইতে হইয়াছিল; কাজেই নিষ্ঠাসহকারে সম্প্রদায়ের নীতি পালন করিতাম। প্রতি শুক্রবার রাত্রে এই সম্প্রদায়ের যে উপাসনা-রীতি প্রবর্ত্তিত আছে, যথানিয়মে তাহাতে আমি যোগদান করিতাম। মধ্যে-মধ্যে আমার স্ত্রীও সঙ্গে থাকিতেন। কিন্তু তিনি ইহা অন্তরের সহিত গ্রহণ করেন নাই, মনে-মনে বিরক্ত হইতেন। অবশ্য তিনি আমায় কখনও বাধা দিতেন না। আমি ধর্ম্ম বলিয়া যাহা গ্রহণ

করিতাম, তাহা তাঁর নিতান্ত অপ্রিয় ও ব্যথার বিষয় হইলেও, উহা তিনি নীরবেই সহ্য করিতেন। তিনি ছিলেন সহিষ্ণুতার দেবীমূর্ত্তি; ধরিত্রীর ন্যায় তাঁর সহিবার শক্তি ছিল অসাধারণ। কিন্তু আজ বুঝিতেছি—ব্যথার ভার বহিয়া তাঁর রক্তমাংসের শরীর অবসন্ন হইয়াই পড়িতেছিল। জরামরণহীন সত্তার ধর্ম্মে তাঁর হৃদয়-মন উদ্বুদ্ধ থাকিত; কিন্তু দেহ বুঝি সে ভার আর বহন করিতে পারিতেছিল না।

আমি সব কিছুই বিশ্বাস করিতাম, তিনি সব কিছুই সংশয়ের চক্ষে দেখিতেন। অপ্রাকৃত ধর্ম্মের ক্ষেত্রেও প্রলোভনের বস্তু আছে। আমি ছিলাম লুব্ধ; কাজেই মোহ আমায় মজাইত। তিনি ছিলেন একনিষ্ঠা, পতিপরায়ণা সাধ্বী, জগতের আর কোন বস্তুতে তাঁর আকর্ষণ ছিল না; কাজেই কোন সম্মোহনে তিনি স্বধর্ম্ম পরিত্যাগ করেন নাই। আমাদের মধ্যে প্রেম ও ঐক্যের তুলনা ছিল না; কিন্তু মধ্যে-মধ্যে দ্বন্দ্ব ও কলহের সুরও বাজিত। আমার চিত্ত বহুমুখে ধাবিত হইত, তিনি তাহা নিয়ন্ত্রিত করিতে চেষ্টা করিতেন। আমার স্বভাব কোন বাধা মানিত না; কাজেই তাঁর হৃদয় আঘাতে শতধা বিদীর্ণ হইয়া পড়িত।

দুই-একটা উদাহরণ দিলেই এ কথা বুঝা যাইবে। এক যুবতী ব্রাহ্মণ-কন্যা ভাববিহ্বলা হইয়া নানা কথা কহিতে আরম্ভ করিলেন। ইহা দশা-প্রাপ্তির অবস্থা! আমি ইহার মধ্যে নিগূঢ় অধ্যাত্ম-রহস্যের সন্ধান করিতে ব্যগ্র হইয়া পড়িলাম। তিনি প্রতিবাদ করিয়া বলিলেন "তুমি পুরুষ, এ সবে ভুলিও না; ইহা ভণ্ডামী ভিন্ন কিছু নয়।" আমি ধমক দিয়া বলিলাম "সকল বিষয় সংশয়ের চক্ষে দেখা তোমার স্বভাব হইয়াছে। আমার জ্ঞান তোমার চেয়ে বেশী, অতএব আমায় বাধা দিও না।" কাজেই উভয়ের মধ্যে যে অনাবিল প্রেমের প্রবাহ বহিত, তাহা এই ঘটনায় ক্ষুণ্ণ হইয়া পড়িল। আমার ভক্তি ও শ্রদ্ধার প্রশ্রয়ে সেই নারী অধিকারের দাবী এত বড় করিয়া লইলেন যে, আমার স্ত্রীর উপর তাহা একপ্রকার অত্যাচার হইয়া উঠিল। কিন্তু তাঁর মুখ ফুটিয়া কিছু বলিবার সাধ্য রহিল না। কোনরূপ প্রতিবাদ করিলেই আমি ক্রুদ্ধ হইয়া তাঁহাকে তিরস্কার করিতাম। আমার রুদ্রমূর্ত্তি দেখিলে, তিনি বড় ভীতা হইতেন। তাঁর আত্মমর্য্যাদা-জ্ঞান এত অধিক ছিল যে, স্বামীর কাছে তিরস্কৃতা হইয়াছেন, ইহা অপরে পাছে

জানিতে পারে, এই লজ্জার ভয়ে তিনি অনেক অন্যায় আচরণ নীরবেই সহ্য করিতেন। ধর্ম্মের দায়ে কত ব্যথাই তাঁহাকে দিয়াছি!

এক রাত্রে শয়ন করিতে গিয়া দেখি—শয্যাবস্ত্র ধূলি-সমাচ্ছন্ন ও স্থানে-স্থানে অলক্তরঞ্জিত। জিজ্ঞাসা করিয়া জানিলাম, ইহা সেই যুবতী ব্রাহ্মণ-কন্যার কার্য্য। তিনি ভাবমুখে মধ্যাহ্নে ঘরে আসিয়া আমার স্ত্রীকে বলেন "চুল বাঁধিয়া দে।" আদেশ পালন না করিলে পাছে আমি বিরক্ত হই, কাজেই চুল বাঁধার পর, তাঁর আদেশ-মত পায়ে আলতা পরাইয়া দেওয়া, পরিধানের জন্য নূতন বস্ত্র দান করা, আলমারীতে যত গন্ধদ্রব্য ছিল সব তাঁর অঙ্গে মাখাইয়া দেওয়া, সিকায় যে সব খাদ্যদ্রব্য ছিল তাহা নিবেদন করা, এইরূপ ষোড়শোপচারে দেবীর পূজা সাঙ্গ হইলে, তিনি বিছানায় স্বেচ্ছামত বিহার করিয়া সন্ধ্যার কিছু পূর্ব্বে প্রস্থান করিয়াছেন। সেদিন মনে-মনে বিরক্ত হইলেও, আমি মুখে কিছু বলিলাম না। তিনি আমার মুখ দেখিয়া, অন্তরের ভাব বুঝিয়া বলিলেন "দাসীর কথা বাসি হইলে মিষ্ট লাগিবে—আমি বলি, ও সবের মধ্যে কিছু নাই, দু'বেলা ইষ্টমন্ত্র নিয়া থাক, উহাতেই তোমার সব হইবে, আমি ঠিক বলিতেছি।" তিনি অনুকূল অবস্থা পাইলে দৃঢ়কণ্ঠে সত্যপ্রকাশ করিতেন; কিন্তু আমি কোনদিন তাহা গ্রহণ করি নাই।

আর এক দিন সন্ধ্যার পর, কলিকাতা হইতে আসিয়া শুনিলাম—উক্ত ব্রাহ্মণ-কন্যা এক ভয়ঙ্কর কাণ্ড বাধাইয়াছেন। শ্মশানে এক চণ্ডালের শব আসিয়াছিল—তিনি ভাবমুখে সেই শবদেহের দক্ষিণ হস্ত কাটিয়া আনিয়াছেন। তাঁহার দাবী শবদাহকারীরা অবজ্ঞা করিতে পারেন নাই। ঐ কর্ত্তিত হস্ত আম গাছের ডালে ঝুলাইয়া দেওয়া হইয়াছে। আজ অমাবস্যার রাত্রে ঐ হস্ত ভর করিয়া, আউলচাঁদ যাহার যাহা অভীষ্ট, তাহাকে তাহা দান করিবেন। পাড়া-প্রতিবাসী যাহার যাহা কামনা, তাহা লইয়া দলে-দলে ঘটনাক্ষেত্রে উপস্থিত হইতেছে। পাড়ার বাতাসে যেন একটা আতঙ্কের ভাব ছম্-ছম্ করিতেছে। কি এক অপ্রত্যাশিত-ঘটনার আশঙ্কায় সকলেই উৎকণ্ঠিত। আমারও ডাক পড়িয়াছিল; এই অদ্ভুত ঘটনা প্রত্যক্ষ করার কৌতূহল আমারও বড় কম হইল না। তাড়াতাড়ি জলযোগ করিয়া বাহির হইবার উপক্রম করিলাম। আমার স্ত্রী দরজা

আগলাইয়া বলিলেন "তুমি কি পাগল হইলে ? ঐ সবে গিয়া কাজ নাই ; আমার মাথার দিব্য !"

সহস্র-বার তাঁর কথা অমান্য করি, সহস্র-বার যাহা তাঁর কাছে শ্রেয়ঃ বোধ হয় না, তাহা লইয়া আপত্তি তুলিতে তিনি কুণ্ঠিতা হন না—ইহাই ছিল তাঁর স্বভাব। এই ক্ষেত্রেও তাঁর বারণ শুনিলাম না, অন্ধকার-রাত্রে সেই আম-কাঁঠালের বাগানে গিয়া উপস্থিত হইলাম।

একটী প্রকাণ্ড আম গাছের গোড়ায় উচ্চ বেদী নির্ম্মাণ করা হইয়াছে। তাহার উপরে বসিয়া ব্রাহ্মণ-কন্যা দুলিয়া-দুলিয়া হাঁপাইতে-হাঁপাইতে কথা বলিতেছেন। চতুর্দ্দিকে পাড়ার মেয়েরা ভীড় করিয়া বসিয়া আছে—যাহার যাহা কামনা জানাইতেছে। আমার আগমন-সংবাদ পাইয়া তিনি নাম করিয়া আমায় কাছে ডাকিয়া বসাইলেন। ভর ভাঙ্গিবার সময়ে তিনি আমায় ডাকিয়া নিকটে বসাইতেন; তারপর আমারই ক্রোড়ে মূর্চ্ছিতা হইয়া পড়িয়া যাইতেন। ভক্তবৃন্দ তাঁর মুখে-চক্ষে জল ছিটাইয়া চৈতন্য সম্পাদন করিত। তিনি সচেতন হইয়া সলজ্জ মুখখানি ঢাকিয়া, একবার আমার দিকে তাকাইয়া, উঠিয়া বসিতেন। আমি যেন কৃতার্থ হইতাম। আজও আমায় ডাকিয়া কাছে বসাইবার কারণ বুঝিলাম। উপস্থিত যাঁহারা ছিলেন, তাঁহারা প্রায় সকলেই স্ত্রীলোক—পুরুষের মধ্যে এই যুবতীর এক আত্মীয়, আর একজন আমারই মত ভক্ত জনৈক ঘরামী ; কাজেই আসর বেশ জমিয়া উঠিয়াছিল।

ব্রাহ্মণ-যুবতী আমার নাম করিয়া বলিলেন "দেখ, ঐ গাছের ডালে—বল দেখি কে ?"

আমি উপরে বিশেষ-ভাবে দৃষ্টিপাত করিলাম। অমাবস্যার রাত্রি। চতুর্দ্দিকে ঝিঁ-ঝিঁ পোকা ডাকিতেছে। জোনাকির আলো ঝিক্‌মিক্ করিতেছে। শাখাপত্রে অন্ধকার কুণ্ডলী পাকাইয়া ভয়ের কারণ হইয়াছে। গা ছম্-ছম্ করিতে লাগিল ; কিন্তু কিছুই দেখিলাম না। তখন তিনি ঘরামী ভক্তকে আহ্বান করিয়া বলিলেন "তুই দেখ্‌ছিস্ ?" সে বোধহয় দিব্য-দৃষ্টি পাইয়াছিল—উপরের দিকে চাহিয়াই বলিল "হাঁ, মা !"

যুবতী বলিলেন "কি দেখছিস্ ?"

"রাঙ্গা ছড়ি হাতে, গেরুয়া-পরা, গলায় বনফুলের মালা, খড়ম পায়ে—আহা, বাবা আউলচাঁদ "

দর্শকদের মধ্যে রোমাঞ্চ পড়িয়া গেল। ঘন-ঘন নিঃশ্বাসের শব্দ শ্রুত হইল। আমি বলিলাম "কৈ হে!"

"ঐ যে বাবু! ঐ-ঐ"—এমন উচ্ছ্বসিত কণ্ঠে, অবধারিত হস্ত-সঙ্কেতে সে গাছের ডাল দেখাইয়া দিল, যেন নিশ্চয় সে ইহা লক্ষ্য করিতেছে। ব্রাহ্মণী আমায় বলিলেন, "আয়, আমার কোলে আয়।" সত্যই আমায় আকর্ষণ করিয়া তিনি কোলে তুলিয়া লইলেন। চক্ষে কিছু না দেখিলেও, মনে হইল—ঘরামীর মত আমিও পূর্ব্বোক্ত কথাগুলির পুনরুক্তি করি; কিন্তু বিবেকে বাধিল। আমি নিঃসঙ্কোচে বলিলাম "কিছু না—বাজে!"

সমবেত ভক্তমণ্ডলীর মধ্যে কেহ আমার কথায় প্রতিধ্বনি করিয়া বলিল, "সব বাজে!" আবার কেহ কেহ প্রতিবাদ করিয়া বলিল "সকলের চক্ষে কি বাবা দেখা দেন!" ঘরামীর নাম করিয়া বলিল "অমুক মায়ের ভক্ত যে!" তারপর সিন্নী দেওয়া হইল। যথারীতি মায়ের মুখে অনর্গল-বাণী নির্গত হইল। যাহার যাহা মানসিক, পাঁচ পয়সা হইতে পাঁচ সিকা পর্য্যন্ত "মকদ্দমার কড়ি" জমা দেওয়া হইল। সেদিনও 'মা' ভাবস্থা হইয়া আমার কোলে ঢলিয়া পড়িলেন। মুখে-হাতে জল ছিটাইয়া দেওয়ার পর, যেন সুপ্তোত্থিত হইয়া, তিনি লজ্জায় মাথার কাপড় টানিয়া সরিয়া বসিলেন। আমি প্রণাম করিয়া বাড়ী ফিরিলাম। স্ত্রীকে বলিলাম "তোমার কথাই সত্য, আজ হইতে আর এই সংশ্রবে যাইব না।" তিনি এতক্ষণ দারুণ উৎকণ্ঠায় কালযাপন করিতেছিলেন। হয়তো মায়ের আদেশ যদি হয়, সেই রাত্রে গাছে চড়িয়া বসিতে পারি অথবা শ্মশান হইতে মড়া বহিয়া আনিতে পারি—তাঁর মনে এই সব দুর্ভাবনার সীমা ছিল না; তিনি স্বস্তির নিঃশ্বাস ছাড়িয়া বাঁচিলেন।

এইরূপ অত্যাচার ও আমার ধর্ম্মবিশ্বাসের উপদ্রবে তাঁহাকে যে কিরূপ ব্যতিব্যস্ত হইয়া পড়িতে হইত, আজ তাহা বুঝিয়া অনুতপ্ত হই। কিন্তু যন্ত্রী আমায় যেমন নাচাইয়াছেন, আমার তদ্রূপ নাচিতে হইয়াছে। আমি তাঁর হস্তে একান্ত ক্রীড়ণক-রূপেই নিজেকে ছাড়িয়া নিশ্চিন্ত হইয়াছিলাম। তবে একটা কথা আমায় বলিতেই হইবে—বিচার করিয়া আজ ইহা ভাল কি মন্দ, তাহার নির্ণয় হইবে না। আমার অভিজ্ঞতা—সাধনার ঘূর্ণাবর্ত্তে মানুষকে যত বিপন্ন ও দুর্দ্দশাগ্রস্ত হইতে হয়, চরিত্রপতনে তাহাকে বোধ হয় তত

বিপদের সম্মুখীন হইতে হয় না। এইজন্য যদি কেহ সাধন চায়, তাহার পক্ষে সদ্‌গুরুর আশ্রয় গ্রহণ করাই শ্রেয়ঃ। কর্ণধারহীন নৌকার ন্যায় সঙ্কেতহীন ধর্ম্মজীবন বড় বিপজ্জনক। বরং নৈতিক চরিত্রের উপর ভিত্তি করিয়া জীবন গড়া ভাল; তবু সদ্‌গুরুর আশ্রয় না মিলিলে, সাধন-ভজন শ্রেয়ঃ নহে। দৈবের উপর নির্ভর করিয়া এই পথে ঝাঁপাইয়া পড়া যুক্তিহীন কথা।

সাধনার কথা মহাভারত-সদৃশ, সব কথার প্রসঙ্গ এ ক্ষেত্রে তুলিব না। যেখানে প্রত্যক্ষ ভাবে তাঁকে আঘাত দিয়াছি, তাহাই উল্লেখ করিব। সহজিয়া-সাধনার ক্ষেত্রে হৃদয় লইয়া বড় বিপন্ন হইয়াছিলাম। কোন এক গোপন সভায় একজন সহজিয়া গুরুর সাক্ষাৎকার পাই। সেই সভায় তাঁহাকে ঘিরিয়া অসংখ্য গৃহস্থ-মহিলা সেদিন সেখানে উপস্থিত ছিলেন। বোধ হয় গ্রীষ্মকাল। ঘরের মধ্যে লোকসমাগম অনেক হইয়াছিল। যিনি গুরু, তাঁর বয়স অধিক হয় নাই—চব্বিশ-পঁচিশ হইবে। মাথার চুল কিছু বড়, বিরল শ্মশ্রু-গুম্ফ-বেষ্টনে চারু মুখশ্রী। মহিলাবৃন্দ তাঁহাকে পাখা করিতেছিলেন; কেহ ভিজা গামছা দিয়া অঙ্গের স্বেদবিন্দু মুছাইয়া দিতেছিলেন। তিনি মিষ্ট-মিষ্ট কথা বলিতেছিলেন, সব কথাই শ্রীকৃষ্ণ ও চৈতন্যদেবের প্রেমতত্ত্ব। কথার শেষে, মিষ্টান্ন-ভোজনের আনন্দ। তাঁর মুখে কোন এক মহিলা একটী মিষ্টান্ন দিয়া, নিজের মুখ দিয়াই প্রসাদ লইলেন। যে রমণী ইহা করিলেন, তিনি কুল-নারী। অনুভব করিলাম—ঘরের মধ্যে এমন এক অপূর্ব্ব প্রভাবের সৃষ্টি হইয়াছে যে, এই পুরুষের সহিত কোন আচরণই নিন্দা বা অপযশের কারণ বলিয়া কারও মনে দ্বিধা-বোধ হয় না; বরং এক প্রকার অভূতপূর্ব্ব পুলক-সঞ্চার হইতেছিল। কেহ তাঁর মুখ হইতে প্রসাদ লইলেন; কোন-কোন অবগুণ্ঠনবতী রমণী এতখানি সাহস করিলেন না—মিষ্টান্নের ভগ্নাংশ মুখে দিয়াই ধন্যা হইলেন। তাম্বুল চর্ব্বণ করিয়া তিনি অনেকের মুখে দিলেন। এই আচরণে যেন বিদ্যুৎ-সঞ্চার হইতেছিল। তাঁর মুখকমল যেন আরক্ত হইয়া উঠিয়াছিল। সমবেত মহিলাদের কপোল-গণ্ডও রক্তবর্ণ ধারণ করিয়াছিল; সকলের চক্ষুঃ দীপ্তিময় হইয়া উঠিয়াছিল। আজ বুঝি—পরনারী-স্পর্শে আত্মঘাতী হৃদয়ের লক্ষে-লক্ষে মরণ আহ্বান করার এই মৃত্যু-মদিরাই সেদিন এই সব সাধক-সাধিকার ভজনানন্দ-রূপে গৃহীত হইয়াছিল। আমার মুখেও একজন

একখণ্ড মিষ্টান্ন গুঁজিয়া দিলেন। তাঁর চর্ব্বিত তাম্বুলও গ্রহণ করিতে হইল। আমি একজন মহিলার সাথী হইয়া এই সভায় যোগদান করার অধিকার লাভ করিয়াছিলাম। সেই অসংখ্য-মহিলা-পরিবেষ্টিত সাধক-পুরুষের মুখে ঈষৎ-হাস্যরেখা এবং অপরের ওষ্ঠ-সংস্পর্শে তাঁর আরক্ত মুখ-মণ্ডল কেবল অন্তরের ভাব প্রকাশ করিতেছিল—ইহা ব্যতীত তাঁর অন্য কোনপ্রকার চাঞ্চল্যের লক্ষণ দেখি নাই।

অতর্কিত-চিন্তার একপ্রকার আবিষ্ট ভাব লইয়া আমি ঘরে ফিবিলাম। আজকাল সন্ধ্যার পব কোন-না-কোন সাধন-ভজন ব্যাপার সাঙ্গ করিয়া বাড়ী ফিরি—ইহা আমার স্ত্রী জানিতেন এবং সব কথা খুঁটিয়া জিজ্ঞাসা করিতেন। কাহার-কাহার সহিত আমার পরিচয় ঘনিষ্ঠ হইল, এ কথা জেরা কবিয়া তিনি জানিয়া লইতেন। আমি কতক বলিতাম, কতক বলিতাম না; তিনি শেষে দীর্ঘ-নিঃশ্বাস ফেলিয়া, পাশ ফিরিয়া নিদ্রা যাইতেন। আমার জীবনে সাধন-জগতের বিচিত্র স্বপ্ন তখন বন্যার ন্যায় বহিয়া চলিয়াছে; ভাবিতে লাগিলাম—কে সে হৃদয়ের রাজা, যিনি নারা-পুরুষ-নির্ব্বিশেষে আনন্দের আস্বাদ দিতে অবতরণ করেন, কোথায় তাঁর মধুর বাঁশরী বাজে-রে! কোথায় তাঁর চরণ-নূপুরের ধ্বনি প্রাণকে আকুল করিয়া তুলে!

গুরু-মন্ত্র তো জপিয়া যাই, শ্বাস গণিয়া প্রাণায়াম করি, কমণ্ডলু ভর্ত্তি করিয়া নাসা-পান করি, ত্রাটকাভ্যাসের জন্য চক্ষুঃ ঠিকরাইয়া পড়ে; কিন্তু হৃদয় যে তৃপ্তি পায় না! নিজে না করি, তন্ত্র ও সহজিয়ার চক্র-মধ্যে উপস্থিত হইলে, যেন প্রাণে-মনে কিসের স্পর্শ অনুভূত হয়! নিজের স্ত্রীর চক্ষের দিকে চাহিয়া হৃদয় তেমন লম্ফ দিয়া উঠে না; কিন্তু বাহিরে যাঁহাদের সহিত পরিচয় হইয়াছে, তাঁহারা যখন একদৃষ্টিতে আমার দিকে চান, তখন হৃদয় নৃত্য করে, প্রাণে উৎসাহের সঞ্চার হয়, অথচ অধিক দূর আগাইতে ভয় হয়। সকলেই বলে—তীরে দাঁড়াইয়া সাঁতার-শিক্ষা কি হয়, জলে নামিতে হইবে। কিন্তু ভরসা করিয়া কোন আচার গ্রহণ করিতে পারি না; কে যেন বাধা দেয়। তখন কি বুঝিয়াছিলাম—বাহিরে যখন ঘুরিয়া মরি, অন্তরের দেবী তাঁর সবখানি শ্রদ্ধা, ভক্তি, ভালবাসা উজাড় করিয়া আমায় এমন করিয়া রক্ষা করেন! যেদিন তাহা বুঝিলাম,

সেইদিন গাহিলাম—"ওগো দেবি, জীবনের ধ্রুবজ্যোতিঃ, জ্ঞানে-অজ্ঞানে তোমার অনুসরণ করিয়াই মুক্তি পাইয়াছি ; তুমি আমার যথার্থ সহধর্ম্মিণী।"

যেদিন হৃদয় কলুষিত করিয়া বাড়ী ফিরিতাম, সেদিন দেখিতাম—তিনি ব্যথিতা। যেদিন বাহিরের কথায় প্রাণে চাঞ্চল্য উপস্থিত হইত, দেখিতাম—তিনি ক্ষুব্ধা। যেদিন বুদ্ধিভ্রষ্ট হইতাম, সেদিন তিনিও চঞ্চল মস্তিষ্কে যাহা-তাহা বলিয়া আমায় উদ্ব্যস্ত করিতেন। দায়ী করিতাম তাঁহাকে ; কিন্তু আত্ম-স্বরূপেরই প্রতিবিম্ব-রূপিণী তিনি যে সত্য প্রকাশ করিতেন, তাহা কেন বুঝি নাই! জীবনযাত্রার দুর্গম পথটুকুর সঙ্গিনী কেন আজ সিদ্ধজীবনযাত্রার সহচরী হইল না! তাই কাঁদি, তাই বিরহের গানে কণ্ঠে অনাহত ঝঙ্কার তুলিয়া মুখরিত মর্ম্ম-বীণাখানি সযত্নে রক্ষা করি। আমি মুক্তি-মোক্ষ চাহি না ; চাহি জ্যোতির্ম্ময়ী চেতনার স্তরে এমনই ভাস্বর জীবন—যার প্রতি পদে আলো ঠিকরাইয়া পড়িবে, প্রতি শ্বাসে শান্তি ও আনন্দের মলয় বহিবে। সে অমৃতময় জীবনের সন্ধান পাইয়াও আজ তাহা জীবনে মূর্ত্ত হইল না, কালের উদ্যত ফণা আজ তাহাকে সফল হইতে দিল না ; কিন্তু কে যেন গোপন পুরে বসিয়া মধুর মূর্চ্ছনায় গাহে—"আসিবে আবার, তুমি আসিবে আবার!"

বাহিরের আকর্ষণে আমি সেদিন আত্মহারা হইয়াছিলাম। ভগবানের পথে চলার মৃত্যু-সঙ্কল্প করিয়া জীবনের যাত্রা সুরু হইয়াছিল, তবুও আমি মোহগ্রস্ত হইলাম। হৃদয় কলুষিত হইল, সাধনার নামে সত্যই দুই হাতে পাপ-পঙ্ক অঙ্গে মাখিলাম।

এই সময়ে ঘরে আসিয়া তৃপ্তি পাইতাম না। হৃদয়হারা তবুও শান্তি চাহিত, তবুও স্নেহানুরাগের অমৃত-স্পর্শের লালসায় তাঁর মুখের দিকে চাহিয়া প্রতীক্ষা করিত ; কিন্তু সে দুর্জ্জয় অভিমান কেমন করিয়া দূর হইবে! আমি যে তখন তাঁহাকে প্রতারণা করিতেছি। আমার দাবী তিনি রাখিতেন না। তাঁর মুখে আর প্রফুল্লতার হাসি ছিল না। তাঁর মুখের ভাষণ বন্ধ হইয়াছিল। আমার দিকে চাহিয়া চক্ষে তাঁর অশ্রু গড়াইয়া পড়িত। ভাবিতাম—তিনি কি অন্তর্য্যামিনী!

কথা আমাদের বন্ধ হইয়াছিল। কেন তিনি আমার সহিত বাক্যালাপ করেন না, তাহা জিজ্ঞাসা করিলে, তাহার উত্তর দেওয়া তাঁহার পক্ষে

সম্ভবপর ছিল না। আমি বুঝিতাম—হৃদয় যে আমার হারাইয়া গিয়াছে; যে অমিয়াস্বাদ পাইয়া তিনি শত দুঃখের সংসারে স্বাস্থ্য ও সৌন্দর্য্য লইয়া আমায় অশেষ-তৃপ্তিতে ভরাইয়া রাখিতেন, সে উৎস-দ্বার যে আমিই রুদ্ধ করিয়াছি। কিন্তু যেখানে কামনা বাসা বাঁধিয়া বসে, সেখানে ক্রোধের আগুন সহজেই জলিয়া উঠে; আত্মগ্লানির আগুনে যত পুড়িতাম, ততই তাঁর প্রতি নিষ্ঠুর আচরণ করিতাম। সামান্য ছুঁতা ধরিয়া কটু তিরস্কারে তাঁকে অধিক কাঁদাইতাম। তিনি যদি প্রফুল্লমুখে আমায় বুকে তুলিয়া লইতেন, বোধ হয় আর কোন কথা থাকিত না। কিন্তু আজ আশ্চর্য্য হইয়া যাই—হৃদয় যখনই আমার চঞ্চল হইয়াছে, তখনই তাঁর কাছে পাইয়াছি অনাদব, অনাস্থা। আমার হৃদয়েব সহিত তাঁর যোগসূত্র এমন ভাবে বাঁধা ছিল যে, কল্পলোকে যদি হৃদয়েব সুর বেসুরা বাজিত, অমনিই তাঁর আচরণেব পরিবর্ত্তন দেখিতাম। তখন এতখানি অধ্যাত্ম-রহস্যের সন্ধান পাই নাই। হৃদয়সঙ্গিনী কেবল মুখের সম্বোধন-বাক্য নয়, সাধ্য-বস্তুরূপে তাহাকে পাইতে হয়। আমি যে যথার্থ সহধর্ম্মিণী লাভ করিয়াছিলাম।

কথাটা হয় তো চাপা দিয়া যাইতেছি। না, তাঁর পবিত্র স্মৃতির সহিত কিছুই অস্পষ্ট রাখিব না—ঘটনা যেমন ঘটিয়াছিল, তাহা না বলিলে, তাঁর অসাধারণ চরিত্রের পরিচয় পাওয়া যাইবে না।

ঘর ছাড়িয়া দূবে গিয়া পড়িয়াছিলাম। পরকে আপন করার প্রবৃত্তি জাগিয়াছিল। পরকীয়া বতিব কথা তখন আজিকার মত গভীরভাবে বুঝি নাই। চির আপনার জনকে চিনিবার জন্যই আমায় একবার কেন্দ্রচক্রের বৃত্ত প্রদক্ষিণ করিয়া আসিতে হইয়াছিল। আমি হৃদয় হারাইয়াছিলাম যাঁহার মধ্যে, তাঁর অপূর্ব্ব আকর্ষণ আমায় মাতাল করিয়া তুলিয়াছিল। উগ্র-মদিরা-সেবনে যে আত্মঘাতী হয়, সে মরণকে আলিঙ্গন করিতেও কুণ্ঠা করে না। আমি সত্যই উন্মাদ হইয়াছিলাম। বাড়ীতে আমার স্থান ছিল না; তবুও জোর করিয়া থাকিতাম। হাসি আমার সেখানেই ফুটিয়া উঠিত, তবুও অন্যত্র দেঁতো হাসি হাসিতাম। যেদিকে ঝোঁক গিয়াছে, সেই দিকে জীবন-মরণ-পণে ঝুঁকিয়া পড়ার স্বভাব আমার ভাল-মন্দ দুই-ই করিয়াছে। সেদিনের সে ঝোঁক যে সামলাইয়া উঠিতে পারি নাই এবং সে ভাব যে

আমার স্ত্রীর চক্ষুঃ এড়াইয়া যায় নাই, তাহা বুঝিয়া আজ ভাবি—সতর্ক হইলে কি হইবে, ভাগবত-যাত্রীকে প্রকৃতিও আশ্রয় দেয় না, আত্মরক্ষার আনুকূল্য করে না; স্বয়ং ভগবান্‌ই দুর্গম পথে রক্ষা করেন, নতুবা আজ আমি নরকের কৃমি হইয়া থাকিতাম।

যাঁহার দিকে চাহিয়া-চাহিয়া বিভোর হইয়া যাইতাম, তাঁর চক্ষেও যে বিদ্যুৎ ঠিকরাইয়া পড়িত। হৃদয় স্পন্দনে-স্পন্দনে দূরত্বের ব্যবধান ঘুচাইয়া অন্তরে-বাহিরে সংযুক্ত হইতে চাহিত। সে কি আকর্ষণ! মনে হইত—ঝাঁপাইয়া পড়ি। সে রমণীয় ওষ্ঠপুটে সেদিন সুধা ঝরিয়া পড়িতে দেখিয়াছি। ঠিক নেশাখোরের মত ঘরে আসিয়া শয্যাগ্রহণ করিতাম। আমার স্ত্রীর হৃদয় যে মুহূর্ত্তে-মুহূর্ত্তে আমি স্বয়ং বিষধর হইয়া দংশন করিতেছি, আর তিনি জ্বালায় জর্জ্জরিত হইয়া মৃতপ্রায়-বিষণ্ণা, তাহা না বুঝিয়া তাঁহার নিকট প্রফুল্ল আচরণের দাবী করিতাম। তিনি উপেক্ষা করিলে, ক্রোধে চক্ষুঃ ঝাঁপিয়া আগুনের সঙ্গে জলও আসিত।

উপাসনার মন্ত্রোচ্চারণকালে কিন্তু ভিতর হইতে প্রার্থনা জাগিত "হে জীবনদেবতা, এই সম্মোহন হইতে আমায় মুক্তি দাও।" দিবারাত্রি কে যেন অন্তরে দেবাসুরের সংগ্রাম আরম্ভ করিল। কাহার নীরব-প্রার্থনা, আকুল অন্তর-নিবেদন সেদিন আমায় পাপ হইতে মুক্তি দিয়াছিল, তাহা আজ বুঝিয়াছি; সেদিন বুঝিলে, আত্মস্বরূপের মহিমা বুঝি নিজের কাছে এমন অমূল্য বস্তু বলিয়া অবধারণ করা সম্ভবপর হইত না।

লালসার আগুন সেদিন ঊর্দ্ধশিখা বিস্তার করিয়া জ্বলিয়া উঠিয়াছিল। আসক্তির মদিরায় দুইজনেই মাতাল হইয়া ঢলিয়া পড়িতেছিলাম; হঠাৎ কোথা হইতে দুর্জ্জয় সাহসে হৃদয় আমার লাফাইয়া উঠিল। অকস্মাৎ মুখ দিয়া বাহির হইল "দেখুন, আপনাকে আমি মায়ের মতই ভালবাসি।"

হঠাৎ বজ্রপতনের শব্দেও বুঝি মানুষ এমন করিয়া চমকিয়া উঠে না! সে মোহন কটাক্ষ কঠোর ভ্রূকুটিপূর্ণ হইয়া আমায় যেন দগ্ধ করিয়া ফেলিল। বিরক্তির কুটিল কুঞ্চনে আরক্ত মুখমণ্ডল পাণ্ডুর বিকৃত বর্ণ ধারণ করিল। বোধ হয়, ক্রোধে তাঁর অধরোষ্ঠ স্ফুরিত হইতেছিল। আমি চক্ষুঃ নত করিলাম। আমার বোধ হইল—তিনি আমার নিকট হইতে অপসৃতা হইয়াছেন। আমি বিক্ষুব্ধ প্রাণে সে রাত্রে বাড়ী ফিরিলাম।

মুখে আমার কথা ছিল না। যেন একটা প্রলয় কাণ্ড বাধাইয়াছি! হৃদয়ে তুমুল ঝড় উঠিয়াছিল। অন্য দিনের মত আজ আর স্ত্রীর সহিত কথোপকথনের ছলনা করিলাম না; ভিতরে কে যেন গুমরিয়া কাঁদিয়া উঠিল, বাহিরে তাহার রোধ হইল না। এতদিন জোর করিয়া যাহা পারি নাই, আজ কয়েক বিন্দু অশ্রু তাহা সিদ্ধ করিল। নারীর কোমল-প্রকৃতি আজ আর কঠোর-মূর্ত্তি লইয়া শাস্তিবিধান করিল না। কিন্তু বুঝিলাম—হৃদয়ের ধর্ম্ম সত্যের অবিকৃত-মূর্ত্তি দেখিতে দেয় না। করুণার ধারা মরুদগ্ধ প্রাণ শীতল করে, সত্য-মিথ্যা নির্ব্বাচন করে না। আমার স্ত্রী ধারণা করিয়াছিলেন—তাঁর নির্ম্মম আচরণ আমার ব্যথার কারণ হইয়াছে; তাই তাঁর স্নেহ-শীতল হৃদয় আমায় সেদিন সান্ত্বনা দিতে উদ্যত হইল। আমি লুব্ধ, তস্কর; চুরি করিয়াই সে রাত্রি বিমল আনন্দ উপভোগ করিলাম। আমাদের কলহের শেষ হইল। মর্ম্ম-বেদনা মর্ম্মে বহিয়াই আবার তিনি স্বচ্ছন্দ-মূর্ত্তিতে আমায় বুকে তুলিয়া লইলেন। তিনি যাহা সহিয়া লইতেন, তাহা আর ব্যথা বলিয়া স্বীকার করিতেন না। অবশ্য কোন কিছু গ্রহণ করা তাঁর পক্ষে সহজ ছিল না। যে ঝড় উঠিয়াছিল, তাহা স্তব্ধ হইল। কোন কিছুর উপলব্ধি হওয়ার বহু পূর্ব্বে যেমন কারণ-জগতে তাহার অঙ্কুর দেখা দেয়, তেমনি লয়কালেও তাহাব মূলক্ষয় কারণ-জগতেই অগ্রে হইয়া থাকে—ইহা আমি প্রত্যক্ষ করিয়াছি। আমার স্ত্রীর এই প্রফুল্লশ্রী আমার ব্যাধি-নিবসন না হওয়ার পূর্ব্বেই কেন প্রকাশ পাইল, তাহা লইয়া আর ভবিষ্যতে দ্বন্দ্ব ছিল না।

"মা" বলিলেই যদি মুক্তি হইত, তাহা হইলে জীবন নিরাময় দিব্য হওয়া সাধনসাপেক্ষ হইত না। কথা কাজ নয়, ভাষা ভাবের আভাস মাত্র। সত্যের ঘনীভূত রূপ ফুটাইতে সাধককে হৃদয় চিরিয়াই রক্ত দিতে হয়।

সেদিন নিষ্কৃতি পাইলাম—কিন্তু হৃদয়ের আকর্ষণ ঘুচিল না। বরং ব্যথা দিয়াছি বলিয়া অনুতপ্ত হইলাম। কিন্তু এবার আর চিন্তা করার অবসর রহিল না। যাঁহাকে আশ্রয় করিয়া আমার এই নূতন সাধনার তির্য্যক্ প্রবাহ বহিতেছিল, তিনি সেদিন একটী নিমেষ অবসর দিলেন না, ক্ষুধিতা শার্দ্দূলীর ন্যায় আমার উপর ঝাঁপাইয়া পড়িলেন। যদি সাধ্য

থাকিত, তবে এই কালভুজঙ্গিনীকে দূরে নিক্ষেপ করিতে পারিতাম ; কিন্তু যুবতী রমণীর স্পর্শ বিরক্তির বস্তু বলিয়া তো বোধ হইল না ! হলাহলের তীব্র জ্বালা বোধে তাহা পরিত্যাগ করিতে তো বৈরাগ্যের আগুন জ্বলিয়া উঠিল না ! আরাম ও তৃপ্তির আস্বাদই অনুভব করিলাম। এই গুরুতর অপরাধের বোঝা বহিয়া সেদিন ঘরে প্রবেশ করিতে সাহস হয় নাই ; কিন্তু আশ্চর্য্য ! সে রাত্রে তো আমার স্ত্রী বিষাদময়ী মূর্ত্তিতে আমার হৃদয় আঁধার করিলেন না ! তাঁর অপূর্ব্ব আচরণ, তাঁর স্নেহাদরপূর্ণ সম্ভাষণ, তাঁর সরল হৃদয়ের অমিয়-স্পর্শ আমায় অভাবনীয় সান্ত্বনা দিল। আমার ব্রতের উদ্‌যাপন হইয়াছিল ; তাই তিনি যেন নিশ্চিন্তা হইয়াছিলেন। কিন্তু আমিই সাধ করিয়া ঘরের মট্‌কায় আগুন ধরাইয়া দিলাম। চিরদিন তাহাই করিয়াছি। জগতে একজন ছিলেন, যাঁর কাছে হৃদয় গোপন রাখি নাই। আজ সেই সাধনার শক্তিতেই জগতের হাটে জীবনের ভার নামাইয়া নিষ্কৃতি চাহিতেছি।

সব কথাই ব্যক্ত করিলাম। তিনি সঘন নিঃশ্বাসের সহিত জেরা করিয়া, সকল কথা জানিয়া লইলেন। কথা যখন শেষ হইয়াছে, তখন তাঁর বক্ষোবিদীর্ণ-করা ঘন-ঘন নিঃশ্বাস-শব্দে আমি বিচলিত হইলাম। আমার কোন সান্ত্বনাই তিনি গ্রহণ করিলেন না। যে দীর্ঘশ্বাস তাঁর জীবনের যবনিকাপাতের পূর্ব্বে দেখিয়াছি, তেমনিই কাল-নিঃশ্বাস সেদিনও বহিতে দেখিয়াছি। তাঁর হৃদয় বিদীর্ণ হইয়াছিল। আমি তাঁর বক্ষে হস্ত রক্ষা করা মাত্র, তিনি ধীরে-ধীরে আমার হাতখানি সরাইয়া দিলেন। দৃষ্টি ঊর্দ্ধে রাখিয়া তাঁর এমনভাবে শ্বাসকষ্ট হইতে লাগিল যে, আমি আর স্থির থাকিতে পারিলাম না। আমার একজন আত্মীয়াকে ডাকিয়া, তাঁহার শুশ্রূষা করিতে বলিলাম। তিনি বলিলেন "এ যে ফিটের মত হইয়াছে !"

সারা রাত্রি তিনি একটিও কথা বলিলেন না। প্রাতঃকালেও তিনি শয্যাত্যাগ করিলেন না। রাত্রিতে তাঁর অসুস্থ হওয়ার কথা সকলেই শুনিল ; কাজেই কেহ অন্য কিছু মনে করিল না। সন্ধ্যার সময়ে অতিশয় উৎকণ্ঠার সহিত বাড়ী ফিরিলাম। তাঁহাকে সেই অবস্থাতেই দেখিলাম। সারা দিন তিনি কিছুই আহার করেন নাই। আমি অনেক সাধিলাম—ক্ষমা চাহিলাম, মিনতি জ্ঞাপন করিলাম। তাঁর হৃদয়ে কিরূপ আঘাত লাগিয়াছে, তাহা

ভাবিয়া, আমিও মর্ম্মাহত হইলাম। সারা রাত্রি দুইজনেই কাঁদিয়া কাটাইলাম। প্রাতঃকালে উঠিয়া তিনি বলিলেন "দেখ, আমারই অদৃষ্ট! তোমার যেখানে অমঙ্গল, অকল্যাণ, তাহা আমি বুঝিতে পারি। আমায় আদর কর, ভালবাস, ইহা আমি চাই না। তোমার মন্দ যাহাতে না হয়, ইহাই আমার প্রাণ-নিঙ্ড়ান কাম্য। ভগবান্ আমার সে সাধ ভাঙ্গিয়া দিলেন, এ জীবন আর রাখিব না। তোমার চক্ষের সম্মুখে মরণে সুখ নাই —আমায় বাপের বাড়ী পাঠাইয়া দাও।"

আমি স্তম্ভিত হইয়া বলিলাম "তুমি আমায় যতখানি অপরাধী মনে করিতেছ, সত্যই তত অপরাধ করি নাই। আমি যে একান্ত অসহায় হইয়াই তাহার ঐ আচরণ সহ্য করিয়াছি, তাহা কি বুঝিতেছ না!"

তিনি আবার জেরা আরম্ভ করিলেন—আমার রক্তবিন্দু পর্য্যন্ত ঐ সময়ে কিরূপ আস্বাদ অনুভব করিয়াছিল, তাহাও জানিবার জন্য আগ্রহ প্রকাশ করিলেন। কে যেন তাঁর শরীর আশ্রয় করিয়া আমায় সেদিন নূতন চেতনার জগতে তুলিয়া দিতে চাহে। আমি যাহা কল্পনা করি নাই, ধারণা করি নাই, তাঁহার জেরায় তাহা বাহির হইল। পর-নারীস্পর্শ দোষের নহে; কিন্তু সুখানুভূতিই যে ব্যভিচার, এইরূপ সিদ্ধান্ত করিয়া তিনি দীর্ঘ নিঃশ্বাস ফেলিলেন। আমায় অনুতপ্ত দেখিয়া, কাতর হইয়া, তিনি বলিলেন, "একবার অবিশ্বাসী হইয়াছ, আর তোমায় বিশ্বাস করা শক্ত হইবে; কিন্তু যদি আমায় বাঁচাইতে চাও, তবে ইহার মূল ক্ষয় কর।"

আমি আশ্বস্ত হইয়া বলিলাম "তুমি আর ভাবিও না। ভগবান্ সামান্য আঘাত দিয়া আমায় চিরদিনের জন্য মুক্তি দিলেন; আর বাহিরের দিকে দৃষ্টি রাখিব না।"

ব্যাপারটার এত সহজে শেষ হইল না। অন্যায় করিলে কথায় নিষ্পত্তি করা তাঁহার কাছে চলিত না, ইহা যাহারা তাঁহাকে দেখিয়াছে, তাহারা অনেকেই প্রত্যক্ষ করিয়াছে; আমার অপরাধের বিচারও বিনা শাস্তিতে ঘটিয়া উঠিল না। তিনি প্রতিজ্ঞা করিলেন "এক পক্ষের কথা শুনিয়া তোমায় নিরপরাধ বলিয়া স্বীকার করিব না; অন্য পক্ষের কথাও শুনিব, নতুবা আমার মৃত্যুপণ।"

সে যে কি বিপদে পড়িলাম, তাহা অনায়াসেই উপলব্ধ হইবে। একজন

কুল-নারীর পক্ষে তার এই গোপন আচরণের কথা এমনভাবে প্রকাশ করা কিরূপ দুঃসাধ্য ব্যাপার, তাহা তাঁহাকে বুঝাইয়া নিরস্ত করা গেল না। তাঁহাকে লইয়া পদে-পদে অন্যায়ের শাস্তি পাওয়ার আশঙ্কাই আমার জীবন নিরাময় করিয়াছিল।

সে এক তপস্যা—এই দায় হইতে মুক্তি না পাইলে আমার যেন প্রায়শ্চিত্ত হয় না; কাজেই সেদিন সে দুঃসাধ্য কর্ম্মও তাঁর সিদ্ধ ইচ্ছাশক্তির দ্বারাই সম্ভবপর হইয়াছিল। অবশেষে অন্য পক্ষের কথা শুনিয়া, তিনি আমায় প্রত্যয় করিলেন। জীবন আমার রহস্যময়; প্রেমের অবদানই বহিয়াছি; অতি বড় শত্রু যিনি, তিনিও আমায় তাই পদে-পদে সাহায্য করিয়াছেন। চাহিয়া কোথাও হইতে ফিরিতে হয় নাই। সময়, পারিপার্শ্বিক ও ঘটনার আবর্ত্তে আমরা কেহ শত্রু, কেহ মিত্র, কেহ আপন, কেহ পব হইয়া থাকি। আমার সাধনপথের সে যুগযাত্রী, সত্যই মহিমময়ী; নতুবা আমাব অনুরোধ পালন করিয়া স্বেচ্ছায় কলঙ্কেব পসরা বহিবেন কেন? আমি তাঁকে আজও নমস্কার করি।

গৃহদেবীছি লেন—অমল নির্ম্মাল্য। পৃথিবীর এক কণা ধূলি পাছে তাঁর অঙ্গ স্পর্শ করে, এই আতঙ্কে তিনি সর্ব্বদাই সতর্ক থাকিতেন। যদি আমার কোন বন্ধুও তাঁর দিকে ফিরিয়া চাহিয়াছেন, অমনি সে কথা আমায় শুনাইয়া তবে তিনি নিশ্চিন্তা হইতেন।

একদিন বাড়ী আসিয়া, তাঁর ললাটে আঘাতের চিহ্ন দেখিয়া কারণ জিজ্ঞাসা করিলাম। তাঁর সে বেদনাপূর্ণ অশ্রুসিক্ত নয়নের দৃষ্টি আজিও ভুলিতে পারি নাই। এইভাবে নিজেকে গড়িয়াছিলেন বলিয়াই তিনি অসংখ্য পুরুষের মাঝে আপনাকে এমন স্বতন্ত্র ও প্রচ্ছন্ন রাখিতে সমর্থ হইয়াছিলেন। অথচ সেবার কোনরূপ ত্রুটি হইত না। তাঁর অকপট হৃদয়ের বিগলিত-স্নেহধারায় সকলেই সান্ত্বনা পাইত। তাঁর মাতৃত্বের অটল আসন তাই এমনভাবেই সুপ্রতিষ্ঠিত হইয়াছে।

তিনি নিজেকে কত বড় অপরাধী মনে করিয়া যে এই আঘাত পাওয়ার কারণ সেদিন করুণ কণ্ঠে নিবেদন করিয়াছিলেন, তাহা স্মরণ করিয়া আজও

বিহ্বল হই—প্রকাশের ভাষা পাই না। কোন প্রতিবেশিনীর বাড়ীতে গিয়া, তাঁর একজন সঙ্গিনীকে পথপার্শ্বের বাতায়নে দাঁড়াইয়া বাহিরের দিকে একদৃষ্টিতে চাহিয়া থাকিতে দেখিয়া, তিনিও কৌতূহলাক্রান্ত চিত্তে যেমন তাঁহাব পাশে গিয়া দাঁড়াইবেন, অমনি একজন পুরুষের অপলক-দৃষ্টি তাঁহার চক্ষেব উপব পড়িল। তিনি বজ্রাহতার ন্যায় দ্রুত ফিরিতে গিয়া, চৌকাটে পা আট্‌কাইয়া একেবারে আছাড খাইয়া পড়েন। আঘাতের জন্য তিনি ব্যথিতা নহেন, তাঁব অপরাধ ক্ষমা করিলেও, অন্তরে যে লজ্জা ও ঘৃণাব আঁচড পডিয়াছিল, সেই অনুভূতিই তাঁকে পীড়িতা করিয়া তুলিয়াছিল।

আব একবার তিনি কোন স্থানে নিমন্ত্রিতা হইয়া বিপদ্‌গ্রস্তা হন। সে কথাও অপবাধীব ন্যায় ব্যক্ত কবিয়া তিনি প্রতিজ্ঞা কবিয়াছিলেন—আমার সঙ্গ ছাড়া আব কোথাও যাইবেন না। জীবনের শেষদিন পর্য্যন্ত তিনি সে প্রতিশ্রুতি পালন করিয়াছিলেন।

তিনি কাহাবও মুখেব দিকে চাহিয়া কথা বলিতেন না, কাহাকেও স্পর্শ কবিতেন না, অথচ তাঁহাকে আমি বন্দিনী করিয়া রাখি নাই। সকল স্থানেই তিনি স্বচ্ছন্দে গমনাগমন করিতেন এবং সকলের সম্মুখে বাহির হইতেও তিনি সঙ্কোচ বোধ করিতেন না; কিন্তু তাঁর দৃষ্টি সতত ভূমিসংলগ্না হইয়া থাকিত। শিক্ষায়, সাধনায় তিনি ইহা অভ্যাস করেন নাই। এই স্বভাব লইয়াই তিনি জন্মিয়াছিলেন।

কাজেই আমাব পূর্ব্বোক্ত অপরাধেব মাত্রা তাঁর কাছে খুব বড় হইয়া উঠিয়াছিল। নিজেব মত কবিয়াই তিনি সব কিছু দেখিতে চাহিতেন। তাঁর মনেব মত হওয়া যে আমার অধিকার-বহির্ভূত বস্তু, তাহা তিনি বুঝিতেন না। ইহা লইয়াই তো আমাদের দ্বন্দ্ব; আমাদেব মধ্যে ব্যথার আড়াল আসিয়া পডিত। এই ঘটনার পরিসমাপ্তি-হেতু সাধ্যমত যাহা করিবার, তাহা কবিয়াও যখন তাঁহাকে সান্ত্বনা দেওয়া গেল না, তখন আমি উদাসীন হইলাম। তিনি নিকটে পাইলেই যাহা বলিবার নহে, তাহাও বলিতেন। সহিবারও সীমা আছে, অসহ্য হইলে, তিরস্কারের সহিত দুই-এক ঘা বসাইয়া দিতাম। জীবন আমাদের বিষময় হইয়া উঠিল। তিনি সাশ্রুনয়নে পিত্রালয়ে যাওয়ার প্রস্তাব তুলিলেন। আমিও নিরন্তর খোঁচা

খাওয়ার দায় হইতে মুক্তি চাহিতেছিলাম ; তাঁহাকে পিত্রালয়ে পাঠাইয়া নিশ্চিন্ত হইলাম।

হৃদয় বাঁধা পড়িয়াছিল। সেখানে তাই ব্যথা মোচড় দিয়া উঠিত। কিন্তু সাধনার আকর্ষণ ছাড়িবার সামগ্রী ছিল না। তবে একটা পরিবর্ত্তন লক্ষ্য করিলাম—সাধনার ক্ষেত্রে আত্মস্থ হইতে শিখিলাম। পূর্ব্বের ন্যায় কোথাও আর বিচলিত-চিত্ত হই নাই। সহজিয়ার গুরু মিলিয়াছিল। নিজের সাধন-কথা—হইলই বা স্ত্রী, তিনি যতক্ষণ না উপযুক্তা হন, ততক্ষণ তাঁহার কাছেও তাহা প্রকাশ করিতে নাই—এই কথায় হৃদয় শক্ত হইয়াছিল। তাহা ব্যতীত, ঠিক পথ যখন পাইলাম, তখন গোপন করার কিছু ছিলও না। তবুও তাহা ব্যক্ত করিলে যদি তিনি ব্যথা পান, এইজন্য নীরব হইয়াই থাকিতাম। একদিন কিন্তু তাঁকে আমার সকল সাধনার রহস্য মুক্তকণ্ঠেই বলিয়াছিলাম, তিনি হাসিয়া উত্তর দিয়াছিলেন "ধন্য তুমি, এত কথাও পেটে রাখিতে পার !"

আমি সে যুগের আর কয়েকটা ঘটনার উল্লেখ করিয়াই আমার এই সাধন-পর্ব্বের কথা শেষ করিব। সহজিয়ার মত তন্ত্র-সাধনার দিকেও আমার প্রবল ঝোঁক হইয়াছিল। আমার গুরুদেব মহাতান্ত্রিক। কিন্তু তিনি আমায় তন্ত্র-সাধনার সন্ধান দিতেন না। আমার বাহির দেখিয়া ভিতরের আকুলতা এখনও ধরা যায় না ; একান্ত অন্তরঙ্গ ব্যতীত, আজও আমি যাহা নহি, তাহাই অনেকে ধারণা করিয়া বসেন। এ অপরাধ আমার স্বভাবের—উপরে চিরদিনই একটা আবর্ত্ত থাকিয়া যায়। এই কারণেই তাঁর নিকট হইতে আমি তন্ত্র-সাধনার কোন সন্ধানই পাই নাই।

আমার ইষ্টদেবী—বিষ্ণুশক্তি। কিন্তু আচরণ করিতাম আমি শৈব উপাসকের মত। আবার যখন সহজিয়া সাধনায় বিভোর হইয়াছি, তখন ললাটে সিন্দুরবিন্দু, কণ্ঠে রুদ্রাক্ষ জড়াইয়া তান্ত্রিকের ভেক লইয়াছি। ইহা যে স্বেচ্ছায় করিয়াছি, তাহা নহে। আমায় একজন যেমন চালাইয়াছেন, বাধ্য হইয়াই তদ্রূপ চলিয়াছি ; কোথাও তাই আত্মচেষ্টা ও সাধনার আকাঙ্ক্ষা বলিতে যাহা, তাহা ঠিক প্রশ্রয় পায় নাই।

আর একটা আশ্চর্য্যকর বিষয় লক্ষ্য করিয়াছি। ভিতরে কোন ভাবের উদয় হইলেই, তাহা সাধিবার চেষ্টা যতই করিয়াছি, ততই ব্যর্থ হইয়াছি,

বঞ্চিত হইয়াছি। যখন নিরাশ হইয়া জীবন-তরণীর কর্ণধার যিনি, তাঁর হাতে হাল ছাড়িয়াছি, তখনই তরী তীরে ভিড়িয়াছে। আমার সকল চেষ্টাই ব্যর্থ হয়; অন্তর্য্যামীর জয় কিন্তু ক্ষুণ্ণ হয় না।

যে কোন ভাবই ভিতরে জাগিয়া উঠুক, তাহা সিদ্ধ হওয়ার দুইটি স্তর চিরদিন দেখিতেছি। প্রথমতঃ, চেষ্টার দ্বারা একটা মিশ্র শক্তির আশ্রয়ে কতকটা নিজেকে নাস্তানাবুদ করা; তারপর ভিতরটা প্রশান্ত হইলে, কোথা হইতে অভাবনীয় ঘটনা-সংঘটনে সেই ভাব সিদ্ধ হওয়া। সাধনার যুগে এই দুইটি বিরুদ্ধ প্রবাহ ওতপ্রোত ভাবে আমায় কখনও ডুবাইয়াছে, কখনও ভাসাইয়া তুলিয়াছে। তবে চেষ্টার দ্বারা যাহা করিয়াছি, তাহাও ভগবানের আশীর্ব্বাদে রূপান্তরিত হইয়াছে; চেষ্টাব মূল্য আমার জীবনে তাই একান্ত অকিঞ্চিৎকর নহে।

তন্ত্র-সাধনার গোড়ায় যাঁহাব সন্ধান পাইলাম, তাঁর সাধনার ভঙ্গী আমাব অনুকূল ছিল না। তিনি সর্ব্বপ্রথমেই উত্তরসাধিকাগ্রহণের প্রস্তাব করিলেন। এই বীরাচারী তন্ত্র-সাধকের সাধনা বড বিচিত্র ধরণের ছিল। তিনি দশমহাবিদ্যাব সাধনা করিতেন—প্রতিমার পরিবর্ত্তে,উত্তরসাধিকাকেই প্রতীকের আসনে স্থাপন করিয়া উপাসনা করিতেন। তারা, ভুবনেশ্বরী, মাতঙ্গী প্রভৃতি সকল রূপের পূজাই তিনি এই নারীমূর্ত্তিকে আশ্রয় করিয়া সমাপন করিয়াছিলেন। কালীপূজাব রাত্রিতে, কৃষ্ণাঙ্গী উলঙ্গিনী নাবীমূর্ত্তিকে বুকের উপর দাঁড কবাইয়া নিজের মধ্যে শিবত্বেব অনুভূতি অল্প চিত্তাকর্ষক নহে। এই যুগে বাংলায় প্রতিষ্ঠাহীন বহু সাধকের অমানুষিক সাধনার পরিচয় পাইয়া আমি স্তম্ভিত হইয়াছিলাম। সঙ্কল্প ও অভ্যাসের বলে মানুষের অসাধ্য কিছুই নাই। তবে একটা বিষয় লক্ষ্য কবিতাম—অতুলনীয়া সাধন-নিষ্ঠা সত্ত্বেও, ইঁহাদের ব্যবহারিক জীবনের কোন উন্নতিই দেখিতাম না। এইখানেই সবিস্ময়ে ভিতর হইতে প্রশ্ন হইত—ইহা ঐন্দ্রজালিক ক্রীডা, জীবন-দেবতার সন্ধান ইহাতে মিলে কি না। পূর্ব্বোক্ত তান্ত্রিক সাধক আমায় বলিয়াছিলেন—ছিন্নমস্তার পূজা-সমাপ্তি হইলেই তিনি সিদ্ধ হইবেন, উত্তর-সাধিকার মধ্যে দেবী আবিষ্টা হইলেই ইহা সম্পূর্ণ হয়। আমি শিহরিয়া উঠিতাম। এখনও কোথাও কোন বারাঙ্গনার কণ্ঠনালী ছিন্ন হওয়ার সংবাদ পাইলে, আমার এই ছিন্নমস্তার উপাসনার কথাই মনে পড়িয়া যায়। সেই

সাধকের সহিত যে সুযোগে পরিচয় ঘটিয়াছিল, সে সুযোগ আর না থাকায়, ইহার সন্ধান আর রাখি নাই।

দুইজনে ছাড়াছাড়ি হইয়া থাকার বেদনা আমি এইভাবে ভুলিতে আরম্ভ করিলাম। সারা রাত্রি পথে ঘুরিয়া কাটাইতাম। এখন যেখানে প্রবর্ত্তক আশ্রম, তখন সেখানে অরণ্য ছিল। কি জানি কেন, তখন সেখানে অনেক সাধু-সন্ন্যাসীর সমাগম হইত। একদিন নিশাযোগে এক কাপালিকের সহিত সাক্ষাৎকার হইয়াছিল। তাহার উলঙ্গ বলিষ্ঠ শরীর দেখিলে, কোনরূপ নিশাচর প্রাণী বলিয়াই ভ্রম হয়। আমি কাপালিকের লক্ষণ জানিতাম, তাহার হস্তে নর-কপাল ছিল। কপালে কৃষ্ণবর্ণের ত্রিবলী-চিহ্ন দেখিয়া দূর হইতে প্রণাম করিলাম। সে বরাবর শ্মশানে নামিয়া গেল। আমি সভয়ে কোন কিছু সাধনার সন্ধান পাইবার জন্য তাহার অনুসরণ করিলাম। শেষে পিশাচের চেয়েও ভীষণ মুখভঙ্গী করিয়া—একটা হাঁসপাতালের মড়া পুড়িতেছিল, তাহা হইতে অর্দ্ধ-জলন্ত কাষ্ঠ উঠাইয়া—সে আমার দিকে ধাবিত হইল। আমি ঊর্দ্ধশ্বাসে পলাইয়া প্রাণ রক্ষা করি।

সাধনা অনেক পাই; কিছুতেই অন্তর সান্ত্বনা পায় না। ইষ্ট-মন্ত্র যথারীতি জপ করিয়াও যেন কি অবশিষ্ট থাকে, কি যেন না পাইলে জীবন সফল হয় না। এইরূপ একটা আকুলতাই আমায় উন্মাদ করিয়াছিল। তিনি পিত্রালয়ে যাওয়ার ফলে, আমি এক প্রকার স্থির করিয়া লইলাম—যদি কাহারও আশ্রয় পাই, সংসার ছাড়িয়া যাইব। আমার এই ঔদাসীন্য সকলের চক্ষে পড়িয়াছিল। তাঁর কাছেও আমার অবস্থার কথা গিয়া পৌঁছিয়াছিল। তিনিও ব্যস্ত হইয়া লোকের পর লোক পাঠাইয়া, আমি যাহাতে তাঁহাকে শীঘ্র লইয়া আসি, এই অনুনয় জানাইতেছিলেন।

একবার মনে হইত—ছুটিয়া যাই; হৃদয় বোধ হয় তাঁর অভাবেই এমনভাবে হাহাকার করে। কিন্তু এই হাহাকার কিসের জন্য, তাহা আজ বুঝিয়াছি। বুকের মধ্যে সত্যই ঢেঁকির পাড় পড়িত। সে যে কি অসহ্য বেদনা, তাহা বুঝাইবার নহে। আর এই ব্যথার দায়েই যেদিকে দুই চক্ষুঃ গিয়াছে, ছুটিয়াছি। হৃদয় বিলাইয়া দিয়াছি—কেহই তৃপ্তি দিতে পারে নাই।

একদিন মধ্যরাত্রে হতাশ হইয়া পথের ধারে দাঁড়াইয়াছিলাম। আমার এক পরিচিত বন্ধুর সহিত দেখা হইল। সাধন-জীবনের অনেকখানি

ইতিহাস এই অকৃত্রিম সুহৃৎকে (১) জড়াইয়া গড়িয়া উঠিয়াছে ; তাই ইঁহাকে বাদ দিয়া আমার জীবন-সঙ্গিনীর জীবনও অসম্পূর্ণ থাকিয়া যায়। আমায় একাকী মাঘ মাসের শীতে পথের ধারে এমন করিয়া দাঁড়াইয়া থাকিতে দেখিয়া, একবার আগাইয়া, আবার তিনি ফিরিয়া আসিলেন—আমার মুখের দিকে তাকাইয়া এই ভাবে দাঁড়াইয়া থাকার কারণ জিজ্ঞাসা করিলেন। আমি তখন এই নিঝুম রাতে একটা সজিনা গাছের দিকে তাকাইয়া, নিজের অস্তিত্বের তুলনায় তাহার শ্রেষ্ঠত্ব ভাবুকতার চক্ষে সন্দর্শন করিতেছিলাম। বোধ হয়, সেই কথাই বলিলাম। বন্ধু কিছুক্ষণ স্তব্ধ হইয়া দাঁড়াইয়া রহিলেন—তারপর বলিলেন "আমার সহিত কাল সন্ধ্যায় সাক্ষাৎকার হইবে কি?" আমার আপত্তি ছিল না। যথাসময়ে দুই বন্ধু মিলিয়া নানা প্রসঙ্গ লইয়া আলোচনা হইল। সাধন-ভজন সম্বন্ধে ইঁহার অভিজ্ঞতা আমার অপেক্ষা অধিক ছিল; কিন্তু সব দিল্লীর লাড্ডু—কোথাও কিছু নাই!

তন্ত্র-সাধনার সকল অনুষ্ঠানের কথাই হইল। এই বন্ধুর কোন অনুষ্ঠানই বাকী নাই, অথচ হৃদয়ে শান্তিপ্রতিষ্ঠা হইল কৈ? ইঁহার সঙ্গে আর একজন অকপট সুহৃদ্ আসিয়া আমার সহিত মিলিত হইলেন। আমরা গলা-জড়াজড়ি করিয়া সারা রাত্রি কাঁদিতাম আর বলিতাম "হে ভগবান্, গুরু মিলাও"। একদিন আবেগভরে নানা কথা কহিতে-কহিতে আমি অচেতন হইয়া পড়িলাম। সেদিন বন্ধুর পরিচর্য্যায় আবার প্রকৃতিস্থ হই। কিন্তু ইহাই আমার দিব্যানুভূতির প্রথম স্পর্শ। কোন অনুষ্ঠানই করি নাই। অথচ এ কি অপার্থিব চেতনার স্তরে আমার সবখানি উঠিয়া স্থির হইল। এইদিন হইতেই আমি আপনার ভিতর যেন এক নূতন বস্তুর সন্ধান পাইলাম। কিন্তু যখন ইচ্ছা, তখনই তাহার আস্বাদ পাই না—ইহাই হইল ক্ষোভের কারণ। এই সময় হইতেই আমার মুখে কথা ফুটিল। আমি বলিতাম, আমার বন্ধুগণ শুনিতেন—ঈশ্বর-প্রসঙ্গ লইয়া আমাদের দিবারাত্রি জ্ঞান থাকিত না।

আমার স্ত্রী খুব অস্থিরা হইয়া পড়িলেন। আমার এই অকপট বন্ধুর জননী-ঠাকুরাণীও[২] একজন সাধিকা ছিলেন। তাঁর নিকট হইতে আমি বাংলার সমাজে যে সকল সহজিয়া ও তন্ত্রমার্গের রহস্যময়ী সাধনা অপ্রতিহত

(১) ৺সাগরকালী ঘোষ

২) ৺সাগরকালী ঘোষের জননী ৺নৃত্যকেশী ঘোষ

গতিতে চলিতেছে, তাহার অনেক সন্ধান পাইয়াছিলাম। তিনি আমার মাতৃস্থানীয়া ছিলেন। কিন্তু কি জানি সেদিন কি প্রভাবে, তাঁর নতি আমার চরণে প্রথম উৎসর্গের অর্ঘ্য স্থাপন করিল। তিনি এই ঘটনার পর অধিক দিন বাঁচিয়া থাকেন নাই; এমন-কি এক বৎসর পূর্ব্বেই তাঁর মৃত্যুর দিন আমিই স্থির করিয়াছিলাম এবং তিনি আমার বাক্য সত্য করিয়া চিরযুগের বন্ধন দৃঢ় করিয়া গেলেন। তাঁরই পরামর্শে আমি আমার স্ত্রীর নিকট গিয়া উপস্থিত হইলাম।

'তিনি' আমায় নূতন করিয়া দেখিলেন। দুইজনে যেন অনেক দূর হইয়া পড়িয়াছি। তিনি যে অন্তরে-অন্তরে অতিশয় আকুলা হইয়াছেন, তাহা তাঁহার মুখ দেখিয়াই বুঝিলাম। তিনি কাঁদিতে-কাঁদিতে বলিলেন "তুমি নাকি আজকাল পথে-পথে ঘুরিয়া বেড়াও?" আমি হাসিয়া বলিলাম, "কয়দিন এইরূপ অবস্থা গিয়াছে বটে; কিন্তু আর কোথাও যাই না, নিজের বাড়ীতেই থাকি।"

এই দুই মাসের অদর্শনে আমাদের মধ্যে যে ভাবান্তর ঘটিয়াছিল, তাহা এক রাত্রেই কাটিয়া গেল। আমিও কোন এক অপ্রাকৃত জগতে ঠাঁই করিয়া লইয়াছি মনে করিয়া যতটা স্থির-নিশ্চয় করিয়াছিলাম, তাহাও এক রাত্রির মিলনেই স্বপ্নের মত মিথ্যায় পরিণত হইল। সন্ন্যাসী-বৈরাগীর সহিত মিশিতেছি, ইহার জন্য তিনি খুবই ভাবিয়াছেন। আমার জন্ম-সময়ে পিতা-ঠাকুর মহাশয়ের সঙ্কট-কাল উপস্থিত হওয়ায়, আমায় ছাইয়ের স্তূপে নিক্ষেপ করা হইয়াছিল; কিন্তু সৌভাগ্যবশতঃ পিতৃদেবের সহসা অবস্থা-পরিবর্ত্তন হওয়ায়, আমার প্রতি পুনঃ দৃষ্টি দেওয়া হয়। জন্মমাত্র ক্রন্দন করি নাই বলিয়া এই বিপদের দিনে আমায় সকলে মৃত-শিশু-বোধেই পরিত্যাগ করিয়াছিল; কিন্তু জলের ঝাপ্‌টা খাইয়া বাঁচার লক্ষণ প্রকাশ পায়। এই জন্ম-কথা লইয়া আমার উপর বেশ একটি আরোপ পড়িয়াছিল। ভূমিষ্ঠ হওয়া মাত্র ভস্মলিপ্ত হওয়া ভবিষ্যতে সন্ন্যাসের সূচনাই করে। আমার স্ত্রীও এই কথা শুনিয়াছিলেন; কাজেই আমাকে নিকটে পাইয়া তিনি আশ্বস্তা হইলেন এবং আর কখনও আমায় ছাড়িয়া একদিনও থাকিবেন না—ইহাই বার-বার বলিতে লাগিলেন।

সংসারে আমাদের সুখ ছিল না। সংসারের অধিকাংশ কাজই তাঁহাকে

করিতে হইত। আমার প্রতিষ্ঠিত শিবলিঙ্গের সহিত মদীয় পিতৃদেব "সত্যনারায়ণের" দারুময়ী মূর্ত্তি প্রতিষ্ঠা করিয়াছিলেন। প্রাতর্পূজা, মধ্যাহ্ন-ভোগ ও সন্ধ্যারতি —এই সকল অনুষ্ঠানের আয়োজন আমার স্ত্রীকেই একা করিতে হইত। ইহা ব্যতীত, প্রতি পূর্ণিমায় দেববিগ্রহকে আশ্রয় করিয়া বাড়ীতে ক্ষুদ্র একটী উৎসবের আয়োজন হইত। নিদারুণ শ্রমে তাঁহার শরীর ভাঙ্গিয়া পড়িতেছিল। দেহ না বহিলে, শয্যা লইতে হয়; কিন্তু কেহ সে কথা বুঝিত না। তিনি অসমর্থা হইলে, সব কাজই অসমাপ্ত থাকিত। আবার এই হেতু যার উপর কর্ম্মের ভার, সকলে তারই ত্রুটী দেখিত। মানুষের পক্ষে এত কাজ যে সম্ভবপর নহে, তাহা কেহ ভাবিত না। এই অবিচার আমরা দুইজনেই দেখিতাম; অন্যে দেখিত—আমার স্ত্রী কর্ম্মে অবহেলা করিতেছেন। চতুর্দ্দিক্ হইতে বাক্যবাণ বর্ষিত হইত। সহিবার শক্তি তাঁর অসাধারণ ছিল। তবুও মাঝে-মাঝে ধৈর্য্য হারাইয়া তিনি দুই-এক কথার জবাব দিয়া বসিতেন; আর রক্ষা থাকিত না। বাড়ীতে কুরুক্ষেত্র বাধিত। তাঁর পক্ষ লওয়ার মানুষ আমি ভিন্ন দ্বিতীয় কেহ ছিল না; অথচ সেই সব মেয়েলী ঝগড়ায় প্রকাশ্যে তাঁর পক্ষ লইয়া আমায় দাঁড়াইতেও বাধিত। কাজেই তাঁর নীরব ক্রন্দন বুক পাতিয়া গ্রহণ করিতাম, সান্ত্বনা দিয়া শুধু বলিতাম "তোমার এ দুঃখ থাকিবে না।"

সে যুগে আমার স্ত্রীকে যাঁহারা দেখিয়াছেন, এ যুগে তাঁহারা অবাক্ হইয়াই তাঁহার দিকে চাহিয়া দেখিতেন। অঙ্গ-প্রত্যঙ্গের পরিবর্ত্তনের সহিত তাঁহার মুখাকৃতিরও অদ্ভুত পরিবর্ত্তন হইয়াছিল। তিনি তিলে-তিলে একেবারেই রূপান্তরিতা হইয়াছিলেন। তখন তাঁর শরীর শীর্ণ ছিল। তিনি সোজা হইয়া দাঁড়াইতে পারিতেন না। অতিরিক্ত পরিশ্রম ছিল অথচ যথারীতি আহার যুটিত না। সংসারের কর্ত্রী যিনি, তাঁর হাতেই সব—এই হেতু বাড়ীর বধূ যদি তাঁর অপ্রিয়া হয়, তাহা হইলে তাহার আর দুর্গতির সীমা থাকে না। আমার স্ত্রীর এই অবস্থাই হইয়াছিল। জঠরাগ্নি সর্ব্বদাই জলিত, তবুও আমার কাছে তাঁর মুখে হাসি ফুটিয়া উঠিত। সংসারের অকথ্য দুঃখ সহিয়া তিনি বেদনার মূর্ত্তি-রূপেই আমায় পূর্ণ করিতেন। আমি সবই বুঝিতাম; কিন্তু যৌথ পরিবারে আমার হাতে একটি পয়সা রাখিবার সম্ভাবনা ছিল না। সে দুঃখ বলিয়া বুঝাইবার নয়। পেটে ক্ষুধা লইয়াই তাঁর দিন কাটিত।

দুর্ব্বল শরীর ক্রমে ভাঙ্গিয়া পড়িল। জ্বর দেখা দিল। সর্ব্বাঙ্গে বসন্তের গুটী বাহির হইল। তাঁর অবস্থা দেখিয়া ভয়ে আমার হৃদয় দুরু-দুরু করিয়া উঠিল। বসন্ত-চিকিৎসক পরীক্ষা করিয়া উহা দুষ্ট বসন্ত বলিয়া আরও ভয় বাড়াইয়া দিলেন। কেহ তাঁর কাছে আসিত না। তাঁর মুখেই বসন্তের গুটী অধিক বাহির হইয়াছিল। মুখখানি ভীষণ হইয়াছিল। আমি তাঁর বিছানায় বসিয়া থাকিতাম। পাছে ভয়ে আমিও না দেখি, এইজন্য তিনি কাতর কণ্ঠে বলিতেন "আমার বসন্ত হইয়াছে বলিয়া তুমি ভয় করিও না, তোমার অঙ্গে কাঁটার আঁচড় লাগিবে না।"

জীবনের এই দাবী বড করুণ মিনতিপূর্ণ কণ্ঠে বাহির হইয়াছিল। তাঁর আরক্ত নয়নের কোণে-কোণে অশ্রুবিন্দু দেখা দিয়াছিল। আমি তাঁহাকে আরও বুকের কাছে লইয়া বলিতাম "তোমার শরীর যদি ক্ষতবিক্ষত হয়, তবুও আমি সমস্ত হৃদয় বিছাইয়া সে দেহ ধারণ করিব।" আমি তাঁর বিছানায় শয়ন করিতাম। দারুণ যন্ত্রণায় অস্থিরা হইলে তাঁর গায়ে হাত বুলাইয়া দিতাম। সেদিন ভগবানের কাছে প্রার্থনা করিয়াছিলাম "দয়াময়, হৃদয়ের ধর্ম্ম প্রেম, আমার আশ্রয় আর কেহ নাই ; আমাকে কাঙ্গাল করিও না।" উহা ১৯০৬ খৃষ্টাব্দের কথা। সেদিন অন্তর্য্যামী আমার প্রার্থনা উপেক্ষা করেন নাই ; দীর্ঘ তেইশ বৎসর পরে আবার তাঁর জীবন-সঙ্কট-দিন যখন আসিল, তখন সে প্রার্থনা তো কণ্ঠে কৈ আর বাহির হইল না! কেবলই বলিয়াছি "জগদীশ্বর, তোমার ইচ্ছাই পূর্ণ হোক।" বিধাতা আমার মাথায় বজ্রাঘাত করিয়া তাঁর ইচ্ছা পূর্ণ করিয়াছেন, আমায় হাসি-মুখেই তাই ইহা আজ বরণ করিতে হইয়াছে।

তিনি ধীরে-ধীরে সুস্থা হইয়া উঠিলেন। আমার কর্ত্তব্য-পালনের দিকে তাঁর কিরূপ দৃষ্টি ছিল, তাহা ক্ষুদ্র কথা হইলেও বলিব। তিনি একপ্রকার অশিক্ষিতা কুলমহিলা, ক্ষুদ্র-ক্ষুদ্র বিষয় হইতেই তাঁর পরিচয় সম্ভবপর—এইজন্যই ইহার উল্লেখ একান্ত অনাবশ্যক নহে।

আমি শবদেহ দেখিলে ভয়ে শিহরিয়া উঠিতাম। পুরুষের চরিত্রে এরূপ দৌর্ব্বল্য শোভনীয় নহে, ইহা মনে হওয়া মাত্র প্রতিজ্ঞা করিয়াছিলাম—"এক শত আট শবদাহ করিব।" ভগবান্ প্রথমেই আমায় পরীক্ষায় ফেলিয়াছিলেন। এক শীতের রাত্রি, অমাবস্যা তিথি, শনিবার—হুগলী

ঘুটিয়াবাজার হইতে নিতান্ত অপ্রত্যাশিত ভাবেই ইহার জন্য ডাক আসিল। বুক গুড়্-গুড়্ করিয়া উঠিল। যাহা ধরি, তাহার জন্য মৃত্যুপণ করা আমার স্বভাব। ভয়ে প্রাণ উড়িয়া গিয়াছিল। তবু যিনি আহ্বান লইয়া আসিয়াছিলেন, তাঁহাকে একখানি গাড়ী ডাকিতে বলিয়া ঘরে গিয়া আমার স্ত্রীকে বলিলাম "আজ মৃতদাহ-সংকারে দীক্ষা লইব।" তিনি আমার মুখ দেখিয়া বুঝিলেন—আমার অবস্থা কিরূপ। কোথায় আমার দুর্ব্বলতা, ভীরুতা আশ্রয় করিয়া থাকে, তাহা তিনি আমার মুখ দেখিয়াই ধরিতে পারিতেন। তিনি বলিলেন "আগে নিজে শক্ত হও, তারপর এই সব কাজে হাত দিও।"

বিরক্ত হওয়ার কারণ ছিল না; কেননা, ভয়ে আমার অন্তর-পুরুষ শুকাইয়া গিয়াছে। তাহা আমি নিজেই বুঝিতেছিলাম। কাজেই আমার মুখে-চক্ষে সে ভাব যে দেখিবে, তাহারই চক্ষে পড়িবে। কিন্তু পত্নীর নিকট আত্মদৌর্ব্বল্য ঢাকা দিবার জন্য বলিলাম "শীঘ্র পায়ে মোজা পরাইয়া দাও।" ভয়ে শীতের মাত্রা অধিক বোধ হইতেছিল—যেন হাত-পা খুঁজিয়া পাইতেছিলাম না! তিনি জানিতেন—যাহা ধরিব, তাহা ছাড়িব না। অতএব আমি বিছানায় চিং হইয়া শুইয়া পড়িলাম, তিনি এক জোড়া উলের মোজা পায়ে পরাইতে লাগিলেন। হৃৎপিণ্ডের উল্লম্ফনের সঙ্গে পাকস্থলীও মোচড় দিয়া উঠিল। শরীরের প্রত্যেক অঙ্গ-প্রত্যঙ্গ বিদ্রোহী হইয়া উঠিল। যখনই যে কাজ নূতন করিতে যাই, আমার এমনই স্নায়বিক দুর্ব্বলতা প্রকাশ পায়। গাড়ী ডাকার অর্দ্ধঘণ্টা বিলম্বটুকুর মধ্যে বার চারেক ভেদ হইল। তিনি বিমর্ষ চিত্তে বলিলেন "পথে যদি ভেদ হয়, কি হবে! তা' ছাড়া নিজেই যদি অসুস্থ হও, কাজ করিবে কে?"

গাড়ী আসিয়া পড়িল। কথা কহিলে, বোধ হয় বমি হইবে। মুখ বুজিয়া ধীরে-ধীরে গাড়ীতে উঠিয়া বসিলাম। তিনি কাতরদৃষ্টিতে সদর-দরজায় আসিয়া দাঁড়াইলেন। তাঁহার বারণ মানিব না, তিনি জানিতেন। এইজন্য আমায় যেখানে অসমর্থ বুঝিতেন, সেখানে নিজের হৃদয় লইয়া তিনি যে উৎকণ্ঠার বেদনা বহিতেন, তাহা আর বলিবার নহে।

ঈশ্বরের পরীক্ষা বৈ কি! ভীষণ অন্ধকার ভেদ করিয়া একটী প্রদীপের আলো দেখা যাইতেছিল। গভীর বনের মধ্যে একটী ক্ষুদ্র পাকা গৃহের বারান্দায় এক বৃদ্ধার মৃতদেহ পড়িয়া আছে। প্রদীপ জ্বালিয়া তাহার বিধবা

কন্যা করুণ আর্ত্তনাদ করিতেছে। প্রতিবেশীমহলে সাড়া নাই। শব-বহনের কোন ব্যবস্থাই ছিল না। আমার সঙ্গী হতভম্ব হইয়া দাঁড়াইয়া রহিলেন। আমার শরীরে যেন সিংহ-বীর্য্য জাগিয়া উঠিল। সম্মুখে একটা লাউ গাছের মাচা ছিল; তাহা মড়্‌মড়্‌ করিয়া ভাঙ্গিয়া, একটা শক্ত বাঁশ বাহির করিয়া, শবদেহটাকে একখানি দশহাতি কাপড় দিয়া বাঁধিয়া লইলাম। তারপর দুইজন দুই দিকে কাঁধ দিয়া পথে বাহির হইলাম। আর একজন হ্যারিকেন লইয়া চলিল। অন্ধকার পথে যখনই শবের দিকে দৃষ্টি পড়িয়াছে, পথের আলোয় শব-মুণ্ডের বিকট দৃষ্টি গতির তালে-তালে আমায় যেন মাথা নাড়িয়া ডাকিয়াছে। আমার পশ্চাৎ কেহ নাই, সারা পথ যেন কার তুষার-শীতল হস্তস্পর্শ স্কন্ধে অনুভব করিয়াছি। শবদাহ-ব্রতের ইহাই আরম্ভ। তারপর প্রায় প্রতি রাত্রেই উৎকর্ণ হইয়া থাকিতাম। ডাকেরও বিরাম ছিল না। ক্রমে আমাকে লোকে "স্বদেশী গুলিখোর" বলিয়া আখ্যা দিয়াছিল। আমার সংখ্যা পূরণ করার সুযোগ দিতেও ভগবান্ সিদ্ধহস্ত হইয়াছিলেন। এক মাতাল বন্ধু জুটিয়াছিল; সে খুঁজিয়া-খুঁজিয়া মড়া যোগাড় করিত এবং একেবারে আমার দুয়ারে লইয়া উপস্থিত হইত। বাড়ীর লোকে বিরক্ত হইয়া উঠিয়াছিল; কিন্তু আমার কোন উপায় ছিল না। শেষে এমন হইল, শবদাহ করার লোকাভাব না থাকিলেও, আমার ডাক পড়িত। জীবনে সেও এক অপূর্ব্ব পর্ব্ব!

পত্নী অসুস্থা হইলে কি হয়, এই সময়ে আমার সুহৃদ্ আসিয়া ডাক দিলেন। তাঁহার ভ্রাতার মৃত্যু হইয়াছিল। আমি শুনিয়াই বলিলাম "আমার স্ত্রীর বসন্ত হইয়াছে, কেমন করিয়া যাইব!"

বন্ধু যেন একটু বিদ্রূপ করিয়াই বলিলেন "থাক্, থাক্, আসিতে হইবে না, এ সময়ে এমন ওজর অনেকেই করে!"

কথাটা 'তাঁর' কাণে গিয়াছিল। আমি কেবল বিস্মিত হইয়া তাঁহার দিকে চাহিলাম। তিনি বলিলেন "তুমি যাও।" আমি অসম্মত হইলাম। এই রাত্রে ঘরে কেহ নাই। বসন্ত রোগ বলিয়া সকলে যে নিঃসঙ্কোচে বিছানায় বসিবে, তাহা নহে। একা তাঁহাকে রাখিয়া যাওয়া কোন মতে যুক্তিসঙ্গতও নহে।

তিনি জিদ্ ধরিলেন—বাতিটা একটু উজ্জ্বল করিয়া দিয়া, যাওয়ার জন্যই

বার-বার বলিতে লাগিলেন। শেষে বিরক্ত হইয়া তিনি বলিলেন "ইহাতেই আমি অধিক অসুস্থ হইব।" আমি দেখিয়াছি, তাঁর কোন প্রিয় কার্য্য করিতে চাহিলে, তাহা যদি তাঁহার ইচ্ছানুগত না হইত, তাহা হইলে তিনি বিরক্ত হইয়া ললাট কুঞ্চন করিয়া বলিতেন "তুমি কি মনে কর—ইহা আমায় সুখী করিবে? কিন্তু ইহাতেই আমি অধিক দুঃখ পাইব।" নিজের দিক্‌টা তিনি কোন দিন সর্ব্বাগ্রে দেখিতেন না; আমার ধর্ম্ম ও সাধনার ক্ষতি, আমার কর্ম্ম ও জীবনের অন্তরায় যাহা, তাহা তিনি কখনও করিতেন না। যন্ত্রণা-কাতর শয্যাগৃহে তাঁহাকে একা রাখিয়া, আমায় সে রাত্রি শ্মশানে গিয়া দাঁড়াইতে হইয়াছিল। বন্ধু প্রকৃত ঘটনা অবগত হইয়া আমায় জোর করিয়া বাড়ী ফিরাইয়া দেন।

তিনি আরোগ্যলাভ করিলেন। কিন্তু শরীরে বল পাইতে যত বিলম্ব হইতে লাগিল, সংসারে অশান্তিও তত বাড়িয়া চলিল। তাঁর হাতের কাজ আর কেহই করিত না; এই হেতু দেববিগ্রহের সেবাও প্রায় বন্ধ হওয়ার উপক্রম হইল। আমি কি যে করিব, তাহা স্থির করিতে পারিলাম না। অন্যায় সহিয়া-সহিয়া আমারও শরীর অসুস্থ হইয়া পড়িল। কয় দিন জ্বর-ভোগের পর যেদিন পথ্য পাইব, সেদিন এক নূতন ঘটনায়, আমার ভবিষ্যৎ অতি দুঃখ ও বেদনার সহিত সূচিত হইয়া দেখা দিল।

বাড়ীতে আমার স্ত্রীকে লইয়া একটা গোলমাল গোড়া হইতেই ছিল। সম্প্রতি তাঁর শরীর অসুস্থ হওয়ায়, কাজের জন্যই উহা একটু বড় হইয়াই দেখা দিল। আমার ভ্রাতৃবধূঠাকুরাণী আসিয়া আমায় ডাকিলেন। আমি মনে করিলাম—অন্নপথ্যের দিন, বোধহয় ভোজনের জন্যই আহ্বান আসিয়াছে। তাড়াতাড়ি শয্যাত্যাগ করিয়া বাহিরে গেলাম। বিস্ময়ের সীমা রহিল না। তিনি আমার মাসিক বেতনের টাকা কয়টী সম্মুখে রাখিয়া বলিলেন "এই নাও ভাই, তোমার উপায়ের টাকা—নিজেদের ব্যবস্থা নিজেরা কর, রাত্রিদিন খ্যাঁচাখেচি ভাল নয়।"

আমি ইহার অর্থ বুঝিলাম না। শরীর সুস্থ থাকিলে হয়তো স্থিরভাবে সহ্য করিতাম। আমার মাথার ভিতর আগুন জ্বলিয়া উঠিল। আমার স্ত্রী তখন এক কাঁড়ি বাসন লইয়া বসিয়াছিলেন; তাঁহাকে ডাকিয়া বলিলাম, "শীঘ্র চল, এখানে আর এক দণ্ড থাকিব না।"

তিনি কথায় কর্ণপাত না করিয়া, ফিরিয়া যাওয়ার উপক্রম করিলেন। আমি উন্মত্তবৎ তাঁর চুলের ঝুঁটি ধরিয়া বলিলাম "এই মুহূর্ত্তে আমার সঙ্গে এস।"

তিনি তবুও বলিলেন "ঠাণ্ডা হও, রাগ সাম্‌লাও। যা' ক'রতে হয়, ও-বেলা ক'রো।"

আমি বিরক্ত হইয়া বলিলাম "তবে তুমি থাক, আমায় আর চাহিও না।"

যেমন ছিলাম, তেমনই বাড়ীর বাহির হইলাম। পশ্চাৎ ফিরিয়া দেখি—তিনিও সেই বেশেই পশ্চাৎ-পশ্চাৎ আসিতেছেন। একখানি গাড়ী করিয়া তাঁর পিত্রালয়ে আসিয়া উপস্থিত হইলাম। দুই জনের মূর্ত্তি দেখিয়া তাঁর পরিজনবর্গ তো অবাক্ হইয়া গেলেন। আমার স্ত্রীর মুখে সকল কথা শুনিয়া শ্বশুর মহাশয় বলিলেন "রাগের মাথায় কাজটা ভাল কর নাই, বাবা!"

মাথা ঠাণ্ডা হইলে, নিজের হঠকারিতা বুঝিয়া অপ্রস্তুত হইলাম। কিন্তু সংসার হইতে বাহির হইবার সূচনা আমার অভ্রান্ত বলিয়াই মনে হইল। সংসার-জীবনের প্রয়োজন যেন ফুরাইয়া আসিতেছিল। রাত্রে আমার স্নেহময় অগ্রজ আসিয়া আবার আমায় বাড়ী লইয়া গেলেন। তিনি অনেক অনুরোধ করিলেন—আমার স্ত্রীকেও লইয়া আসার জন্য; কিন্তু আমি বলিলাম "না, সে-ই যখন সকল অশান্তির গোড়া, তখন তাকে আর আনিয়া কাজ নাই।"

আবার জীবন উদাসীন হইয়া পড়িল। তখন আমাদের "সৎপথাবলম্বী সম্প্রদায়"-এর কাজ খুব জোরে চলিয়াছে। প্রতি রবিবারে এক মণ, ত্রিশ সের চাউল সংগ্রহ করিয়া ফিরি; পথে অসুস্থ, কাঙ্গাল দেখিলে ঘরে তুলিয়া আনি; আর সন্ধ্যার পর কোথায় কোন্ সন্ন্যাসী আসিল, তাহার খোঁজ করি।

আমার পূর্ব্বোক্ত বন্ধুর বাড়ী হইতে এক রাত্রে ফিরিতেছি, এমন সময়ে পশ্চাৎ হইতে কে বলিল "বাবা! কিছু গাঁজা দিতে পার।"

দেখিলাম—সুন্দর, গৌরকান্তি, দীর্ঘকায় এক সন্ন্যাসী—তাঁহার পশ্চাৎ গৈরিকবসনপরিহিতা, পূর্ণযৌবনা রূপসী। ঠিক যেন হরগৌরী। আমার চিত্ত উদ্বুদ্ধ হইল। আমি তাঁহাদের সেবার ব্যবস্থা করিলাম।

তার পরদিন পাড়ায় গুজব রটিয়া গেল যে, শিবদুর্গার আবির্ভাব হইয়াছে। প্রতি গৃহস্থ তাঁহাদের একদিন করিয়া নিমন্ত্রণ করিল। তাঁহাদের পূজার ধূম লাগিয়া গেল। ইঁহার সহিত আমার ষট্‌চক্রভেদের কথা, কুণ্ডলিনীশক্তির জাগরণ-রহস্য, পঞ্চ-মকার, নাড়ী-শোধন প্রভৃতি যোগ ও সাধনপদ্ধতি লইয়া অনেক আলোচনা হইল। তিনি তন্ত্র-কথিত চক্র-সাধনের ভূয়সী প্রশংসা করিলেন এবং ইহা আমায় প্রত্যক্ষ করাইবেন, অতি স্পর্দ্ধার সহিত বলিলেন। আমি উৎসাহিত হইলাম। তবে সে বার তিনি বহু জনের আকুল আহ্বানে বড় ব্যস্ত হইয়া পড়িলেন, আমার সহিত নিবিড়ভাবে মিশিবার সুযোগ পাইলেন না।

আবার আমাব স্ত্রীর নিকট হইতে জরুরী পত্র আসিতে আরম্ভ করিল। এই সময়ে আমি আর একজন গোরক্ষপন্থী সন্ন্যাসীর সাক্ষাৎকার পাই। ইঁহারা কাণফোঁড়া সন্ন্যাসী—'নেতি', 'ধৌতি', 'নাড়ী-শোধনের' নীতি শিক্ষা দেন। কিন্তু আমার গুরুদেব এই সংবাদ পাইয়া এই সকল কাজ হইতে আমায় নিরস্ত হইতে বলেন। 'নেতি', 'ধৌতি' বিপজ্জনক ক্রিয়া, প্রাণ-সংশয় হইতে পারে। এক জন ঘৃতসংযুক্ত নেকড়ার ফালি উদর-মধ্যে প্রবেশ করাইয়া, উহা ধীরে-ধীরে বাহির করিতে গিয়া বিপন্ন হওয়ার সংবাদও তিনি পাঠাইয়াছিলেন। এই কাণফোঁড়া যোগী একদিন আমায় নূতন বিধানে নাসা-পান করাইয়া সত্যই বিপদে ফেলিয়াছিলেন। এক সের পাঁচপোয়া খাঁটি দুগ্ধে, অর্দ্ধপোয়া ছোট এলাচি-চুর্ণ ও অন্যান্য সামগ্রী একত্র করিয়া তিনি আমায় নাসা-পান করান। জল যেমন সহজে বমন হইয়া যায়, দুগ্ধ সেরূপ উঠিল না এবং উগ্র-দ্রব্য-সংযোগে ইহা শরীরকে অসুস্থ করিয়া তুলিল। মাথার ঠিক রহিল না। আমি এক প্রকার অচেতন হইয়া পড়িলাম। এই সংবাদ পাইয়া স্ত্রী দ্রুত আসিয়া আমাকে বলিলেন "তুমি পুরুষ-মানুষ হইলে কি হয়, অন্যদিকে বুদ্ধি থাকিতে পারে; কিন্তু সাধন-ভজনের নামে প্রাণ দেবে দেখিতেছি।" এই সন্ন্যাসীর নিকটেই মূত্ররোধ করার অভ্যাস-দ্বারা লিঙ্গাগ্র দিয়া জল গ্রহণ করিয়া অধোদেশ ধৌত করার ব্যবস্থা পাইয়াছিলাম। এই সকল বাহ্য শুচির উৎকট ক্রিয়া আমার অনুকূল হয় নাই। কিছু দূর গিয়া ফিরিতে হইয়াছিল। অনেক ক্ষেত্রে ব্যাধিগ্রস্ত হওয়ার আশঙ্কাও হইয়াছিল।

তিনি দূরে থাকিলেই আমার উৎকট জীবন প্রকাশিত হইয়া পড়ে—ইহা লক্ষ্য করিয়া পিতাঠাকুর আমার পত্নীর সহিত কোনরূপ গোলযোগ না ঘটে, তাহার জন্য সতর্ক করিয়া দিলেন। আমার অগ্রজ চিরদিন আমায় স্নেহের চক্ষে দেখিতেন; তিনিও বাড়ীতে অশান্তি-সৃষ্টি যাহাতে না হয়, তাহার জন্য সকলকে অনুরোধ করিলেন। কিন্তু মনের পরিবর্ত্তন সহজে হয় না। রাবণের চুল্লী পূর্ব্ববৎই জ্বলিত। তবে ঠেকিয়া শিখিয়াছিলাম—আর মাথা গরম করিয়া কিছু করিব না। তিনি ব্যথিতা হইয়া, আমার বুকে আসিয়া আছাড় খাইয়া পড়িতেন। আমি বলিতাম "দুঃখ করিও না, ভগবান্ একদিন মুখ তুলিয়া চাহিবেন।"

আমি যে তাঁহাকে কত ভালবাসিতাম—তিনি তাহা সর্ব্বান্তঃকরণ দিয়া বুঝিতেন; কিন্তু যেমন করিয়া তিনি আমায় চাহিতেন, তেমন করিয়া কোনদিন পাইতেন না। অতিশয় আশা ও উৎসাহ লইয়া আমার দিকে ঝাঁপ দিতে গিয়া, ব্যথার আঘাত পাইয়া তিনি বিমুখী হইতেন—সে বেদনার কান্না সান্ত্বনায় তো নিবারিত হইত না।

তাঁর অকৃত্রিম প্রেমের তুলনা ছিল না; কিন্তু আমি কোনদিন তাঁর মর্য্যাদা রাখিতে পারি নাই। তিনি বার-বার আমার জীবন-গতির পথরোধ করিয়া দাঁড়াইয়াছেন; আমি তাঁহাকে বার-বার বিদীর্ণ করিয়াই ছুটিয়াছি। তিনি ক্লান্তা-অবসন্না হইয়াছেন, তাঁহার হৃদয় ক্ষত-বিক্ষত হইয়াছে; তবুও তিনি সব কিছু উপেক্ষা করিয়া আমার সহযাত্রী হইয়াছেন। তাঁর বাধায় আমার গতির বেগ বৃদ্ধি পাইত, জীবন অধিকতর বিশুদ্ধ হইয়াই উঠিত। তিনি শেষে আত্মবলি দিয়া আমার স্বপ্ন, আমার আদর্শের সত্যতা সপ্রমাণ করিলেন। তাঁর জীবনের কষ্টিপাথরে আমিই যাচাই হইতাম। আজ হৃদয় হাহাকার করিয়া উঠে—আত্মপরীক্ষার এমন কঠোর বিধান বিধাতা আমার ভাগ্যে কেন প্রবর্ত্তন করিয়াছিলেন!

তিনি চাহিতেন—সহজ সাধারণ ভাবেই আমায় কেন্দ্র করিয়া প্রেমের সংসার গড়িয়া তুলিতে। আমি আপনাকে খুঁজিয়া পাইতাম না। তখন আজিকার এই কল্প-সৃষ্টি প্রচ্ছন্ন থাকিয়াই আমায় অনির্ব্বচনীয় ভাবে উদ্বুদ্ধ করিত—তাহার তাল সাম্লাইতেই তিনি জীবনের দিন গণিয়া যাইতেন। তাঁর অপরিসীম অনুরাগ, অসাধারণ স্নেহ, অকৃত্রিম সেবা আমায় শক্তি দিত,

সাহস দিত, স্বাস্থ্যদান করিত। তাঁহার দিকে কিন্তু একদিনও মুখ তুলিয়া চাহিতে পারি নাই। তিনি প্রতিদানের প্রতীক্ষায় কত দিন যে আমার মুখের দিকে চাহিয়া নীরব অশ্রু বর্ষণ করিয়াছেন, তাহা আজ স্মৃতিপটে স্পষ্ট হইয়া উঠে। আজই তিনি আমার নিকট অধিক জাগ্রৎ, অধিক জীবন্ত; সত্যই তাঁর আত্মবিসর্জ্জনেই আমার হৃদয়ে তাঁর নিত্যপ্রতিষ্ঠা হইয়াছে।

তাঁর অমর সম্বন্ধ কোন কারণেই টুটিবার বস্তু ছিল না; এই জন্যই কি মমতাহীন হইয়া তাঁর প্রতি আজীবন উদাসীন ছিলাম! কোন দাবীই তো তাঁর পূরণ করি নাই! তিনি অভিমান করিয়াছেন, অভিমানের গুরুত্বপ্রদর্শনের জন্য আমার সহিত কথা বন্ধ করিয়াছেন, আত্মঘাতিনী হওয়ার আশঙ্কা উদ্রেক করিবার চেষ্টা করিয়াছেন—আমি ভ্রূক্ষেপ করি নাই। অটল বিশ্বাসই আমার ভরসার কারণ ছিল। আমি জানিতাম—তিনি আমার ধর্ম্মপত্নী: আমার চিরসঙ্গিনী হইবেনই, সংসারের আবর্ত্ত তাঁহাকে আবদ্ধ করিবে না। ফলে তাহাই হইয়াছে। সকল দাবী ছাড়িতে-ছাড়িতে তিনি নূতন জীবন লাভ করিয়াছিলেন। তাঁর নয়নে স্বর্গের দীপ্তি ফুটিয়াছিল। ওষ্ঠপুটে যে হাসির রেখা দেখা দিত, তাহা আর উচ্ছ্বসিত, অর্থহীন, তরল হাসি ছিল না: সংযত, বিশিষ্ট ভাবব্যঞ্জক রূপেই তাহা আঁকিয়া উঠিত। তিনি স্ব-মহিমায় আপনাকে ধন্য করিয়াছেন।

আমার গর্ব্ব ছিলেন—তিনি। আমার হৃদয় পূর্ণ করিয়াই তিনি তাঁর কাজ শেষ করেন নাই। আমার পোষাক-পরিচ্ছদের শুভ্রতার মধ্যেও তাঁর সজাগ দৃষ্টি থাকিত, পায়ের জুতাটী পর্য্যন্ত তিনি নিজের হাতেই ঝাড়িয়া পরিষ্কার করিয়া দিতেন। আমার শয্যা ধূলি-মলিন থাকিত না। আমার খাদ্যদ্রব্যে একটী মাছি বসিতে পারিত না। আমার মাথা ধরিলে, তিনি নিজের মাথায় হাত দিয়া বসিতেন। অন্তরে-বাহিরে আমার সবখানি তিনি ছাইয়া ফেলিয়াছিলেন। সকল প্রকার দুর্গম পথে ঝাঁপ দিয়া পড়িতাম—কেবল তাঁরই ভরসায়। আজও আশ্চর্য্যান্বিত হইয়া ভাবি—তিনি নাই; কিন্তু যে দিকেই চাহিয়া দেখি, তাঁরই করুণা-ধারার স্পর্শ পাই। পতি-পত্নীর অমর সম্বন্ধ মরণেও যে বিচ্ছিন্ন হয় না—ইহা আমার নিকট জ্ঞান নহে, ভাষা নহে, কল্পনা নহে। সত্য প্রত্যক্ষ হইয়াই তাহা দেখা দিয়াছে।

পথে বাহির হইলে, তিনি পুনঃ প্রত্যাগমন পর্য্যন্ত পথের দিকেই

চাহিয়া থাকিতেন। কাহারও সহিত কথা কহিলে, তিনি সে দিকেই কাণ রাখিয়া দাঁড়াইয়া থাকিতেন। আমার সকল কাজের মধ্যেই তাঁহাকে দেখিতাম। গর্ব্বে আমার মাথা উঁচু হইয়া থাকিত। জগতের দৈন্যে অবনত হইতাম না। পথের ধূলি আমায় মলিন করিত না। ঘৃণায়, লজ্জায়, অপমানে ক্ষুণ্ণ হইতাম না। চক্ষে আমার জয়ের দীপ্তি জ্বলিত। ব্যর্থতার আঘাতে কোনদিন ম্রিয়মাণ হই নাই। কণ্ঠে বজ্র হাঁকিত। হৃদয়-তন্ত্রে মধুময়ী মূর্চ্ছনা ঝঙ্কার দিয়া উঠিত। আজ দেখি—বৈচিত্র্যময় জীবনের এই সকল ঐশ্বর্য্যের অধীশ্বরী ছিলেন তিনিই। আমি স্পর্দ্ধা করিয়া বলিতে পারি—পুরুষের ঐশ্বর্য্য নারী। জীবন-মরণের ব্যবধানে পত্নীর প্রসন্নদৃষ্টি ক্ষুণ্ণ হয় না; বরং আরও অবাধ উদার বেশেই তাহা জীবন ছাইয়া দেয়। সম্বন্ধ-তত্ত্বের অমরত্ব বুঝাইবার জন্যই কি তিনি আজ অশরীরিণী হইলেন!

তিনি ছিলেন—আমার স্বাস্থ্য; তিনি ছিলেন—আমার মাধুর্য্য ও ঐশ্বর্য্যের দেবী। তাঁর অন্তর্দ্ধানেও আমি নিঃসঙ্গ হই নাই; ইহা কি তাঁর অবধিহীন প্রেমের পরিচয় নয়? আমার চরিত্র, আমার বীর্য্য সবই তো তাঁর প্রেমের অবদান; নতুবা যৌবনযুগে যে সকল সাধনার আবর্ত্তে চক্ষুঃ বুজিয়া ঝাঁপ দিয়াছি, সেই সকল ক্ষেত্রে আত্মরক্ষার উপলক্ষ্যস্বরূপ তাঁহাকেই তো আঁকড়িয়া ধরিয়া রক্ষা পাইয়াছি। ভগবানের দয়া স্বীকার করি, কারণ-জ্ঞান মলিন হইবার নহে; কিন্তু যোগ্যা সহধর্ম্মিণীর আকুল দৃষ্টি পুরুষকে সর্ব্বক্ষেত্রে যে সচেতন সতর্ক রাখে, ইহাও আমি অস্বীকার করি না। তাঁর মহিমার কথাই আমার সাধন-জীবনের প্রসঙ্গে অধিকতর পরিস্ফুট হইবে; এই হেতু এই বিষয় লইয়া আরও কয়েকটা ঘটনার উল্লেখ করিতেছি।

রাঢ় দেশের কোন বিখ্যাত তন্ত্র-তীর্থের এক সন্ন্যাসী তন্ত্র-সাধনার মাহাত্ম্য প্রদর্শন করিয়া আমায় ইহাতে প্রবর্ত্তিত করিতে চেষ্টা করেন। তন্ত্র-সাধনার বিধান অধ্যাত্মব্যাখ্যা-সংযুক্ত হইয়া যতই বিশুদ্ধ ভাবে প্রচারিত হউক, তাহা তন্ত্রের আসল কথা নহে। সাধক খ্যাতি-সুনামের প্রার্থী নহেন, লোকের মতামত লইয়া তান্ত্রিক শাস্ত্র-রচনা করেন নাই। আত্মজীবনের সম্যক্ বিশ্লেষণই ছিল তাঁহাদের সাধনার উদ্দেশ্য। মদ্য, মাংস, মৎস্য, মুদ্রা, মৈথুন, এই পঞ্চ-মকারের সাধনা প্রত্যক্ষ করিয়াছি। মদ্য অর্থে সহস্রার-ক্ষরিত সুধা, মাংস অর্থে জিহ্বা, মৎস্য অর্থে শ্বাস-প্রশ্বাস, মুদ্রা অর্থে স্থিরাসন, এবং মৈথুন

অর্থে জীব ও ব্রহ্মের মিলন—এই অধ্যাত্ম-ব্যাখ্যা প্রকৃত তান্ত্রিকের নিকট উপহাসের বস্তু। বাংলায় যে সকল তান্ত্রিক দেখিয়াছি, তাঁহারা চরিত্র বলিয়া কোন বস্তুর মাহাত্ম্য ভীরুতা বলিয়াই উড়াইয়া দিয়াছেন। আমি যে তান্ত্রিক সন্ন্যাসীর কথা বলিতেছি তাঁহার নাম করিব না; তিনি স্বীয় গুরুর শক্তিকে গ্রহণ করিয়া নিজেকে কৃতার্থ মনে করিয়াছিলেন। এই গুরুদেব বাঢ়ে প্রসিদ্ধ তন্ত্রমঠের অধিস্বামী ছিলেন। তিনি সুরা নর-কপালে লইয়া সুধায় পরিণত করিতে পারেন, এই কথা শুনিয়া তন্ত্র-সাধনার নিগূঢ় রহস্য বিদিত হইবার জন্য তাঁহার শরণাপন্ন হই।

আমার স্ত্রী এই সকল হইতে আমায় প্রতিনিবৃত্ত করিতে চাহিতেন, কিন্তু আমি নিরস্ত হইতে পারিতাম না। রহস্যের অন্ত না দেখিয়া কোন বস্তু হইতেই বিমুখ হওয়া আমার পক্ষে কোন যুগে সম্ভবপর হয় নাই। এই তান্ত্রিক-সন্ন্যাসীর সহিত মিশিয়া বাংলায় লোকচক্ষের অন্তরালে তন্ত্র-সাধনার প্রবাহ কি প্রবলভাবে বহিয়াছে, তাহা দেখিয়া আমি বিস্মিত হই।

চক্রে উপস্থিত থাকিয়া, যাহা দৃষ্টিগোচর করিয়াছি তাহা বীভৎস তো বটেই; অধিকন্তু আজ যাঁহারা পাশ্চাত্ত্যের অনুকরণে এদেশেও স্বেচ্ছাচার-তন্ত্র আমদানী করার পক্ষপাতী, তাঁহারা এখানে যে ইহার চরম করা হইয়া গিয়াছে বা এখনও হইতেছে, হয়তো তাহার সন্ধান রাখেন না। তন্ত্রশাস্ত্রে "মাতৃযোনিং পরিত্যজ্য বিহরেৎ সর্ব্বযোনিষু"—এই কথা বৃথা লিখিত হয় নাই। ভারতের বৈদিক আচারের প্রত্যক্ষ প্রতিবাদ-স্বরূপ ঘোরতর অনাচার ধর্ম্মাঙ্গ করিয়া, একদল লোক ইহা লোকসমাজে প্রবর্ত্তিত করেন। "অহং ভৈরবঃ, ত্বং ভৈরবী"—এই ভাব তান্ত্রিক সাধন-চক্রে মূর্ত্ত হইতে দেখিয়াছি। বাস্তবতঃ লোক-চক্ষে চরিত্রবান্ সাধু বলিয়া যে নারী-পুরুষের খ্যাতি, চক্র-মধ্যে তাহাদের অবাধ সম্ভোগ কোন বাধাই মানে নাই। কিছুদিন সারা রাত্রিই ইহাদের সংসর্গে অতিবাহিত করিয়াছি। পান-পাত্র হস্তে লইয়াছি—কোন অমানুষিক শক্তি তাহা গোপনে ভূমির উপর ঢালিয়া দিয়াছে; চক্রপতি মত্ততাবশতঃ তাহা জানিতে পারেন নাই। কোন রমণী প্রমত্তা হইয়া কণ্ঠ আবেষ্টন করিয়াছে—কি এক অব্যক্ত-ব্যথায় হৃদয় পীড়িত হইয়া পড়িয়াছে। নিজেকে সকল প্রভাব হইতে মুক্ত রাখিয়া বিস্ময়-দৃষ্টিতে দেখিয়াছি—ধর্ম্মের নামে কি পাশবিক প্রবৃত্তি-চরিতার্থতার প্রয়াস! ঘরে ফিরিয়া, রুদ্ধ-প্রবৃত্তি

আর চাপিয়া রাখিতে পারি নাই। আমার উন্মত্ত আচরণ দেখিয়া তিনি বিস্ময়-বিহ্বল চিত্তে আমার মুখের দিকে চাহিয়া দেখিয়াছেন; কিন্তু সে সময়ে সকল কথা ব্যক্ত করিলে তিনি অকারণ সংশয় করিয়া আবার এক নূতন অশান্তি সৃষ্টি করিবেন, এই আতঙ্কে নীরব থাকিয়াছি।

তন্ত্র-সাধনায় তবুও মানুষ প্রবৃত্তি-চরিতার্থতার জন্য অস্বাভাবিক অবস্থা স্বজন করিয়া লয়, সহজিয়ায় প্রকৃতিস্থ হইয়াই সে সম্ভোগ-বৃত্তির অনুশীলন করে। আমার মনে হয়—তন্ত্রের সূক্ষ্ম সংস্করণ সহজিয়া। এ সকল তবুও সাধনার নামে বিকাইত; অধুনা স্বেচ্ছাচার-তন্ত্র সামাজিক আচার মধ্যে গণ্য হওয়ার উপক্রম হইয়াছে। তন্ত্রের মত সহজিয়ার বাণীরও আধ্যাত্মিক ব্যাখ্যা ধৃষ্টতা ভিন্ন অন্য কিছু নহে।

"মদন বৈসে বাম নয়নে।
মাদন বৈসে দক্ষিণ কোণে॥
শোষণ বাণেতে উপানে চাই।
মোহন কুচেতে ধরয়ে ভাই॥
স্তম্ভন শৃঙ্গারে সদাই স্থিতি।
চণ্ডীদাস কহে রসের বতি॥"

পঞ্চবাণের আঘাত সহিয়া যে সাধক অটল থাকিতে পারে, সে-ই সহজ মানুষের সন্ধান পায়। এই পঞ্চবাণের আঘাত ভাবের ধুঁয়ায় কেহ সাধে না। উত্তর-সাধিকার প্রয়োজন হয়ই। তন্ত্রের অপেক্ষা সহজিয়ায় কতকটা স্থির বুদ্ধির পরিচয় পাইয়াছি। অবশ্য ইহা স্বীকার করি যে, তন্ত্রসিদ্ধ মহাপুরুষ যে দেখি নাই তাহা নহে; তবে ইঁহাদের সাধনপ্রথা অবাধ-প্রবৃত্তির নিবৃত্তি ভিন্ন অন্য কিছু নহে। এই সম্ভোগে বৈরাগ্য উপস্থিত হইলেই জগতের সর্ব্বপ্রধান প্রলোভন ও আকর্ষণ হইতে জীব মুক্ত ও সিদ্ধ হইল, ইহাই সপ্রমাণ হয়।

তন্ত্রের পঞ্চ-মকারের সাধনাই সূক্ষ্ম বেশে মদন, মাদন, শোষণ, মোহন ও স্তম্ভনে রূপান্তরিত হইয়াছে। এইগুলির স্থূল আচারের কথা আর উল্লেখ করিলাম না। আমার উদ্দেশ্য—সাধনার প্রথম গতি কোন্ তির্য্যক্ পথে ঠিকরাইয়া পড়িয়াছিল, তাহারই কিছু পরিচয় দেওয়া। এই অবস্থার ভিতর দিয়াই আমায় সে যুগে চলিতে হইয়াছিল। আর নীরব মৌন থাকিলেও, সমস্ত

হৃদয় ঢালিয়া যিনি আমার হৃদয়-প্রার্থনায় উন্মাদিনী, তিনি হাতড়াইয়া যখন তাহা পাইতেন না, কি অব্যক্ত-বেদনায় যে ছটফট করিতেন, তাহা আজ সহজেই অনুমান করিতে পারি। ব্যথা অকারণ, অর্থহীন, ইহা সপ্রমাণ করা সে দিন শক্ত ছিল না ; কিন্তু আমি তো বুঝিতাম, তিনি সম্পূর্ণ সত্যকেই ভাষা দিতেছেন, রূপ দিতেছেন—আমার উপর বিরক্তি প্রকাশ করিয়া চক্ষের অশ্রু ঢালিয়া। কিন্তু আশ্চর্য্য, তবুও যেন কি বাকী থাকিয়া যায়, কোথায় জানিবার অবশেষ রহিল, এইরূপ উৎকণ্ঠায় আমি পাগল হইতাম। কোন নূতন সাধনের কথা শুনিলেই সেদিকে অনন্যমনে ছুটিতাম। আমার অন্তরালে এক ব্যথিত হৃদয়ের ক্ষুধা যে করুণা-সিক্ত নয়নে বড় দীন ভাবে চাহিয়া রহিয়াছে, তাহা যে এক মুহূর্ত্ত ভুলিতাম তাহা নহে, বরং ইহাই আমার দুঃসাহসিক কার্য্যে অধিকতর উৎসাহ দিত।

বোধ হয়, এখন আর তাঁহাদের অধিক দেখা যায় না ; সে সময়ে দেখিতাম—দীর্ঘ কেশ, দীর্ঘ শ্মশ্রু-গুম্ফ, পথের টুকরা কাপড় সংগ্রহ করিয়া একটা আলখেল্লায় সর্ব্বাঙ্গ ঢাকিয়া, একতারা বাজাইয়া ইঁহারা পথে-ঘাটে গান করিয়া ঘুরিতেন। সঙ্গে উত্তর-সাধিকা থাকিত। ইঁহাদের গান ছিল—

"কাঁথা নিবি, সঙ্গে যাবি,
আনন্দে, গাছতলায় র'বি,
গাঁজার কল্কেয় ফুঁ পাড়িবি"

—প্রভৃতি ধরণের। ভেক লইয়া যাহারা ভিক্ষা করে, তাহাদের কথা বলিতেছি না ; সত্যই ইঁহাদের একাগ্র-সাধনার প্রশংসা করিতে হয়। ইঁহারা বস্তুর সাধনা করিতেন। এই বস্তু সর্ব্ব দেহেই আছে। বস্তু নিরূপণ করিয়া তাঁহারা পরস্পর একত্র হইতেন। ইঁহাদের দৃষ্টি পরস্পর হইতে বিচ্ছিন্ন হইত না। ইঁহাদের সাধন—শৃঙ্গার ভিন্ন অন্য কিছু নহে। ইঁহারা স্খলিত বীর্য্য পান করিতেন। নির্লজ্জ হইয়াই ইঁহারা সব কিছু করিতেন। কাহারও কথায় ইঁহাদের বিশ্বাস টলিত না। এই সকল বিচিত্র সাধনার ভিতর দিয়া বাঙালী জীবন-শিল্পের কি এক অজ্ঞাত রহস্যের দ্বার উদ্ঘাটন করিতেই যেন উন্মত—এইরূপ ভাবের দ্যোতনাই আমার মধ্যে প্রধান হইয়া উঠিত। এই সকল কথার বিশেষ আলোচনা এ ক্ষেত্রে করিব না। কেবল বলিতে চাই—যে যুগে পত্নীকে সুখী করিব, সে যুগ আমায় এমন ভাবে উন্মাদ করিয়াছিল

বলিয়াই, তাঁর প্রতি পতির সে কর্ত্তব্য পালন করিতে পারি নাই। আমি কর্ত্তব্যবিমুখ হইলেও, ভগবান্ কিন্তু তাঁর অব্যর্থ বিধান ষোল আনায় পূর্ণ করিয়াছেন। তিনি পরমানন্দময়ী হইয়াছিলেন, ইহাই আমার পরম তৃপ্তি।

এই সকল সংসর্গে একান্ত ক্লান্ত হইয়া অন্তর্য্যামী যেন অন্য দিকে আমার মুখ ফিরাইলেন। পর-পর কয়েকটি অভাবনীয় আশ্চর্য্য ঘটনাপাতের ভিতর দিয়া জীবনের নূতন পর্ব্বারম্ভ হইল। চৈত্র মাসে, এক রাত্রে আমার পূর্ব্ব-বন্ধুর নিকট হইতে বাড়ী ফিরিতেছি। জ্যোৎস্নায় সব যেন ধুইয়া গিয়াছে। প্রবল বাতাস বহিতেছে। পথ জনশূন্য। আমাদের পল্লীদেবতার নাট্য-মন্দিরে আলো-ছায়ার মধ্যে এক ব্যক্তি করুণ কণ্ঠে বলিতেছে—"সারা দিন গেল, সবাইয়ের মুখে অন্ন তুলে দিলি, আর আমায় উপবাসী রাখ্‌লি মা!" কথাটা যে অতিশয় ব্যথাভরে বাহির হইয়াছিল, তাহা আওয়াজ শুনিয়াই বুঝিলাম। অন্নপূর্ণার রাজ্যে সত্যই তো কেহ অভুক্ত রহে না! নিজেকে কৃতার্থ মনে হইল। জগদ্ধাত্রী সে রাত্রি আমার কর্ণ দিয়াই যে একজন আর্ত্তের নিবেদন শ্রবণ করিলেন, ইহা বড় সৌভাগ্যবোধেই নাট্যমন্দিরে উঠিয়া বলিলাম "কে গো তুমি?"

সে ব্যক্তি আশান্বিত হইয়া বলিল "আমি অন্ধ। বড় ক্ষুধার জ্বালা বাবু, আজ কোথাও ভিক্ষা পাই নি!"

একজন অন্ধ সারা সহর ঘুরিয়া একমুষ্টি অন্ন সঞ্চয় করিতে পারে নাই। কথা বিচিত্র বোধ হইল; কিন্তু দেখিলাম, লোকটা প্রকৃতই অন্ধ। তাহাকে বলিলাম "আমার হাত ধর, এস আমার বাড়ী।"

অন্ধকে বাহিরে দাঁড় করাইয়া বাড়ীর ভিতর প্রবেশ করিলাম। রাত্রি দশটার অধিক, সকলেই শয়ন করিয়াছে। নিজ কক্ষে প্রবেশ করিয়া দেখিলাম—আমার পত্নী তখনও ভোজন করেন নাই, খাদ্যাদি পাত্রে লইয়া ভোজনের উদ্যোগ করিতেছেন। আমি সকৌতূহলে তাঁহার দিকে চাহিলাম। তিনি হাসিয়া বলিলেন "আজ-কাল বড় সকাল-সকাল বাড়ী ফিরছ যে!"

আমি বলিলাম "তবুও দশটা বেজে গেছে। কিন্তু তুমিও তো ক্ষুধার্ত্ত—কি বল?"

তিনি খাদ্যের পাত্র সরাইয়া উদ্‌গ্রীব আগ্রহে বলিলেন "কি বল না?"

আমি তাঁহাকে ঘটনা বলিলাম। একজন অন্ধের ভোজন-ব্যবস্থা করার আনন্দ নহে, জগজ্জননী আর্তের নিবেদন যে আমাদের মধ্য দিয়াই শ্রবণ করেন—এই উল্লাসে আমার বক্ষ লম্ফ দিয়া উঠিতেছিল। তিনি আমার মুখের দিকে এক দৃষ্টিতে চাহিয়া বড় মধুর বাক্যে বলিলেন "কোথায় অন্ধ? ভাগ্যে আগে আহার করি নাই!"

আমাকে সার্থক করার সুযোগ পাইলে, তাঁর মুখে লাবণ্যের হিল্লোল ফুটিয়া উঠিত। আমি তাঁর খাদ্যদ্রব্য অন্ধকে দিলাম। অন্ধ পরিতোষ-সহকারে ভোজন করিল। সে জয় দিতে-দিতে আমার হাত ধরিয়াই পুনরায় নাট্য-মন্দিরে গিয়া উপস্থিত হইল। সহসা নীরবতা ভঙ্গ করিয়া কাহার কণ্ঠের ধ্বনি কর্ণে প্রবেশ করিল—

"বল রে তরু, বল—
কে তোরে সাজায়েছে
দিয়ে পত্র-পুষ্প-ফল!"

নাট্যমন্দিরের পশ্চাদ্দিকে, প্রধান-মন্দির-বক্ষে যে প্রকোষ্ঠ, সেইখান হইতে এই সঙ্গীত-ধ্বনি কোন এক ভক্তের কণ্ঠনিঃসৃত হইয়া ঝঙ্কৃত হইতেছিল। উহা আমার হৃদয় স্পর্শ করিল। আমি অন্ধকার-প্রকোষ্ঠমধ্যে প্রবেশ করিলাম। অস্পষ্ট আলোকে দেখিলাম—একজন সন্ন্যাসী পদ্মাসনে বসিয়া আপনার মনে গান গাহিতেছেন। যতক্ষণ গান হইল, ততক্ষণ তাঁহার সমক্ষে স্থির হইয়া বসিয়া রহিলাম। গাহিতে-গাহিতে—মনে হইল—সন্ন্যাসীর কণ্ঠ ভক্তিগদগদ হইয়া ভাষাকে বুঝি আর প্রকাশ করিতে পারে না! অনুমানে বুঝিলাম—চক্ষেও তাঁহার অশ্রু ঝরিতেছে। গান স্তব্ধ হইল। নিবিড় নীরবতার মাঝে সে যে কি শান্তি, কি আনন্দ আমায় ঘিরিয়া ধরিল, তাহা আজও ভাষায় ব্যক্ত করিতে পারি না। স্মৃতির মধ্যে সে আনন্দের স্পর্শ বেশ জাগ্রত হইয়াই আছে। আমি প্রণাম করিয়া, সন্ন্যাসীর পদধূলি লইলাম। অন্ধকারে সন্ন্যাসীর চক্ষুঃ ধ্বক্ ধ্বক্ করিয়া জ্বলিতেছিল। তিনি জিজ্ঞাসা করিলেন "বাবুজীর বাড়ী এইখানেই?" আমি হস্ত প্রসারিত করিয়া "এই নিকটেই"—এই বলিয়া অনেক ক্ষণ পরে বিদায় লইলাম। সন্ন্যাসী বলিলেন "আবার আসিও।"

একটা হ্যারিকেন হাতে করিয়া সদর-দুয়ারে তিনি দাঁড়াইয়াছিলেন,

আমায় দেখিয়া বলিলেন "বেশ তো! বাড়ীতে কা'রও সাড়া-শব্দ নেই। আমি একা, সদর-দোরে দাঁড়িয়ে থাকৃতেও ভয় হয়—এই মানুষটা গেল, আর ফেরে না কেন? তুমি আমায় জালিয়ে-পুড়িয়ে খাবে, দেখ্‌ছি!"

তাঁর এরূপ ললাট কুঞ্চিত করিয়া কটু তিরস্কার আমার উপভোগ্য ছিল। আমি তাঁহাকে আবার এক নূতন সাধুর কথা বলিলাম। তিনি বিরক্ত হইয়াই বলিলেন "তোমার বাই আছে। সন্ন্যাসী দেখ্‌লেই অজ্ঞান হও কেন!"

সেদিন হৃদয়টা যেন অতীত সাধনার বাঁধন-মুক্ত হইয়াছিল। তাঁর সহিত গভীর রাত্রি পর্য্যন্ত কথা কহিলাম। কে যেন ভিতরে গুমরিয়া মরে, তাহাকে মুক্ত দেখিলেই ছুটি পাই; নতুবা আমার সান্ত্বনা নাই! এইরূপ অন্তরের ক্ষুধার কথা সেদিন তাঁর কাছে মুক্ত কণ্ঠে ব্যক্ত করিয়াছিলাম। তিনি এক দৃষ্টিতে চাহিয়া আমার কথা শুনিলেন, শেষে প্রণাম করিয়া বলিলেন "দেখ, তুমি আমার ভগবান্। তুমি এমন ছুটাছুটি করিও না, আমি বলিতেছি—যাহা চাও, তাহা তোমার ঘরে বসিয়াই হইবে।"

এক-এক সময়ে তাঁর কথার ভিতর দিয়া যেন কার অবধারিত কণ্ঠ শুনিতাম। এই কথাগুলি আমায় উদ্বুদ্ধ করিল। সেদিন বেশ একটী নূতন ভাব লইয়া রাত্রি-যাপন হইল।

আবার গভীর রাত্রি পর্য্যন্ত বাহিরে থাকিতে হইল। এই সন্ন্যাসী "দশনামী"-সম্প্রদায়ভুক্ত ছিলেন। খুব সম্ভবতঃ তাঁর নাম রামানন্দ গিরি। তিনি সন্ধ্যা হইতে চৌষট্টি আসন করিতেন। ভোর চারটায় উঠিয়া আবার ইহা করিতেন। আসন সাধিতেই তাঁহার অনেক সময় অতিবাহিত হইত। রাত্রি এক প্রহরের পর, তাঁর সঙ্গে নানা প্রসঙ্গ লইয়া আলোচনা হইত। ঈশ্বরদর্শনের আকুলতার কথাই ছিল আমার প্রধান কথা এবং তাহার জন্য এই সাধুর নিকট কোন নূতন সাধনপন্থা পাওয়া যায় কি না, তাহা জিজ্ঞাসা করিতাম। তিনি নানা উপদেশ দিতেন।

একের পর অন্য ঘটনাস্রোতঃ আসিয়া আমায় পত্নীর নিকট হইতে দূরে-দূরে রাখিত। সারা দিনের পর রাত্রিটুকুও তিনি আমার সংসর্গ হইতে বঞ্চিত হইতেন। দিবসের কঠিন পরিশ্রমের পর, তিনি অর্দ্ধরাত্রি পর্য্যন্ত আমার প্রতীক্ষা করিতেন; তারপর অঘোরে ঘুমাইয়া পড়িতেন। ঘুমের ঝোঁকেই

তিনি দরজা খুলিয়া দিতেন। প্রাতঃকালে উঠিয়া দৃষ্টি-বিনিময় ছাড়া আমাদের গভীরভাবে আলাপ-পরিচয় করার সময় খুবই কম মিলিত।

এই রামানন্দ গিরি আমায় প্রাণায়াম করার প্রণালী শিক্ষা দিতে চাহিলেন। তখন সংখ্যা রাখিয়া প্রাণায়ামের কোটা পার হইয়াছি। যদৃচ্ছা রেচক, পূরক, কুম্ভক অভ্যাস পাকা হইয়াছে। নাসা-পান, নাড়ী-শোধন-ক্রিয়াও ভাল চলিয়াছে। কিন্তু তবুও স্বস্তি ও আনন্দ পাই না। রামানন্দ গিরি ইহা জানিয়া আমায় কয়েকটি আসন অভ্যাস করিতে উপদেশ দিলেন। কিন্তু তাহা আমার পক্ষে সুবিধার মনে হইল না। আমার দীক্ষা-গুরুর নিকট যে মন্ত্র ও সাধনা পাইয়াছিলাম, তাহা যথাবিধি পালন করিতেই আমায় এক প্রহর রাত্রি থাকিতে শয্যাত্যাগ করিতে হইত। সাধনার ঝোঁকে অর্দ্ধরাত্রি পর্য্যন্ত বাহিরে-বাহিরে ঘুরিতাম। তারপর প্রতিদিন রেলযাত্রী হইয়া কলিকাতায় যাতায়াত করিতাম। আসন অভ্যাস করার সময় হইল না। শেষে তিনি একপ্রকার জোর করিয়াই আমায় মন্ত্র দিতে চাহিলেন। আমি বলিলাম "আমি দীক্ষিত, আবার মন্ত্র লইয়া কি করিব?" তিনি কিন্তু এমনই কাতর হইয়া আমায় ইহার জন্য পুনঃ-পুনঃ অনুরোধ করিতে লাগিলেন, যাহাতে আমায় বাধ্য হইয়াই তাঁহার নিকট মন্ত্র গ্রহণ করিতে হইল। এই মন্ত্র আমার ইষ্টমন্ত্রের বিরুদ্ধ হইবে না এবং ইহা জপ করিবার জন্য বিশেষ সময় দেওয়ার প্রয়োজনও হইবে না; কেন-না, শ্বাসমালার সহিত ইহা স্মরণ রাখিলেই মন্ত্র সিদ্ধ হইবে।

তিনি আবেগ ও অনুরাগের সহিত মন্ত্র দান করিলেন। শব্দ-মন্ত্র সম্বন্ধে আমার জ্ঞান নিতান্ত কম ছিল না। কেন-না, মন্ত্রার্থ ও ইহার শক্তি অবগত হওয়ার জন্য অনেক আলোচনা করিয়াছিলাম। শ্রীমৎ রামানন্দ যে মন্ত্র দিলেন, তাহা আমার পরিচিত। কিন্তু মন্ত্রদানের সহিত মন্ত্র-দাতার শক্তি মিশ্রিত থাকে বলিয়াই ইহা বিশেষ কার্য্যকরী হয়, ইহা আমি প্রত্যক্ষ করিয়াছি; আর সেই সঙ্গে মন্ত্র-গ্রহণ শ্রদ্ধা-সংযুক্ত হইলে ইহা সিদ্ধ-মূর্ত্তি লইয়া সাধককে কৃতার্থ করে, এ বিষয়েও আমি নিঃসংশয় হইয়াছি। এই মন্ত্রদান কালে আরও দুই-একজন আমার সঙ্গে ছিলেন; কিন্তু এইমন্ত্র-প্রভাব আমার জীবনেই সফল হইয়াছিল এবং ইহার প্রত্যক্ষ প্রমাণ উল্লেখ করিলে সাধননীতি ক্ষুণ্ণ হয় বলিয়া ইহাতে বিরত হইলাম।

সকল কার্য্যের ভিতরে এই মন্ত্র আমার স্মরণে থাকিত। শ্বাস-প্রশ্বাস আশ্রয় করিয়া ইহা উচ্চারিত হইত ; কাজেই মন্ত্র-জপের জন্য কোন যত্ন ও চেষ্টা আমায় করিতে হইত না। এদিকে আমার ইষ্টমন্ত্র-সাধনের যে আচার ও অনুষ্ঠান ছিল, তাহাও যথারীতি পালন করিতাম। তাহার সহিত সর্ব্বক্ষণ এই মন্ত্র শ্বাস-প্রশ্বাসে চলায় কোন বিরোধ হইত না ; বরং ইহাতে বাহিরের ছুটাছুটি এক প্রকার বন্ধ হইয়া গেল। কথাও অধিক কহিতে বাধে। নিস্তব্ধ হইয়া থাকিলেই মন্ত্র স্পষ্ট হইয়া উঠে। অন্তর-রাজ্যে সাড়া পড়িয়া গেল। অধ্যাত্ম-সাধনার দুয়ার এই মন্ত্রের আশ্রয়ে ধীরে-ধীরে খুলিতে আরম্ভ করিল। তিনি আমার ভাবান্তর লক্ষ্য করিয়া জিজ্ঞাসা করিলেন "তোমার কি হইয়াছে? আজ-কাল তেমন কথা কও না, হাস না, চুপ করিয়া থাক—শরীর কি অসুস্থ?" তিনি এইরূপ নানা প্রশ্ন করিতেন। সর্ব্বদা চঞ্চল হইয়া ঘুরিয়া বেড়াই, এক কথা হইলে দশ কথার উত্তর দিই ; হাস্য-পরিহাসে নিজেকে হারাইয়া ফেলি—আমার এই সহজ স্বচ্ছন্দ ভাবটী তিনি বোধ হয় ভালবাসিতেন। অকস্মাৎ আমার গাম্ভীর্য্য ও নিস্তব্ধ ভাব দেখিয়া তাই তিনি বিচলিতা হইয়া পড়িলেন। তাঁহার বিশেষ ভাবনা—কোন দিক্ দিয়া আমার হৃদয়ে কিছু আঘাত লাগিয়াছে অথবা আমি কোনরূপ ব্যাধি-পীড়িত হইয়াছি কি না। তাঁর আকুলতা দেখিয়া আমি তাঁহাকে সকল কথা খুলিয়া বলিলাম—এই মন্ত্রের বিশেষত্ব, ইহা জপ করিতে হয় না ; ভিতর হইতে কে যেন সর্ব্বদাই ইহা উচ্চারণ করে। কাজেই মনটা এই দিকেই আকৃষ্ট হইয়া থাকে ; অন্য কিছু ভাল লাগে না। তিনি বিস্মিত হইয়া আমার মুখের দিকে চাহিলেন। যাহা তাঁহার সত্য মনে হইত, তাহাতে তিনি হৃদয়ের শ্রদ্ধা অকাতরে ঢালিয়া দিতেন। ইহার পর হইতে তিনি আমার সহিত সতর্ক ব্যবহার করিতেন। পাছে আমার এই অবস্থা কোনরূপে ভাঙ্গিয়া যায়, ইহার জন্য তিনিও আমার সঙ্গে যেন গভীর নীরবতায় ডুবিয়া গেলেন।

প্রায় তিন মাস এই অবস্থায় ছিলাম। শেষে এমন হইয়াছিল—বোধ হইত, যেন বাহিরের হাওয়ায় মন্ত্রের ঝঙ্কার ভাসিয়া বেড়াইতেছে। তিনি আমার মুখের দিকে অপলকে চাহিয়া থাকিতেন, যেন তাঁর মর্ম্মেও এই শব্দ ধ্বনি তুলিতেছে।

এক রাত্রিতে আমার এক সুহৃৎ আসিয়া খবর দিলেন "গঙ্গাতীরে অনেক সাধু-সমাগম হইয়াছে, "চল দেখিয়া আসি।" আমি দ্রুত আহার শেষ করিয়া বাহির হইবার উদ্যোগ করিলাম। গৃহলক্ষ্মী বলিলেন "আবার কেন? বেশ তো আছ, আবার সাধু-সন্ন্যাসীর প্রয়োজন কি?" আমি তাঁর একনিষ্ঠ সাধনার মহিমা মর্ম্মে মর্ম্মে উপলব্ধি করিতাম; কিন্তু আমার যে শেষ হয় না। বাহির ছাড়িয়া অন্তরের মণিকোটার দিকে দৃষ্টি ফিরিয়াছিল; কিন্তু তবুও যেন কাহার প্রতীক্ষায় মর্ম্ম আমার ছিঁড়িয়া যাইত। "আমি শীঘ্র আসিতেছি" বলিয়া বাহির হইলাম।

গঙ্গাতীরে চিরদিন ঘুরিয়া বেড়াইলাম, কিন্তু ইহার সৌন্দর্য্যের সীমা পাইলাম না। এখন এই পূত ভাগীরথীতীরে আশ্রম গড়িয়া উঠিয়াছে। দিবারাত্র বাস করি, চাহিয়া-চাহিয়া নয়ন গলিয়া পড়ে—তবুও দেখি রূপের সীমা নাই। উষার রক্তকিরণ ভাগীরথী-বক্ষে ছড়াইয়া পড়ে, হৃদয় আমার অনুরাগে রঞ্জিত হইয়া উঠে। মধ্যাহ্নের প্রচণ্ড রৌদ্রে রজত-ধারার ন্যায় গঙ্গাবক্ষ সমুজ্জ্বল হয়—আমার সবখানি উদ্ভাসিত করে। আর চন্দ্রোদয়ের সঙ্গে কূল হইতে কূলান্তরে স্বর্ণস্তম্ভ গড়িয়া উঠে, মনে হয় মূলাধার হইতে সহস্রার পর্য্যন্ত সুষুম্নার মধ্যে আগুন ধরিয়াছে। প্রাকৃত সৌন্দর্য্যের এমন পবিত্র রূপ পৃথিবীর আর কোথাও বুঝি এমন করিয়া ফুটিয়া উঠে না।

গ্রীষ্মের আকাশ পরিষ্কার। শুক্লপক্ষ নিশি। জোর বাতাস বহিতেছিল। অশ্বত্থ-বট-পত্রে তরঙ্গের হিল্লোল বহিয়াছে। কুলুনাদিনী নদী জ্যোৎস্নাপ্লাবিতা বিশাল বটের তলে এক সৌম্যকান্তি দীর্ঘকায় সন্ন্যাসী এক দৃষ্টিতে চাহিয়াছিলেন। আমরা গিয়া প্রণাম করিলাম। দূরে আরও কয়েক জন সন্ন্যাসী আসন করিয়াছিলেন, ইঁহাকে প্রধান মনে হইল।

সে রাত্রি সেইখানেই অতিবাহিত হইত; কিন্তু হৃদয়ের তারে পুনঃ-পুনঃ আঘাত অনুভব করিয়া উঠিলাম। সন্ন্যাসীকে বলিলাম "আপনি এখানে নিশ্চয় কয়েকদিন থাকিবেন, আবার কাল আসিব।" আমি একটী ঘটনায় তাঁর প্রতি আকৃষ্ট হইয়াছিলাম। সন্ন্যাসী মাত্রেই গাঁজা সেবন করেন, তিনিও তাহাতে বিরত ছিলেন না। কলিকার ধুনি হইতে একখণ্ড জলন্ত অঙ্গার লইতে গিয়া উহা তাঁহার হস্তের উপর নিপতিত হইল; তিনি একদৃষ্টিতে সে দিকে চাহিয়া বসিয়া রহিলেন। অঙ্গার ত্বক্ দগ্ধ করিয়া দেহের

রসেই ভস্মখণ্ডে পরিণত হইল। সঙ্গে-সঙ্গে সেইখানে ক্ষতচিহ্ন ফুটিয়া উঠিল। আমি বিস্মিত হইয়া জিজ্ঞাসা করিলাম "এ কি করিলেন!" তিনি হাসিয়া বলিলেন "ভগবানের স্পর্শ, দেহের আনন্দ পুড়িয়া প্রকাশ পাইল।" আমি 'নতি'-সাধনার কথা হাড়ে-হাড়ে উপলব্ধি করিলাম। সকল স্পর্শই তাঁর স্পর্শ, এই সাধনার প্রকট-মূর্ত্তি নয়নগোচর করিলাম। ভগবান্‌কে এমন করিয়াই বুঝি পাইতে হয়! নির্দ্বন্দ্ব হওয়ার তপস্যা ভাষা হইয়া রহিল না; তাহা মূর্ত্তি লইয়া দেখা দিল।

দ্বিপ্রহর রাত্রির পর ঘরে গিয়া দ্বার ঠেলিলাম। তিনি সে রাত্রি জাগিয়াই ছিলেন, তাঁর মধ্যেও ঝড় উঠিয়াছে। দ্বার খুলিয়া তিনি আমায় যাহা-তাহা বলিয়া ভর্ৎসনা করিলেন। শ্বাসে মন্ত্র আর প্রাণে তখন আগুন ধরিয়াছে—আমি কোন কথার উত্তর দিলাম না। তার পরবর্ত্তী রাত্রে আবার সন্ন্যাসীর নিকট গিয়া উপস্থিত হইলাম। তিনি বলিলেন "রামজী, বস।" এই সন্ন্যাসীকে আমরা "রামজী" নামেই চিনিয়াছিলাম। তিনি সকল দ্রব্যই "রামজী" বলিয়া সম্বোধন করিতেন। জিজ্ঞাসা করিলেও তিনি আত্মপরিচয় দিতেন না; তবে তিনি পাঞ্জাব প্রদেশের লোক এবং বোধ হয় উদাসী সম্প্রদায়ের সাধু ছিলেন।

সন্ন্যাসীর প্রতি অনুরাগ ক্রমেই বাড়িয়া উঠিল। আকাশে ঝড়। মুষল-ধারে বৃষ্টি। পথ অন্ধকার। তিনি একাই সারা রাত্রি গঙ্গাতীরে কাটাইয়াছেন। আমার প্রতি তিনি বিশেষ অনুগ্রহ করিতেন। তিনদিন থাকিবার কথা, এক সপ্তাহ কাটিয়া গেল। এক রাত্রে তিনি আমায় বলিলেন "রামজী, আর নয়—কাল যাইব।"

আমি বলিলাম "রামজী, আমি তোমার সঙ্গী হইব।"

রামজী হাসিলেন। প্রাণায়াম সম্বন্ধে তাঁর বিশেষ জ্ঞান ছিল। মধ্য রাত্রিতে তাঁহার সমাধি হইল। ভোর রাত্রিতে সমাধি-ভঙ্গ হইল। তিনি আমায় বলিলেন "তোমার জন্মকোষ্ঠী লইয়া আসিও।"

আমি কোষ্ঠী দেখাইলাম। তিনি আমার পদতল তন্ন-তন্ন করিয়া দেখিলেন; তারপর হাসিয়া বলিলেন "রামজী, তোমার কোথাও যাওয়া নাই। এইখানেই থাকিও। এইখানেই সন্ন্যাস, এইখানেই সিদ্ধি। তবে তোমায় একটী কাজ করিতে হইবে—করিবে?"

কথায় করুণার অন্ত ছিল না। যেন তিনিই দায়গ্রস্ত হইয়া আমার অনুগ্রহপ্রার্থী। আমি আগ্রহ করিয়া বলিলাম "কি!"

রামজী সহাস্য বদনে বলিলেন "তুমি বিবাহিত। তোমার যুবতী পত্নী। কিন্তু ভগবানের পথে বিনা ব্রহ্মচর্য্যে যাওয়া যায় না। আমি তোমায় এই ব্রত দিয়া যাইতে চাই।"

আমি তাঁহার পায়ের ধূলা মাথায় লইলাম। এমন দাবী কেহ তো করে নাই! পত্নীর সহিত এই প্রসঙ্গ লইয়া আলোচনা আরম্ভ হইল। তখনও তিনি যৌবনের সীমা ছাড়াইয়া আসেন নাই। আমার প্রবল আকাঙ্ক্ষা পূরণ করিতে তিনি কুণ্ঠিতা নহেন। আমার যাহাতে ভাল হয়, মঙ্গল হয়, তাহার জন্য প্রাণ দিতে হয় দিবেন—ইহা সর্ব্বান্তঃকরণে বলিয়া তিনি আমায় প্রণাম করিলেন।

সন্ন্যাসী 'যাই-যাই' করিয়া আমার উত্তরের প্রতীক্ষায় রহিয়াছিলেন। সে রাত্রি বৃষ্টি হইয়া গিয়াছে। পথ সিক্ত। বৃক্ষপত্র হইতে জল ঝরিতেছে। তখনও প্রভাতের ঊষারাগ দেখা দেয় নাই। অন্ধকারে "রামজী"র আসনের পাশে গিয়া দাঁড়াইলাম। তিনি কম্বল মুড়ি দিয়া শুইয়াছিলেন, পদশব্দে উঠিয়া বসিলেন—হাসিয়া বলিলেন "কি রামজী?"

আমি প্রণাম করিয়া বলিলাম "ব্রত গ্রহণ করিব।"

তিনি একটু ধ্যান করিয়া নিজের আসন গুছাইয়া লইলেন। একেবারে কম্বল ও চিম্‌টা বগলে তুলিয়া, প্রসারিত দক্ষিণ হস্ত আমার মাথার উপর দিয়া বলিলেন "কৃতার্থ হও। আমি আবার দ্বাদশ বর্ষ পরে আসিব।"

এইরূপ অকস্মাৎ বিদায় আমি আশা করি নাই। আমি বলিলাম "সে কি—এখনি?"

তিনি বলিলেন "হাঁ।"

আমি কয়েকটী টাকা দক্ষিণা দিতে চাহিলাম—তিনি হাসিয়াই তাহা ফিরাইয়া দিলেন। যত দূর দৃষ্টি যায়, তিনি ফিরিয়া-ফিরিয়া দেখিলেন। হায়, পথের বন্ধু! দুই দ্বাদশ বর্ষ শেষ হইল—যিনি ব্রত লইয়া আমায় সার্থক করিলেন, তিনিও আজ আর সাথী নহেন! এই রহস্যের কথা ভাবি, আর উদ্দেশে তোমায় প্রণাম করি। ১৭ই জুন, ১৯০৬ খৃষ্টাব্দের

রবিবার—আমরা ব্রতী হইলাম। আমার সে যুগের ডায়েরী হইতে এই সঙ্কল্পলিপির ছিন্নাংশটুকু এখানে অবিকল উদ্ধৃত করিয়া দিলাম :

আর আমার চির-যুগের সঙ্গিনি! যুগ-যুগ তোমায় সহযাত্রী-রূপে পাইব—এই আশায় অনন্ত জীবনই চাই, আমি মুক্তি-মোক্ষ এই প্রেমের দায়েই তাই পরিত্যাগ করিয়াছি।

ব্রহ্মচর্য্য-ব্রত তো গ্রহণ করিলাম—কিন্তু দেহ, প্রাণ, মন সে কথা শুনিবে কেন? সে এক নূতন দ্বন্দ্ব সৃষ্টি করিয়া বসিলাম। যাহা শ্রেয়ঃ, যাহা সত্য, তাহার সন্ধান, তাহা আয়ত্ত করার আকুলতা চিরদিনই প্রবল; কিন্তু যে তপস্যা ইহার জন্য করিতে হয়, যে ত্যাগ ও সংযমের প্রয়োজন হয়, তাহার হিসাব করিয়া কোনদিন এই সকল কাজে ঝাঁপ দিই নাই। তবে একবার লক্ষ্য স্থির হইলে, যে কোন প্রকারেই হউক, অভীষ্ট সিদ্ধ করিতে হইয়াছে। ব্রহ্মচর্য্য-ব্রত-পালনের পথেও আমি সহজে চলিতে পারি নাই।

প্রথম দুই-একদিন নূতন ভাবে কাটিল; কিন্তু প্রবৃত্তির তাড়নায় আমার মন স্থির করিয়া লইল—ইহা একটা অস্বাভাবিক, অসদৃশ আচরণ; নিয়মিত ভাবে ইন্দ্রিয়-সেবাই বিবাহিত জীবনের ব্রহ্মচর্য্য। ইহার সমর্থন-বাক্য তন্ত্রে-মনুসংহিতায় যখন পাওয়া যায়, তখন শাস্ত্র-নির্দ্দেশিত পথ ছাড়িয়া, একটা উদাসী সন্ন্যাসীর আদেশ পালন করিতে যাই কেন?

কিন্তু বিপদ্ হইল—'তাঁহাকে' এ কথা বুঝাইতে পারিলাম না। চিরদিন তাঁহার যে দোষটা বড় করিয়া দেখিতাম, যাহার জন্য তাঁহাকে কত অনাদর করিয়াছি, কত যন্ত্রণা দিয়াছি, এখন দেখি—তাহাই ছিল আমার জীবনের শক্তি ও বীর্য্য। আমার একটী সঙ্কল্প ব্যতীত কোন সঙ্কল্প পালন করার সম্ভব হয় নাই; আর তিনি আমার দায়ে যে কোন সঙ্কল্প গ্রহণ করিয়াছেন,

আজীবন তাহা পালন করিয়া তাঁর দৃঢ় চরিত্রের পরিচয় দিয়াছেন। আমি সঙ্কল্প লইতাম কথায়-কথায়, আর ভাঙ্গিতে চাহিতাম পদে-পদে; তিনি ইহা গ্রহণ করিতেন আমার সহিত ঘোরতর সংগ্রামের পর; কিন্তু একবার যাহা ধরিতেন, শেষে বুঝিয়াছিলাম—তিনি আর জীবনে তাহা পরিত্যাগ করিতেন না। কেবল একটী স্থানে তিনি সব ছাড়িতে প্রস্তুত হইতেন; যেখানে তিনি দেখিতেন আমার জিদ্ কোনরূপে ভাঙ্গিবে না, সেইখানে নিজেকে নত করিয়া দিতেন। সে কি তাঁর পরাজয়! এই গুণেই তিনি আমায় চিরদিনের জন্য জয় করিয়া লইয়াছেন।

যখন নানা যুক্তি, তর্ক, শাস্ত্রবচন উদ্ধৃত করিয়া বুঝাইতে পারিলাম না, তখন জোর আরম্ভ করিলাম। একটা চমৎকার অনুভূতি এই লাভ করিয়াছি যে, পশুবৃত্তির উত্তেজনা অতিশয় উৎকট হইলেও, ইহা সত্যই স্থায়ী হয় না। ইহার প্রথম বেগ যে কোন কারণে প্রশমিত হইলে, প্রকৃতির মধ্যে একেবারে বিপরীত প্রভাব জাগিয়া উঠে, সঙ্কল্পপূরণের শক্তিলাভ হয়। ব্রহ্মচর্য্য-ব্রত-পালনের কৃতিত্ব আমার আদৌ ছিল না। তিনিই ইহা পালন করিবার জন্য প্রাণপণ করিয়াছিলেন। আমার প্রণয়-সম্ভাষণের ভিতরেও ছলনা দেখিয়া তিনি সাবধানে চলিতেন, ক্রুদ্ধ হইলে সান্ত্বনা দিতেন; এমন কি, উঞ্ছপ্রবৃত্তির কপট আচরণকে তিনি এমনই সংশয়ের চক্ষে দেখিতেন যে, রাত্রে ভাল করিয়া নিদ্রা যাইতেন না। তাঁর নিদ্রিতাবস্থায় পাশব-বৃত্তি চরিতার্থ করার সুযোগটুকুও ছাড়িয়া দিতাম না; কাজেই এইরূপ সতর্কতা তাঁর পক্ষে খুবই স্বাভাবিক হইয়াছিল।

এক-এক সময়ে তাঁহাকে বড় বাধা বলিয়া মনে হইত। ভাবিতাম—আমি ব্রত লইয়াছি—সমর্থ হই, পালন করিব; না হয়, যাহা পারি না, তাহা জোর করিয়া করার প্রয়োজন কি? বুঝাইয়া যখন পারিতাম না, তখন সাময়িক ভাবে ক্ষুব্ধ ও বিরক্ত হইতাম। তিনি মিটি-মিটি হাসিতেন —গ্রাম্য প্রবাদ-কথা শুনাইয়াই পরিহাস করিতেন; আমার সর্ব্বশরীর জ্বলিয়া যাইত।

নিয়মিত ইন্দ্রিয়ভোগে যে স্বাস্থ্য ছিল, এই কৃচ্ছ্রতায় তাহা ভাঙ্গিতে আরম্ভ করিল। পরিপাকশক্তির ব্যাঘাত হইয়া বস্তুতঃ শরীরের ক্ষতিই

অধিক হইতে লাগিল। যৌবনে প্রথম যুগেই বিবাহ হওয়ায়, অবৈধ বীর্য্যপতনের অবস্থা খুব কমই হইয়াছিল ; কিন্তু স্বেচ্ছায় এই অস্বাভাবিক জীবন লইয়া আমি নূতন ভাবে বিপন্ন হইলাম।

সে যুগের ডায়েরী হইতে এই নূতন চরিত্রগঠনের পথে যে অন্তরায়চিহ্ন আঁকিয়া রাখিয়াছি, তাহা হইতেই বেশ স্মরণ হয় যে, নিদ্রিত অবস্থায় বীর্য্যস্খলন হওয়ায় আমি অতিশয় ভীত হইয়া, তাঁর কাছে কাতরভাবে মিনতি জ্ঞাপন করি ; তাঁহাকে চিকিৎসকদিগের পরামর্শ-মত বুঝাইয়া দিই যে, ইহাতে আমার ভাল না হইয়া ক্ষতিই অধিক হইবে। কেননা, ১৭ই জুন ব্রত গ্রহণ করি—যে দুই-তিনদিন নূতন ভাবের উত্তাপ ছিল, সে কয়দিন বাদে স্বভাব বিদ্রোহী হইয়া উঠে ; প্রতি তিন-চারিদিন অন্তর নিদ্রিতাবস্থায় স্খলিতবীর্য্য হইয়া, দারুণ অবসাদে আমি ম্রিয়মাণ হইয়া পড়িলাম।

কিন্তু তিনি আমার কোন কথাই শুনিলেন না—কেবল বলিলেন "অন্তুতঃ এক বৎসর আমি তোমার ব্রত রক্ষা করিব, সারা জীবনের কথা না হয় ছাড়িয়াই দিলাম।" আমি তাহাতে আশ্বস্ত হইলাম ; কিন্তু এক বৎসর এক যুগের চেয়েও দীর্ঘ বলিয়া মনে হইল।

যখন একান্ত নিরুপায় হইলাম, তখন আত্মরক্ষার পথ নিজের ভিতর হইতেই সন্ধান করার প্রবৃত্তি জাগিয়া উঠিল। দেখিলাম—একত্র শয়ন করা হেতু, কাম-প্রবৃত্তির উদয়ে, যেরূপ একটা উত্তেজনাময় স্নায়ুতরঙ্গে সর্ব্বশরীর আলোড়িত হয়, তাহাতেই ভিতরে-ভিতরে এমন একটা কিছু ঘটিয়া যায়, যাহাতে শরীর-মন অবসন্ন হইয়া পড়ে, অঙ্গ-প্রত্যঙ্গ শিথিল হইয়া যায়। আমি একত্র শয়ন ছাড়িয়া দিবার সঙ্কল্প করিলাম।

তিনি হাসিয়া বলিলেন, "তোমার এই বীরত্ব ! মন চাঙ্গা তো কাটেঙ্গা গঙ্গা।" তিনি এই কথাটা প্রায়ই বলিতেন। কি জানি কি ধাতু দিয়া ভগবান্ তাঁহাকে গড়িয়াছিলেন। আজ আমি সর্ব্বস্বহারা। বিপদে চক্ষুঃ বুজিয়া ঝাঁপ দিতাম, কার শক্তি ও সাধনের সাহায্যেই সর্ব্বক্ষেত্রে জয় আয়ত্ত করিয়াছি ! আজও দেখি—তিনি অশরীরিণী হইয়া যেন আমায় অধিক সাহায্য করিতেছেন।

শয়নকালে ঘরে মেঝের উপর দুইটা শয্যা রচনা কবা হইল। একখানি

কম্বলের উপর চাদর বিছাইয়া রাত্রি কাটাইয়া দিবার ব্যবস্থা করিলাম। তিনি নির্ব্বিকার। শয্যা পৃথক্ হইলে কি হয়, আমি ব্যস্ত হইয়া গিয়া তাঁর বক্ষের উপর আছাড় খাইয়া পড়ি; তিনি তাঁর কোমল করপল্লব সঞ্চালন করিয়া আমায় সান্ত্বনা দেন, আশা দেন, উৎসাহ দিয়া বলেন "পুরুষ তুমি, সন্ন্যাসীর নিকট অঙ্গীকার করিয়াছ—এক বৎসর অন্ততঃ শপথ পালন কর।"

ভিতরে শ্রদ্ধার প্রবাহ বহিল—ভাবিলাম এই পশুটাকে মুক্তি দিতে, হে জগদ্ধাত্রি! তুমি আমায় বুকে লইয়াছ। এই সময় হইতে একদিক্ দিয়া তাঁহার প্রতি আমার শ্রদ্ধা হইল; অন্যদিকে সেবিকা, সহকারিণী, একান্ত অনুগতা দাসীর মত তিনি আমার সেবা করিতেন। ধীরে-ধীরে পতি-পত্নীর মধ্যে পূর্ব্ব-সম্বন্ধের পরিবর্ত্তন দেখা দিল। তাঁব অনুরাগের মধ্যে যখন সম্ভোগের কিছু রহিল না, তখন অমৃতের মতই ইহা আমায় বিভোর করিল। পৃথক্ শয্যা পড়িয়া রহিল। তাঁর সুগোল বাহু-লতা উপাধান করিয়া রাত্রি কাটিত, তাঁর বাহু-বন্ধনে হৃদয় পরিতৃপ্ত হইত। দেখিতে-দেখিতে স্বভাব-সংস্কারের পরিবর্ত্তন হইল। উপর্য্যুপরি সাত-আট বার নিদ্রিতা-বস্থায় বীর্য্যস্খলনের পর তাঁর বাহুবন্ধনের ভিতরেই একটা পবিত্র প্রভাব অনুভব করিলাম। পূর্ব্বে তাঁহাকে দেখিলে যে ভাব জাগিত, তাঁকে স্পর্শ করিলে মন যেমন নীচের দিকে ঝুঁকিয়া পড়িত—আর তেমন হয় না; তাঁর চক্ষুঃ দেখিলেই বুঝিতাম—চাহনিতে আমার সঙ্কল্পের কথাই স্মরণ করাইয়া দিতেছে। তিনি উভয় বাহু বিস্তাব করিয়া বক্ষে ধারণ করিলে, সে অমিয়-পরশ বুঝাইয়া দিত—এখানে ভোগ নাই, এখানে কামনার স্থান নাই। সে যে কি অপার্থিব মিলনের মধুময় আস্বাদ, তাহা ভাষায় বুঝান যায় না। শাস্ত্রে ব্রহ্মচর্য্য-ব্রত-পালনের অনেক কঠোর বিধান আছে, কিন্তু আমি দেখিয়াছি—বিশুদ্ধ-কায়ার যোটনে মনোবহা নাড়ীতে বিশুদ্ধ রতিই আশ্রয় পায়; কাজেই শিরায়-শিরায় সম্ভোগলালসার বান ডাকে না। প্রকৃতির চাওয়া যখন সুনির্দ্দিষ্ট হয়, তখনই মুক্তি। আমার পত্নীর কটাক্ষে বিষ ছিল না, স্পর্শে মাদকতা ছিল না। আমাব প্রতিজ্ঞা পূরণ করার জন্য তিনি দেবীর আসন পরিগ্রহ করিলেন। দুর্ভাগ্য আমার—বড় অসময়ে তাঁহাকে হারাইলাম। আমার নিজের জন্য নহে;

যখন অনেক পুরুষ ও নারী তাঁহাকে আশ্রয় করিয়া একটা দিব্য জীবনের জন্য দৃঢ়-সঙ্কল্প হইল, সেই সময়েই তিনি প্রস্থান্ করিলেন। কিন্তু তাঁর আশ্বাসবাক্য বোধ হয় ব্যর্থ হইবে না—একদল মানুষের মধ্যে নবজীবনের প্রতিষ্ঠা কোন বাধায় বুঝি আর প্রতিহত হইবার নহে।

আমি যদি তাঁহার উপর সবখানি নির্ভরতা রাখিয়া চলিতাম, তাহা হইলে অনেক দুর্গ্রহের হাত হইতে মুক্তি পাইতাম। তাঁর ঐশী শক্তি সম্বন্ধে অপ্রত্যয় ছিল না; কিন্তু আমি আত্মবিস্মৃত হইতাম, তাঁর প্রতি মহিমা-বোধের লাঘব হইত। ফলে, পুরাতন বিকৃত সাধনপথই আবার আশ্রয় করিয়া বসিতাম। তাহাতে ক্ষতির মাত্রা দেখিয়া আবার পিছাইতাম। অভিজ্ঞতার্জ্জনের দিক্ দিয়া সফল হইয়াছি; কিন্তু জীবনের হানি করিয়াছি অনেক, তাঁহাকেও অকারণ উৎকণ্ঠিতা করিয়া তুলিয়াছি।

স্বতন্ত্র বিছানার চেয়ে, তাঁর বুকের কাছে রাত্রিযাপনের নীতি আমায় অধিক সাহায্য করিয়াছে। ব্রহ্মচর্য্য-ব্রত রক্ষা করার অহঙ্কার আড়ম্বর সৃষ্টি করিত। কপালে ফোঁটা, গলায় রুদ্রাক্ষের মালা পরিতাম। বোধহয় সকলেই শুনিয়াছিল—আমি ব্রহ্মচর্য্য-ব্রত গ্রহণ করিয়াছি, আমার পত্নীর সন্তান-সম্ভাবনা নাই। তাঁহাকে এই জন্য মাদুলী গ্রহণ করিতে হয় নাই, কোন দেবতার দুয়ারে ধন্না দিতেও কেহ বলে নাই। কিন্তু তিনি এই সাধনার বাহ্যাচার একেবারেই পছন্দ করিতেন না। তিনি বলিতেন "যদি ইহার ভিতর সুফল কিছু থাকে, তাহা তো লাভ করিবে, তখন লোকে তো জানিবেই; কিন্তু পারি আর নাই পারি, সে কথা কি বলা যায়! কোন্‌দিন ভগবান্ কি মতি দিবেন কে জানে, পূর্ব্ব হইতে এমন লোক-জানাজানির প্রয়োজন কি?"

কোনরূপ বাহ্যাচার দেখিলেই তিনি কাতর মিনতিপূর্ণ কণ্ঠে বলিতেন "রক্ষা কর, ইহা করিলেই লোকে জানিবে—আমরা কি করিতেছি!" কিন্তু আমি ভাবিতাম—বাহিরে একটা প্রচার চাই; চারিদিক্ হইতে বাঁধন দেওয়ার প্রয়োজন এই যে, মনটা সহজে ছোট হইতে চাহিবে না। সুখ্যাতির প্রচার হইলে, সুনামের দায়েই অনেক সময়ে মন্দ কর্ম্ম করিতে বাধে। তদ্রূপ আমার ব্রতটা চারিদিকের চেতনায় ছড়াইয়া থাকুক, লোকলজ্জা-ভয়েও ঠিক থাকিতে পারিব। কিন্তু ইহা যে ভাবের ঘরে চুরি করার

পক্ষে আদৌ বাধার কারণ নহে এবং ফল্গু-প্রবাহের ন্যায় লোকচক্ষের অন্তরালে স্বভাবসংস্কার আরও দুরাচার করিয়া তুলে, তাহা তখন এমন করিয়া বুঝি নাই।

দুই-তিন মাসেই আচার-আচরণ অন্যরূপ হইল। আমি মুক্তকচ্ছ হইলাম। আহার সম্বন্ধে নানারূপ নিয়ম ও ভেদ ঘটিল। তিনি কিন্তু এক চালেই চলিলেন। বাহির হইতে বুঝিবার উপায় ছিল না যে, এই তরুণী এত বড় একটা কৃচ্ছ্রসাধনের ভার মাথায় বহিতেছেন। তাঁর প্রফুল্ল মুখে মুক্ত হাস্য—পরিষ্কার-পরিচ্ছন্ন বসনে সারা অঙ্গ ঢাকিয়া, তিনি সহজ-ভাবেই সংসারের সকল কার্য্য সারিয়া যাইতেন, পূর্ব্বের মতই লোকের সহিত আলাপ করিতেন। হাস্য-পরিহাসের ত্রুটি ছিল না। আর আমি ক্রমেই উৎকট হইলাম। আজ ফলাহার করিব, কাল অলবণ অন্ন ভোজন করিব, অনশন, হবিষ্যান্ন—সে যে কত প্রকার বায়নাক্কা, তাহার ইয়ত্তা ছিল না; আর তিনি সব কিছুর ব্যবস্থা করিয়া কেবল বলিতেন "দেখ, যা' সয়, তাই কর। এরূপ করিলে শরীর-মন যে ভাল থাকে, তা' নয়। তুমি একটা কিছু করিতেছ, ইহার মধ্য দিয়া তাহাই প্রকাশ পায়।" আমি বলিতাম "তুমি কি বুঝিবে? এই সব না করিলে ঠিক থাকা যায় না।" তিনি হাসিয়া আমার মুখের দিকে চাহিতেন—সে দৃষ্টির অর্থ বুঝিয়া আমি বড় ছোট হইয়া পড়িতাম। ভাবিতাম—সত্যই তো আহারে-আচরণে দুর্জ্জয় ইন্দ্রিয়-বৃত্তির রোধ হয় না। এই সংযমের বাঁধ অতিশয় শ্রদ্ধায় তিনি যদি রক্ষা না করেন, আমি কোথায় ভাসিয়া যাই, তাহার ঠিকানা নাই।

এমন করিয়া দিন চলিল। ভিতরে সঙ্কল্প-পালনের জন্যই হউক অথবা ব্রহ্মচর্য্যপালনের কোন শক্তি-বশতঃই হউক, একটী নূতন প্রভাব অনুভব করিলাম। যে কাম সহজ স্বচ্ছন্দে সম্ভোগ-রত ছিল, সে কাম এক্ষণে অন্যদিকে মোড় ফিরিয়া রূপান্তর পরিগ্রহ করিল। তখন স্বদেশী যুগ আমার সম্মুখে। অন্য কোন সাধনপ্রসঙ্গে আর নিজেকে জড়াইয়া চলার সাধ শেষ হইয়াছিল। কাজেই এই যুগের হাওয়ায় জীবনের পাল তুলিয়া ভাসিয়া পড়িলাম। আমার যাহা কিছু সবই নিজের সবখানি দিয়া না করিলে তৃপ্তি পাই না; কাজেই এই স্বদেশী যুগটাকে মাথায় বহিয়া নিজের চন্দননগরের গৃহেই আহ্বান করিয়া আনিলাম। চন্দননগরে ৭ই আগষ্টের যুগ-শঙ্খ 'তাঁহার'

ফুৎকারেই ধ্বনিত হইল। পল্লীতে-পল্লীতে, প্রতি গৃহ-দ্বারে কদলী-তরু জাতির মঙ্গল সূচনা করিল। পল্লী-দেবতার মন্দির দীপালোকে উজ্জ্বল হইল। হাজার প্রদীপে তৈল-সলিতা দেওয়ার ভার তাঁরই উপরে ন্যস্ত হইয়াছিল। রাখী-বন্ধনের উৎসবও আমার গৃহাঙ্গনে অনুষ্ঠিত হইল। সে দিনের শতাধিক স্বদেশসেবকের ফলাহারের ব্যবস্থাও তাঁহাকে করিতে হইয়াছিল। সংসারের সকল কাজের ভিতর আমার এই নূতন যুগের অতিথিকেও তিনি হৃদয় দিয়া বরণ করিয়া লইলেন। তাঁর সাহচর্য্যেই আমি স্বদেশী যুগের মানুষ বলিয়া পরিচয় দিলাম। হরিদ্রা-বর্ণের উষ্ণীষ মাথায় পরিয়া তরুণের দল আমার উঠানে সমবেত হইত, তিনি সলজ্জনেত্রে দরজার ফাঁক দিয়া দেখিতেন। শোভাযাত্রা করিয়া বাড়ী ফিরিলে, তাঁর স্নেহ-হস্তের দান নবযুগের সন্তানেরা মাথায় করিয়া লইত। ক্ষুধায় অন্ন, তৃষ্ণায় জল তিনি এই সময় হইতেই সাধ্যমত বিতরণ করিতেন। বাহিরে সকলে আমার হৃদয়েরই স্পর্শ পাইত; কিন্তু অন্তরালে কি বিশাল মাতৃ-হৃদয় এই নবযুগের ঋত্বিক্‌দের জন্য আকুল হইয়া উঠিয়াছিল, তখন কে তাহার সন্ধান রাখিয়াছিল!

এই সময়ে চন্দননগরে কানাইলাল লাঠিখেলার সমিতি গঠন করে। আমি সেইখানে গিয়া আজিকার এই ভবিষ্যৎ-সৃষ্টির অঙ্কুর দর্শন করি। হৃদয়ের সেবা ও সহানুভূতি ঢালিয়া আমি এই সমিতির কল্যাণকামী হইয়াছিলাম। অর্দ্ধোদয় যোগে স্বেচ্ছাবাহিনীর সৃষ্টি, বিলাতী কাপড় পিকেট করা, স্বদেশীমন্ত্রের প্রচার—সবেরই কেন্দ্র ছিল এইখানে। তারপর কানাইলাল ধৃত হইলে, সমিতির জন্য স্থান কেহ দিল না—স্থান হইতে স্থানান্তরে ঘুরিয়া, আমারই গৃহপ্রাঙ্গণে আসিয়া তাহা স্থির হইল। যাহারা যাইবার, তাহারা একে-একে প্রস্থান করিল; যাহারা চিরদিন তাঁর স্নেহাঞ্চলচ্ছায়ায় আশ্রয় লইবার, তাহারা রহিয়া গেল। "প্রবর্ত্তক-সঙ্ঘের" বীজকেন্দ্র এই যুগের হাওয়ায় তিলে-তিলে গড়িয়া উঠিল। অকৃত্রিম হৃদয় ঢালিয়া আমি এই সৃষ্টির বেদীরক্ষায় আত্মনিবেদন করিলাম, পশ্চাৎ মহালক্ষ্মী আমার সহকারিণী হইলেন।

আমার দুয়ার দিবারাত্রি খোলা থাকিত—অন্নপূর্ণার ভাণ্ডার রিক্ত হইত না। দ্বিপ্রহরে স্বদেশসেবী আসিয়া আশ্রয়ের সহিত ক্ষুন্নিবৃত্তি-লাভে

চরিতার্থ হইত ; কিন্তু কেহ কোনদিন সন্ধান রাখে নাই—এমন অকাতর সেবাময় কাহার হৃদয় ছানিয়া, এই স্নেহোৎস মানুষের দেহ-মন স্নিগ্ধ করে !

স্বদেশসেবার জয়ডঙ্কা বাজিয়াছে। আমরা এক বৎসর ব্রতধারী হইয়া থাকিলাম। এই এক বৎসরের তপস্যায় ভিতরটায় পূর্ব্বের তরল ও লঘু ভাব আর নাই। আমি বলিলাম "ইহা আমাদের চিরব্রত হউক। আমি পথ পাইয়াছি। এখানে প্রাণ দেওয়ার খেলা—তুমি আমায় সাহায্য করিও।"

তাঁর উৎকণ্ঠার সীমা রহিল না। স্বদেশী-যুগের হাওয়া ভীষণ ঝটিকাবর্ত্তে পরিণত হইল। মাথার উপর বজ্র হাঁকিয়া উঠিল। অন্ধকার পথে পা বাড়াইলাম। শঙ্কিত হৃদয়খানি লইয়া তিনিও আমার সহযাত্রী হইলেন। সে যাত্রা আজও তো আমার শেষ হয় নাই—কিন্তু আজ তুমি কোথায় !

স্বাধীন-ভাবে জীবিকা নির্ব্বাহ করার প্রবৃত্তি বাল্যকাল হইতেই আমায় পাইয়া বসিয়াছিল। কলিকাতার স্কুলে যখন পড়িতাম, তখন পিতাঠাকুর মহাশয় একখানি হাঁড়ীর দোকান করিয়াছিলেন। তাহার পার্শ্বেই একটী ছোট্ট দইয়ের দোকানও ছিল। আমি সেইখানে বসিয়া এক পয়সায় শালপাতার ঠোঙায় আড়াই চামচ দধি বিক্রয় করিতাম। সারা দিনের পর আট-দশ আনা দধি বিক্রয় করিয়া, তহবিল গণিয়া বড় তৃপ্তি পাইতাম। ফরেসডাঙ্গার হাঁড়ী, ঘাটালের হাঁড়ী হাতের তেলোয় রাখিয়া বাজাইয়া খরিদ্দারের হাতে দিতাম। সে যে কত মজা লাগিত, তাহা আজিও মনে করিয়া সুখ পাই। স্বাধীন স্বাবলম্বী হইয়া দাঁড়াইবার প্রেরণাই আমায় এই সকল কাজে উদ্বুদ্ধ করিত।

আমার ব্যবসার দিকে ঝোঁক দেখিয়া নিমতলায় আমার পিতাঠাকুর একখানি পুরাতন থলিয়ার দোকান করিয়াছিলেন। বিদ্যালয়ের ছুটি হইলে, আমি সেইখানেই থাকিতাম। একজন কর্ম্মচারী পুরাতন থলিয়া গস্ত করিত। তাহা মেরামত করিয়া, পঁচিশখানি করিয়া বাণ্ডিল বাঁধিয়া বিক্রয় করা হইত। গুন্ সূঁচ ও সূতালি লইয়া তাহাদের সঙ্গে আমিও থলিয়া সেলাই করিতে বসিতাম। বড় খরিদ্দার আসিলে, মাথায় করিয়া বাণ্ডিল-বাঁধা থলিয়া গরুর গাড়ীতে বোঝাই করিতাম। কিন্তু অল্প বয়সে লেখাপড়া ছাড়াইয়া একেবারে ব্যবসার ক্ষেত্রে নামিয়া পড়ার সুযোগ পিতা-ঠাকুর আমায় দেন নাই। তিনি নিজে কেরাণীগিরি করিতেন; পরের হাতে ব্যবসা সফল হওয়া সর্ব্বত্রই দুরাশা, তাঁরও প্রচেষ্টা এই ক্ষেত্রে ব্যর্থ হইয়াছিল। আমাকেও ব্যবসা ছাড়িয়া চাকুরী ধরিতে হইয়াছিল। আমার কিন্তু আপশোষ হইত।

স্বদেশী যুগের আরম্ভ হওয়া মাত্র চন্দননগরের বাজারে একখানি স্বদেশী দ্রব্যের দোকান লইয়া, চাকুরী করার অবস্থাতেই স্বদেশি-দ্রব্য-প্রচারের সঙ্গে স্বাধীন-ভাবে জীবনযাত্রা-নির্ব্বাহের একবার চেষ্টা করি। কিন্তু

সারাদিন দোকানে মাছি তাড়াইয়াও এক-একদিন এমন হইত যে, 'বহুনি' পর্য্যন্ত করিতে পারিতাম না; অনেকগুলি টাকা নষ্ট করিয়া শেষে কেরাণীগিরিতেই মন দিয়াছিলাম।

কিন্তু বাল্যপ্রেরণা সহজে যাইবার নহে। স্বদেশী চিনির খাদ্য-দ্রব্য প্রস্তুত করিলে খরিদ্দারের অভাব হইবে না ভাবিয়া, স্বদেশী মিষ্টান্ন ভাণ্ডার খুলিয়া বসিলাম। স্বদেশী চিনির মিছরি, খৈ ভাজিয়া গুড় মিশ্রিত করিয়া মুড়কী এবং নানাবিধ খাদ্য দ্রব্য প্রস্তুত করাইয়া পাকা দোকানদার হইয়া বসিলাম। স্বহস্তে মিছরি, মুড়কী প্রভৃতি পাক করিয়াছি এবং বাজারের শাকসব্জী-বিক্রেতৃগণ যখন বেচা বেচিয়া ঘরে ফিরিত, তখন তাহারা এক পয়সার মুড়ি, মুড়কী, ফুট-কড়াই চাহিয়া বসিলে, প্রথমে আমায় বড় বিব্রত হইয়া পড়িতে হইত; পরিশেষে হাত বেশ চলিত। দোকানে বিক্রয় হইত মন্দ নয়; শেষে মহা-সমস্যায় পড়িয়া দোকান তুলিয়া দিতে বাধ্য হইলাম।

কারিকরদের হাতেই লাভ-ক্ষতির হিসাব—দোকানে বিক্রয় বাড়িলে কি হইবে, অধিক বিক্রয়ে অধিক ক্ষতিই হইতেছিল। একদিন চারি আনায় আধ সের গজা ওজন করিতে গিয়া মাত্র চৌদ্দখানি গজা ওজনে চড়িল। খরিদ্দার বলিল "ওজনে চাহি না—আমায় চারি আনায় ষোলখানা গজা গণিয়া দেওয়া হউক।" এই ঘটনায় আমার মাথা ঘুরিয়া গেল। দেখিলাম —কারিকরগণ শ্রম কমাইতে গিয়া আমার সর্ব্বনাশ করিতেছে। যে কাজ আদ্যন্ত জানা নাই, সে কাজে সর্ব্বপ্রথম অভিজ্ঞতা অর্জ্জন করিতে হইলে বেশ ক্ষতিই স্বীকার করিতে হয়। কারিকরদের সহিত কথা-কাটাকাটি হইল। তাহারা বুঝিল—ফাঁকি দেওয়া ক্রমেই অসম্ভব হইবে। তাহারা বেশ মোচড় দিতে আরম্ভ করিল। একদিন রাত্রিতে কোন কারিকরই দোকানে ছিল না। আকাশে মুষলধারে বৃষ্টি। একাই দোকান বন্ধ করিতেছিলাম। সে যে কি নাকাল, তাহা আর বলিবার নহে। এক-একখানা কাটা তক্তা গুছাইয়া দোকান বন্ধ করিতে হয়। তক্তার নম্বরগুলি অস্পষ্ট ছিল। ঝড়ে-জলে কোনখানির পর কোনখানি বসাইব, তাহার ঠিক ছিল না। একখানা তক্তা আমার মাথার উপর সোপাট আসিয়া পড়িল। পিতাঠাকুর আমার এই দুর্দ্দশা দাঁড়াইয়া দেখিতেছিলেন, তিনি আর নীরব থাকিলেন না। এই সঙ্গে ছাতার বাড়ি দু'চার ঘা আমার উপর বসাইয়া, তিনি চীৎকার করিয়া

বলিলেন "আয় বল্‌ছি। ব্যাটা ব্যবসা কর্‌ছে—ছোট লোকের কারবার!" এইখানেই ব্যবসায় ইস্তফা দিয়া কেরাণীগিরিই সার করিয়াছিলাম। এই কাজে ইংরাজ সওদাগর অফিসে সাহেবদের প্রিয়পাত্র হইয়াছিলাম। চাকুরীর পক্ষে উন্নতির পথও যে না ছিল তাহা নহে; কিন্তু ১৯০৯ খৃষ্টাব্দের রাখী-বন্ধনোৎসব প্রাণে যে আগুন জ্বালাইয়া তুলিল, তাহাতে চাকুরী করা আর পোষাইল না।

এক সন্ধ্যায় সখের কেরাণীগিরি ছাড়িয়া আমার স্ত্রীর সম্মুখে আসিয়া দাঁড়াইলাম। তিনি ইহা ভাল বুঝিলেন না—আমার দিকে তাকাইয়া একবার বলিলেন "লোকে চাকুরী করিয়াও কি স্বদেশী করিতেছে না?" আমি তখন তাঁহার কথার উত্তর দিতে পারি নাই। কিন্তু যখন তিনি বলিলেন "চাকুরী ছাড়িও না। তোমার ব্যবসার কথা তো জানা আছে, যেমন-তেমন চাকুরী—ঘি-ভাত!" তখন বিরক্ত হইয়া তাঁহাকে আমি অনেক কথা শুনাইয়া দিয়াছিলাম। যখন বকিতাম, তখন হৃদয়ে সূঁচ বিঁধিয়া দিতাম। তিনি অশ্রুসিক্ত কণ্ঠে ক্ষমা না চাহিয়া নিস্তার পাইতেন না। একবার মনে পড়ে—নিজের ভবিষ্যচ্চিন্তার দায়ে তিনি আমায় বলিয়াছিলেন "দেখ, আমার তো আর কেহ নাই—ভগবান্ করুন, তেমন দিন যেন না হয়; কিন্তু অদৃষ্টে কি আছে তো জানি না! আমার জন্য একটা ব্যবস্থা করিও।" আমি এরূপ কথা তাঁর নিকট হইতে আসিতে পারে, এরূপ কল্পনাও করি নাই। যদিও স্বাভাবিক সংসার-জীবনে এরূপ কথা যে তেমন দোষের নহে, তাহা জানিতাম; তবুও তাঁর কথা শুনিয়া আমার সমস্ত হৃদয়খানি মোচড় দিয়া উঠিল। আমি ব্যথিত হইয়াই বলিলাম "আমার বিশ্বাস—এ কথা তোমার নিজের কথা নহে। কেহ তোমায় শিখাইয়া দিয়াছে। ইহার উত্তর হইতেছে—যে নারী স্বামীর অবিদ্যমানতা কল্পনা করিয়া নিজের অবস্থা গুছাইয়া লওয়ার সুযোগ খুঁজে, সে পাতিব্রত্যধর্ম্মের মহিমা জানে না। আমার মৃত্যুর পরও তুমি সুখে-স্বচ্ছন্দে বাঁচিতে চাহ, এইরূপ চিন্তা কেমন করিয়া করিলে—আমি ভাবিয়া পাই না!"

উত্তর এমন নিষ্ঠুর ভাবে পাইতে হইবে, এতখানি ভাবিয়া তিনি কথাটা বলেন নাই। সংসারে এই ভাবের কথা হইয়া থাকে; তা'ছাড়া তাঁর পিতৃকুলের দিক্ হইতেই কথাটা উঠিয়াছিল এবং আমার মনে হয়, অনেকেই

যেমন অসময়ের জন্য কিছু সংস্থান করিয়া রাখে, তাঁকেও সেইরূপ সদুপদেশ দেওয়ার ফলেই তিনি ইহা আমার নিকট উত্থাপন করিয়াছিলেন। আমার কথা শুনিয়া, তিনি লজ্জায় ও দুঃখে অভিভূতা হইয়া পড়িলেন। তাঁহার যেন হুঁস হইল—কি সর্ব্বনাশের কথাই বলিয়াছেন! তিনি সজল নয়নে আমার মুখের দিকে চাহিয়া সেদিন করুণ কণ্ঠে যে বাণী কয়টী উচ্চারণ করিয়াছিলেন, তাহা এখনও আমাব বুকে আঁকা আছে এবং সেই কথা স্মরণে আনিতেও তিনি ভবিষ্যতে শিহরিয়া উঠিতেন। তিনি বলিলেন "আমি অত ভাবি নাই, বুঝি নাই—অমুক আমায় যাহা শিখাইয়া দিয়াছিল, আমি তাহাই বলিয়াছি। তোমায় ছাড়িয়া আমায় আবার প্রাণ ধারণ করিতে হইবে, এ কথা এমন করিয়া আমার মনে হয় নাই। আর বলিও না—তেমন দুর্দ্দিন যদি সত্যই হয়, এ প্রাণ তখনই বাহির হইবে।"

তাঁর সেই চিন্তাই শেষ দিন পর্য্যন্ত ছিল। আমার সামান্য অসুখ হইলে, তিনি যার পর নাই চঞ্চলা হইতেন। আমি তাঁহার অবস্থা দেখিয়া নিশ্চয় করিয়াছিলাম—সত্যই যদি আমার মৃত্যু ঘটে, ইনি তৎক্ষণাৎ আছাড় খাইয়া প্রাণত্যাগ করিবেন। সমস্ত প্রাণটা উজাড় করিয়াই তিনি আমার মুখ চাহিয়া থাকিতেন। আজ তো আর সে করুণ সতর্ক চাহনী নয়নপথে পড়ে না। আজ জিজ্ঞাসা করি—সে দরদ জীবনের সঙ্গেই কি শেষ হইল? অথবা তাঁহার অধ্যাত্ম-সন্তানদের অপরিসীম স্নেহানুরাগের মধ্যেই কি তিনি আপনার প্রাণের দরদ মিশাইয়া সান্ত্বনা পাইলেন?

আমার যদি কোন অসুখ হইয়াছে তো তিনি শয্যা ছাড়িয়া উঠিতেন না। তিনি আহার-নিদ্রা ত্যাগ করিতেন, কাহারও কথা শুনিতেন না। নিজের ভিতরে যেন হঠাৎ তিনি আশ্বাসের বাণী পাইতেন, তখন হাসিমুখে বলিতেন "কোন ভয় নাই।" আমি হয়তো তখনও রোগ-যন্ত্রণায় অস্থির। তিনি নির্ব্বিকার চিত্তে সংসারের কাজ-কর্ম্মে নিযুক্ত থাকিতেন। আমায় ধমক দিয়া বলিতেন "তুমি অল্পেই অস্থির হইয়া পড়। একটু স্থির হও। রোগ হইলে, তার একটা তো যন্ত্রণা আছেই!" কি জানি কেমন করিয়া, এক দিন অথবা এক রাত্রির মনঃসংযোগে তিনি আমার অবস্থা বুঝিয়া লইয়া এমন নিশ্চিন্তা হইতেন। আমার নানাপ্রকার ব্যাধি হইয়াছে, প্রাণনাশের আশঙ্কাও হইয়াছে; কিন্তু তাঁহার মনের অবস্থা দেখিয়া আমিও

ভরসা পাইয়াছি। ক্রমে এমনই নিশ্চয় হইয়াছিলাম যে, যতদিন তিনি জীবিতা থাকিবেন, ততদিন আমার মৃত্যু হইবে না। তাই যখন তিনি কোন পর্ব্বদিনে পায়ে মাথা রাখিয়া কেবল প্রার্থনা জানাইতেন "যেন তোমার কোলে মরিতে পারি"—আমি নিঃসংশয় হইয়া তাঁহাকে সেই আশীর্ব্বাদ করিতাম; একদিনের জন্যও মনে হইত না যে, তিনি আমার দেহান্তের পরেও জীবিতা থাকিবেন। এ দৃষ্টি তিনিই দিয়াছিলেন। আমার মুখ দিয়া তিনি নিজের অদৃষ্ট-কথা বলাইয়া লইতেন।

আজ মনে পড়ে—তিনি সম্পূর্ণ সুস্থাবস্থায় যখন ছিলেন, তখন একটী মন্দির আঁকিয়া তাঁহাকে দেখাইয়াছিলাম। যে স্থানে তাঁর স্মৃতিমন্দির গড়িয়া উঠিয়াছে, ঐ স্থানের উল্লেখ করিয়া বলিয়াছিলাম "এইখানে তোমার স্মরণ-চিহ্ন রক্ষা করিব।" তিনি হাসিয়া বলিয়াছিলেন "এমন অদৃষ্ট আবার আমার হইবে?" কিন্তু কি আশ্চর্য্য! আমার সে কল্পনা মিথ্যা হয় নাই। সেই স্থানেই তাঁর নশ্বর দেহ পুড়িয়া ছাই হইল। সেই ক্ষেত্রেই তাঁর স্মৃতি-মন্দির নির্ম্মিত হইল। এ দর্শন তাঁর তপস্যায় আমার ভিতর প্রতিফলিত হইয়াছিল মাত্র। ধন্য তুমি—হে দেবি! আজ আমি তোমায় হারাইয়াও এখনও বাঁচিয়া আছি, ইহা আমার স্বার্থপরতা বলিয়াই মনে হয়। যদি অন্য রূপ ঘটিত, তুমি যে প্রাণধারণ করিতে না, ইহা অবধারিত।

আজ একান্তে বসিয়া কেবল তাঁর মনের কথাগুলিই ভাষায় বাহির হয়। ঘটনা ভুলিয়া যাই, এক অব্যক্ত ভাব আমায় তন্ময় করিয়া দেয়। জীবনের ঘটনারাজি অন্ধকারে তলাইয়া যায়, সেগুলি যেন খুঁজিয়া-খুঁজিয়া সম্মুখে ধরিতে হইতেছে।

কেরাণীগিরি ছাড়িয়া ব্যবসা সুরু করিলাম। সঙ্গে-সঙ্গে সংসারের উপর যে আসন্ন বিপদ ঘনাইয়া আসিয়াছিল, তাহা তো জানা ছিল না! এক বৎসর যাইতে-না-যাইতেই আমার অগ্রজ ও পিতাঠাকুর গুরুতর অভিযোগে পতিত হন। পিতাঠাকুর সহজে পরিত্রাণ পাইলেন; কিন্তু অগ্রজকে সে দায় হইতে মুক্ত করিবার জন্য আমাদের সর্ব্বস্ব নষ্ট হইয়া গেল। সেদিন 'তাঁর' অঙ্গ হইতে এক-একখানি অলঙ্কার খুলিয়া লইয়াছি, তিনি হাসিমুখে তাহা আমার হাতে তুলিয়া দিয়াছেন। নিরলঙ্কারা হইয়াই তাঁর পবিত্র-মূর্ত্তি যেন অধিক

শোভাময়ী হইয়াছিল। সে রূপের তুলনা দিতে গিয়া ধ্যানঘনা দেবীকে ক্ষুণ্ণ করিব না।

জীবনের সত্য সংগ্রাম এই সময় হইতেই সুরু হইল। সংসারের সকল ভারই আমার উপর পড়িল। উপায়ের ক্ষেত্র—একটী কাঠের ব্যবসা। অভিজ্ঞতা না থাকায়, লাভ-ক্ষতি-জ্ঞান ছিল না। সংসারের অনিবার্য্য খরচ আয় হইতে হইতেছে কি মূলধন ক্ষয় করিয়া চলিতেছে, তাহা বুঝিতে-বুঝিতেই এক প্রকার দেউলিয়া হইয়া পড়িলাম। অবস্থা সাম্‌লাইতে গিয়া, গাড়ীঘোড়া বিক্রয় করিলাম। বসত-বাটী ছাড়া যাহা ছিল, সবই হস্তান্তরিত হইল। ব্যয় কমাইতে পারি না, আয়ের দিক্ শূন্য। চিন্তায়-চিন্তায় ললাট-চর্ম্ম শ্লথ হইল, কালি-মূর্ত্তি ধারণ করিল। যুক্তি-পরামর্শ দেওয়ার লোক নাই। পিতাঠাকুর বৃদ্ধ বয়সে চাকুরীহীন হওয়ায় সতত ক্রুদ্ধ হইয়া থাকিতেন; তাঁর দাবী-পূরণ না হইলে গালি দিতেন। অগ্রজ যিনি, তিনি ভাইয়ের উপর সব ভার দিয়া নিশ্চিন্ত। সারা দিন পরিশ্রমের পর স্ত্রীর সহিত যুক্তি করিতাম। তিনি হতাশ হইয়া বলিতেন "তুমি একা করিবে কি? এতটা যে দুরবস্থার দিন আসিয়াছে, সংসারে তোমার মত আর কে বুঝিতেছে বল! খাটিয়া-খাটিয়া তোমার হাড় কালি হইল—আমার তো কথাই নাই!"

যতটা পারি, দুইজনে পরামর্শ করিয়া সংসারটা চালাইবার চেষ্টা করিতাম। সে যে কি দুর্দ্দিন, তাহা ভাষায় বলিবার নহে। অন্য দিকে স্বদেশীর ধুম চলিয়াছে। সভা-সমিতিতে উপস্থিত হইয়া উৎসাহ দান করিতে হয়। অন্তরের ঝটিকাবর্ত্ত মনের জোরে চাপিয়াই মুক্ত কণ্ঠে স্বদেশপ্রীতির ঝঙ্কার তুলি। এক দল তরুণ আমার খুব অনুরক্ত হইয়া উঠিয়াছিল। কানাইলালের ফাঁসির পর, পাড়ার তরুণ দলটি লইয়া আমিই হৃদয়ের সহিত পরিচালনা করিতাম। প্রতি রবিবার আমার বাড়ীতেই সাহিত্য-সভার অধিবেশন হইত। স্বদেশ-প্রেমের বাণীর সহিত ভারতের ইতিহাস-পুরাণ লইয়া আলোচনা করিতাম। সারা সপ্তাহ দিবারাত্রি পরিশ্রম করিয়া, রবিবার অপরাহ্ণ তিন ঘটিকা হইতে রাত্রি এক প্রহরকাল সংসারের দুঃখের কথা মনে থাকিত না। কণ্ঠে নিরন্তর ধ্বনি উঠিত, এক দল ছেলে অবাক্ হইয়া শুনিত। যাহাদের আত্মাভিমান ছিল, তাহারা আসা বন্ধ করিল। যাহারা এই রবিবারের সাহিত্য-সভা ছাড়িল না, তাহারা অধিকাংশই

বিদ্যালয়ের ছাত্র। ক্রমে এমন হইল—আমি বলিয়া যাই, তাহারা শুনিয়া যায়; বক্তা ও শ্রোতার হৃদয় কোন এক মুহূর্ত্তে এক হইয়া যায়; হুঁষ থাকে না। মধ্যের দরজা ঝন্-ঝন্ করিয়া উঠে, চমকিয়া উঠি! আকাশের দিকে চাহিয়া দেখি—সূর্য্য অস্ত গিয়াছে। তিনি দরজার পাশে দাঁড়াইয়া, কপাল কুঞ্চিত করিয়া অস্ফুট স্বরে বলিতেছেন "মুখ দিয়া রক্ত বাহির হইবে যে, এত বকা সহিবে কেন?" তখন বুঝি—তিন-চার ঘণ্টা বকিতে-বকিতেই কোথা দিয়া কাটিয়াছে; মাথা ভোঁ-ভোঁ করিতেছে। কিন্তু বলিতে এত আনন্দ হয় কেন? শরীরে যেন অলৌকিক-শক্তি নামিয়া আসে। যাহা বলি, তাহা তো আমার জানা বিষয় নহে; বলার সঙ্গে-সঙ্গে আমার শ্রুতিও তাহা ধারণ করে। একাধারে বক্তা ও শ্রোতা হইয়াই ঘণ্টার পর ঘণ্টা কাটিয়া যায়। যে সকল তরুণ শ্রোতা সম্মুখে তন্ময় হইয়া বসিয়া থাকে, তাহাদেরও যে বাহ্যজ্ঞান থাকে না। সংসারের দুঃখ-কষ্টের মধ্যে এইটুকুই ছিল আনন্দের ক্ষণ। সারা সপ্তাহ এই রবিবারটির প্রতীক্ষায় আগ্রহে-আকুলতায় কাটিত—শুধু আমার একার নহে, আমার তরুণ বন্ধুগুলিরও। তারাই তো আজ "প্রবর্ত্তক সঙ্ঘ"।

রবিবার রাত্রিতে আমি বেহুঁষ হইয়া পড়িতাম। কোন অশরীরিণী শক্তি যেন আমায় পাইয়া বসিত। আমার কণ্ঠে শিবের বিষাণ বাজিত। সমস্ত স্নায়ুপেশী উত্তেজিত হইয়া উঠিত। এই অপূর্ব্ব আনন্দের প্রবাহে ভিতরটা পুলকিত হইত। ইহার দ্যোতনার প্রবল বেগ দেহ-যন্ত্র ধরিত বটে; কিন্তু পরিশেষে সব যেন অবসন্ন হইয়া পড়িত। মনে হইত—মস্তিষ্ক-যন্ত্র হইতে হৃদয়-যন্ত্র পর্য্যন্ত একটা মহাঝড বহিয়া গিয়াছে। আমার এইরূপ অবস্থা দেখিয়া তিনি বলিতেন "অত করিয়া কি বল—একটু খাটো করিয়া বলিলে হয় না? সমস্ত পাড়া যে মাথায় করিয়া তোল—কষ্ট হয় না!"

আহা, সে কি দরদ-ভরা ব্যথিত কণ্ঠে আমায় সতর্ক করার সঙ্গীত! একদিন, দুইদিন নয়, বিশ বৎসর ধরিয়া কেবলই তিনি আমার মুখের দিকে চাহিয়া উৎকণ্ঠিতা থাকিতেন। ইদানীং তিনি ছেলেদের সম্মুখে বাহির হইতেন। এমন অবস্থাও হইয়াছে, তিনি কাছে আসিয়া আমার মুখ চাপিয়া ধরিতে উদ্যত হইয়াছেন। তাঁর সজাগ-দৃষ্টির আকর্ষণে আমি স্তব্ধ হইয়াছি।

কি কথা বলিতে আসিয়াছি, কি কথা বলিয়া যাই, কিসের এই আকুলতা-সর্ব্বস্ব হারার হৃদয়-সঙ্গীত কেহ কি কাণ পাতিয়া শুনিবে?

সংসারের গুরুভার মাথায় লইয়া দিন চলিয়া যাইতেছিল। কিন্তু সম্মুখে অন্ধকার ঘনাইয়া আসিতেছিল। একটা ঘোরতর পরিবর্ত্তন যে আসন্ন, তাহা অবস্থা দেখিয়া বুঝিয়াছিলাম। কেন-না, সংসারে যে ভাবে জড়াইয়া পড়িতেছিলাম, তাহা হইতে মুক্তির উপায় না হইলে, সংসারও রক্ষা পায় না, নিজের জীবনের স্পষ্টতাও ফুটিয়া উঠে না। দেশের কাজে খানিকটা দিয়া তৃপ্তি হইত না। মনে হইত—সবখানি ঢালিয়া দিই; কিন্তু সংসারের কঠোর কর্ত্তব্য আমাকে বাধা দিত। গোঁজামিল দিয়া দিন চলে না। এই বন্ধন হইতে মুক্তির জন্য আমায় কিছু করিতে হয় নাই; বিধাতা অদৃশ্য হস্তেই যখন যাহা করিবার, অব্যর্থ ভাবেই তাহা সিদ্ধ করিয়াছেন।

জীবনের উপর দিয়া সে যুগের সকল প্লাবনই বহিয়া যাইতেছিল। ব্যবসার ক্ষেত্রে কিরূপ নিবিড় আত্মদান করিলে তাহা সুসিদ্ধ হয়, তাহা অভিজ্ঞ ব্যক্তিমাত্রেই জানেন। আমার তাহাতে ব্যাঘাত হইত। আজ অর্দ্ধোদয়-যোগ, কাল পূজার পিকেটিং, এখানে সভা, সেখানে শিবাজী-উৎসব—এইরূপ চতুর্দ্দিকে ছুটাছুটি করিতেই হইত। সুতরাং দেশের কাজে যখন ঝুঁকিয়া পড়িতাম, তখন ব্যবসার যথেষ্ট ক্ষতি হইত এবং যে ক্ষতি হইত, তাহা পূরণ করার জন্য প্রাণপণ চেষ্টা করিতে-না-করিতে আবার নূতন কর্ম্মপ্রেরণায় প্রমত্ত হইতাম। কাজেই বুঝিয়াছিলাম—আমার দ্বারা ব্যবসার উন্নতি হইবে না, বরং ইহা নষ্ট হইবে।

অন্যদিকে আমার অগ্রজ ও ভ্রাতুষ্পুত্রদিগকে কার্য্যে নিবিড়ভাবে নিয়োজিত করিয়া যে আশ্বস্ত হইব, সে বিষয়েও নানা কারণে নিরাশ হইয়াছিলাম। চিন্তায়, দুর্ভাবনায় অস্থির হইয়া 'তাঁহার' সহিত পরামর্শ করিতে বসিতাম। সংসারে সান্ত্বনা নাই; সকলে একযোগে অনন্যমন হইয়া যে সংসারটাকে রক্ষা করিবে, এমন ভাব কাহারও ছিল না। এই দিকে তিনিও নিরাশ হইয়াছিলেন। এই বিষয়ে তিনি কোন স্পষ্টতা দিতে

পারিতেন না, কেবল বলিতেন "এ সংসার যে চলিবে, আমার তো এরূপ মনে হয় না। তোমার পরিশ্রমই সার হইবে।"

আমি বলিতাম "আমিই বা সবখানি শ্রম সংসারে ঢালিতে পারি কৈ? নানা কাজে ছুটাছুটি করিয়া মরি; তাহাতে ক্ষতিই বাড়ে, তাহার আর পূরণ হয় না—ব্যবসায় নষ্ট হওয়ার উপক্রম হইতেছে।" তিনি সহানুভূতিস্নিগ্ধ কণ্ঠে বলিতেন "তবুও তুমি যেটুকু কর, অন্য সংসার হইলে ভাসিয়া যাইত; আর কেহ কুটাটী নাড়িতে চাহে না।"

আমি ভাবিতাম—সত্যই তো! যতখানি শ্রম দিলে ব্যবসা-রক্ষা হয়, তাহা দিবার আরও তো লোক আছে; আমি না হয় দেশের কাজে উদ্বুদ্ধ হইয়া সংসারের কাজে সব শক্তি দিই না, আর সকলে করে কি? তাহারা আমার উপর নির্ভর করিয়া, হাসিয়া-খেলিয়া দিন কাটাইয়া দেয়, অথচ সে নির্ভরতার গুরুভার-বহনের যোগ্যতা আমার নাই—এ সংসার যে রক্ষা পায় না!

মায়া সহজে ছাড়া যায় না। কোনরূপ অভাব দেখিলে, বুকের ভিতর মোচড় দিয়া উঠিত; সংসারের সকল অভাব পূরণ করার জন্য দৃঢ়সঙ্কল্প করিতাম। কিন্তু স্বদেশী-যুগের এক-একটী হিড়িকে আমার সকল প্রয়াসই ব্যর্থ হইত। আমি যেন দু'কূল-হারা—অকূল পাথারে পড়িয়া হাবুডুবু খাইতাম!

১৯১০ খৃষ্টাব্দের ১৪ই ফেব্রুয়ারী চন্দননগরে সরস্বতীপূজার এক বৃহৎ উৎসবানুষ্ঠান হয়। তখন আমার এমনই অবস্থা যে, এইরূপ অছিলা পাইয়া, সংসারের ভার হইতে মাথাটি সরাইতে পারিলেই যেন বুক ভরিয়া নিঃশ্বাস লইয়া বাঁচি! কিন্তু বেশ জানিতাম—ইহার পর আবার চতুর্গুণ শ্রম ও চিন্তায় আমার দেহ-মন অবসন্ন হইবে। তবুও আপাত সুযোগ এই অবস্থায় বড় কেহ ছাড়ে না। স্বদেশীযুগের অধিকাংশ কর্ম্মীই আমার মত না হউক, অন্যভাবে এইরূপ লক্ষ্মীছাড়াই ছিল। নেতাদের বিশিষ্ট কর্ম্ম, বিশেষ অবস্থা ছিল। সবখানি দিয়া কাজে আগাইতে হইলে পায়ের তলা হইতে মাটি সরিয়া যায় যাহাদের, তাহারাই কর্ম্মক্ষেত্রে অগ্রসর হইত। তখন স্কুল-কলেজের ছাত্রেরা দলে-দলে বাহির হইয়া দেশের কাজে আসিত না; এক দল ভবঘুরে লক্ষ্মীছাড়ার দলই স্বদেশীর আগুন জ্বালিয়া তুলিয়াছিল।

তিন-চারিদিন উৎসবে মাতিয়া পুনরায় সংসারে যখন ফিরিলাম, তখন সব দিক্ দেখিয়া মনে হইল—এইবার সরিয়া পড়ি। কিন্তু বন্ধনস্বরূপ তাঁহাকে ছাড়িয়া যে কোথাও যাওয়া হইবে না, তাহা বুঝিতাম। তাঁর মুখেই শুনিলাম—সংসারের অভাবের কথা। বাজার-হাট বন্ধ, কাঠের গোলায় কারিকরগণ 'হপ্তা' পায় নাই বলিয়া কাজে আসে নাই—এই চারি-পাঁচ দিনেই প্রলয় উপস্থিত হইয়াছে। ঘটনা নূতন নহে; ইহার সম্ভাবনা দেখিয়াই আমি মাথাটা ফাঁকে বাহির করিয়া দিয়াছিলাম। মনে হইয়াছিল—ঝড়টা আর কাহারও মাথার উপর দিয়া বহিয়া যাইবে। কিন্তু আমিই অধিক বিব্রত হইলাম। তিনি বলিলেন "দেখ, এক কাজ কর। যদি সংসারে মন না থাকে, একেবারে ছাড়িয়া দাও। যাহাদের সংসার, তাহারা বুঝিয়া ব্যবস্থা করুক। তোমার ষোল আনা ভার, অথচ তুমি মাঝে-মাঝে সরিয়া পড়িবে, ইহাতে কষ্টের কশুর হয় না—তোমার যে কি বুদ্ধি, বুঝি না।"

আমি বলিলাম "দেখ, এ বড অত্যাচার! আমার কি বল দেখি! শুধু তুমি আর আমি—এ ভার অনায়াসেই বহিতে পারি। এত বড় সংসারটা আমার ঘাডে চাপাইয়া সকলের নিশ্চিন্ত হওয়া কি উচিত!"

তিনি উৎসাহ দিয়া বলিলেন "স্পষ্ট কথা বল না। তুমিও চাপিয়া থাকিবে, তোমার দাদাও জানিবেন—সংসারের দরদ ষোল আনা তুমি লইয়াছ। এ অবস্থায় গোলমাল তো হইবেই। ব্যাটাছেলেগুলো যে কি, তা' ভাবিয়া পাই না।"

বিদ্রূপচ্ছলে তাঁর ওষ্ঠপুট বিচিত্রভাবে কুঞ্চিত হইল। আমি হতভম্ব হইয়া পড়িলাম। দুই জনে অনেক পরামর্শ করার পর স্থির হইল—একবার শেষ চেষ্টা করিয়া দেখা যাক। খরচ কমাইবার হিসাব করিতে বসিলাম। কোন্‌টা কমাইতে হইবে, কোন্‌টা কমান যায় না—অনেক রাত্রি পর্য্যন্ত বসিয়া দুই জনে পরামর্শ করিলাম। শেষে যাহা স্থির হইল, তাহার উপর তিনি বলিলেন "আমরা তো লঙ্কাভাগ করিলাম! সবাই কি তোমার সঙ্গে এক-মত হইবে। তাহা হইলে আর ভাবনা ছিল কি?"

ফলে, তাহাই সত্য হইল। ঝি রাখিবার প্রয়োজন নাই। কিন্তু কেহ তাহা মানিয়া লইল না। রন্ধন-কার্য্য নিজেদের মধ্যে ব্যবস্থা করিলে সুবিধা হয়—কিন্তু ছোট-বউ পরামর্শ দিয়াছে; সুতরাং সেই সব করিবে—

ইহাই সকলে স্থির করিয়া, আমাদের মতলব হাসিয়া উড়াইয়া দিল। তাঁহার কিন্তু জিদ বাড়িয়া গেল। তিনি বলিলেন "দেখ, তুমি যদি সংসারটা গুছাইয়া তুলিতে একান্ত ইচ্ছা করিয়া থাক, আমি সমস্ত ভার গ্রহণ করিব—মরিতে হয় মরিব, কিন্তু তোমাকে ঠিক থাকিতে হইবে।"

আমি তাঁহার সঙ্কল্পের দৃঢ়তা দেখিয়া আশ্বাস পাইলাম, হৃদয়েও শক্তি অনুভব করিলাম। তাঁহার কাছে প্রতিজ্ঞাবদ্ধ হইয়া দ্বিগুণ উৎসাহে সংসারে উদ্বুদ্ধ হইলাম।

সম্মুখে চৈত্র মাস আসিতেছে। জোরে কাজ করিতে হইলে, কাঠের ব্যবস্থা করিতে হইবে। হাতে পুঁজি নাই ; স্বর্ণালঙ্কার যাহা ছিল, অগ্রজের মকদ্দমায় সমস্ত নিঃশেষ হইয়াছে। কাজেই তাঁহার সহিত পরামর্শ করিয়া স্থির হইল—বাড়ীর কিয়দংশ বাঁধা দিয়া কিছু টাকা কর্জ্জ করি ; চৈত্র-শেষে বাজারে যে টাকা পাওনা পড়িয়া আছে, তাহা আদায় করিয়া শোধ করিব। তিনি পাওনার হিসাব লইলেন, আমার মুখের দিকে একবার চাহিয়া বলিলেন "ঠিক তো—মতলব আবার ঘুরিয়া যাইবে না?" আমি দৃঢ়কণ্ঠে বলিলাম "না।" বাড়ী বন্ধক রাখিয়া, সালিমার হইতে কাঠ খরিদ করিলাম। গোলা জাঁকিয়া উঠিল। অতিশয় উৎসাহের সহিত সংসার-ধর্ম্মে মাতিয়া উঠিলাম। কেবল স্থির করিলাম—রবিবার অবসর থাকিবে ; কেন-না ঐদিন আমার বাড়ীতে যে সাহিত্যসভার প্রতিষ্ঠা হইয়াছিল, তাহা যাহাতে বন্ধ না হয়, ইহাই আমার লক্ষ্য ছিল।

তিনি সংসারের সকল ভার মাথায় তুলিয়া লইলেন। প্রাতঃকাল হইতে রাত্রি দ্বি-প্রহর পর্য্যন্ত তাঁহার বিশ্রাম ছিল না। নিরন্তর পরিশ্রম করিয়া তাঁহার শরীরও ক্রমে ভাঙ্গিয়া পড়িতেছিল। আমরা উভয়েই অবসন্ন হইয়া পড়িতেছিলাম। কিন্তু এবার হয় প্রাণ দিব, না হয় সংসারের শ্রী ও উন্নতি বিধান করিব। এদিকে কিন্তু আমাদের এই সাধু প্রচেষ্টার মধ্যে যে স্বার্থ আছে, এ কথা কাণাঘুষা হইতে লাগিল ; কিন্তু আমরা তাহা ভ্রূক্ষেপ করিলাম না। এইভাবে আমাদের দিন চলিতেছিল।

একদিন প্রাতঃকালে—মাঘ মাসের শেষাশেষি হইবে, জলযোগ করিয়া কর্ম্মস্থানে বাহির হইতেছি, এমন সময়ে আমার এক বন্ধু [১] তাড়াতাড়ি আমায় আড়ালে ডাকিয়া বলিল "শুনেছ—এক কাণ্ড হইয়া গিয়াছে।" আমি সবিস্ময়ে তাহার মুখের দিকে চাহিলাম—তখন 'কাণ্ড' অর্থে বৈপ্লবিক ভয়ঙ্কর কোন ব্যাপার ভিন্ন অন্য কিছু ছিল না। তাহা ছাড়া, সম্প্রতি কলিকাতার উচ্চ আদালতে সামসুল হুদা নামক জনৈক উচ্চতম পুলিস কর্ম্মচারী নিহত হইয়াছিলেন; আবার যে কি কাণ্ড বাধিল, জানিবার জন্য উৎকণ্ঠ হইলাম। বন্ধু বলিল "অরবিন্দবাবু চন্দননগরে আসিয়াছেন, এতক্ষণ হয় তো চলিয়া গিয়াছেন—বড় খারাপ হইল!"

আমি রহস্য বুঝিলাম না, ভাবিলাম—কোন উদ্দেশ্য লইয়া তিনি হয় তো আসিয়া থাকিবেন, পুনরায় চলিয়া যাওয়ায় মন্দ হইবার কারণ কি? কিন্তু বন্ধু এক নিঃশ্বাসে যাহা বলিলেন, তাহাতে বুঝিলাম—অরবিন্দবাবু কলিকাতা হইতে পলাইয়া আসিয়াছেন; তিনি যাঁহার আশ্রয় প্রার্থনা করিয়াছিলেন, তাঁর পক্ষে আশ্রয় দেওয়া সম্ভবপর না হওয়ায়, হয় তো ফিরিয়া গিয়া থাকিবেন।

শুনিলাম—ভোর চারটায় তিনি উক্ত স্থানে সংবাদ প্রেরণ করেন। এখন প্রায় সাড়ে ছয়টা বাজিয়া গিয়াছে। আমার সহিত শ্রীঅরবিন্দের কোনরূপ পরিচয় ছিল না; তবে তাঁর নাম শুনিয়াছিলাম এবং হুগলীর প্রাদেশিক সভায় তাঁহাকে প্রত্যক্ষও করিয়াছিলাম। আলিপুর বোমার মকদ্দমার সময়ে তাঁর কথা হৃদয়ের দরদ দিয়া শুনিতাম ও পড়িতাম। 'বন্দেমাতরম্' কাগজে তাঁর লেখা বাহির হয়, এইজন্য আগ্রহসহকারে উহার গ্রাহক হইয়াছিলাম। অরবিন্দের ত্যাগ ও তপস্যার কথা সর্ব্বজনবিদিত হইয়াছিল। আলিপুর জেল হইতে ফিরিয়া তিনি যে সকল বক্তৃতা দিয়াছিলেন, তাহা রাষ্ট্রনৈতিক ক্ষেত্রে অভিনব বস্তু ছিল। ভারতের

১। বিপ্লবী শ্রীশচন্দ্র ঘোষ

প্রাণের কথা যেন তাঁর কণ্ঠে ঝঙ্কার তুলিয়াছিল। বিশেষতঃ মকদ্দমার জেরায় তিনি তাঁর পত্নী মৃণালিনী দেবীকে যে পত্রগুলি লিখিয়াছিলেন, তাহাতে স্বদেশ-প্রেমের অমৃতধারা ঝরিয়াছিল, তাহা হৃদয়কে অভিষিক্ত করিয়াছিল। দেশকে এমন করিয়া কেহ বুঝি ভালবাসিতে পারে না; দেশের মুক্তি এই মহাপুরুষের তপস্যাবলেই যে আসিবে—এ ধারণাও বদ্ধমূল হইয়াছিল। সে অনেক কথা, ইহার পরও এই বিষয় লইয়া অনেক লিখিতে হইবে—উপস্থিত তাঁর খ্যাতি ও চরিত্র-কথার আলোচনা ছাড়িয়া দিয়া ঘটনার কথাই বলি।

আমি বলিলাম "এতক্ষণ যে থাকিবেন মনে হয় না। তবে তিনি কি ভাবে আসিয়াছিলেন?" বন্ধুর মুখে শুনিলাম "নৌকা করিয়াই তিনি আসিয়াছিলেন; একজন যুবকের ভিতর দিয়া কথাটা পাঠাইয়াছিলেন—আমি প্রতিদিন সেখানে চা খাইতে যাই, তাই শুনিলাম।"

আমি বিদ্যুদ্বেগে গঙ্গার ধারে গিয়া উপস্থিত হইলাম। বসন্তের প্রথম পদসঞ্চারে, শীতের কুহেলিকা কাটিতে আরম্ভ করিয়াছে। ক্ষীণধারা তরঙ্গিণী প্রভাতসমীরে দুলিয়া-দুলিয়া নৃত্য করিতেছে। তখনও পূর্ব্বগগনের মেঘমালা বিদীর্ণ করিয়া সূর্য্যপ্রকাশ হয় নাই। অশ্বত্থ-বটবৃক্ষতল দিয়া আমি দক্ষিণ দিকে অগ্রসর হইলাম।

স্নানার্থীরা সবিস্ময়ে আমার দিকে চাহিল। এইভাবে উধাও হইয়া কোথায় ছুটিতেছি, এই প্রশ্নই অনেক পরিচিতদের মনে বোধ হয় জাগিয়াছিল। কিন্তু কাহারও দিকে আমার দৃষ্টি ছিল না—যেন কি এক মহাকর্ষণে আমায় নাচাইয়া লইয়া চলিতেছিল।

ষ্ট্র্যাণ্ড আরম্ভ হইয়াছে—রাণীর ঘাট হইতে। সেই ঘাটে একখানি কলিকাতার পান্সী তরঙ্গহিল্লোলে নৃত্য করিতেছিল। পাল গুটাইয়া রাখা হইয়াছে; তবুও বাতাসে তার খানিকটা উড়িতেছে। উহা যেন পতাকার শোভা। নৌকার ছইয়ের উপর একজন যুবক বসিয়াছিল। আমি সংশয়-চক্ষে এই নৌকাখানির দিকে চাহিতে-চাহিতে কিয়দ্দূর অগ্রসর হইয়া গেলাম। সেও কোন কথা বলিল না, আমিও কোন কথা বলিতে ভরসা করিলাম না। আবার পিছাইয়া আসিলাম। সেই যুবকের দিকে কোন কিছু শ্রবণের প্রত্যাশায় মুখ ফিরাইয়া, আবার কিছু দূর অগ্রসর হইলাম—

দেখিলাম যুবকের দৃষ্টি আমার উপর নিবদ্ধ রহিয়াছে। এবার ফিরিয়া ভরসা করিয়া বলিলাম "আপনারা কি কলিকাতা হইতে আসিতেছেন?" যুবক বলিল "হাঁ, কেন বলুন দেখি?"

আমি সাহসে ভর করিয়া বলিলাম "এই নৌকায় অরবিন্দবাবু আছেন?"

যুবক আমায় কাছে ডাকিলেন, বলিলেন "নৌকায় আসুন।"

আমি এক লম্ফে নৌকার উপর উঠিয়া পড়িলাম। যুবক আমায় ভিতরে লইয়া যাইতেই দেখিলাম—অন্য এক তরুণের কোলে মাথা রাখিয়া, চুঁচুড়া প্রাদেশিক সভায় যে মূর্ত্তি দেখিয়াছিলাম, সেই তপোমূর্ত্তি অরবিন্দই শয়ান রহিয়াছেন। আমায় দেখিয়া তিনি বলিলেন "আপনি আমার খবর পাইলেন কোথা?"

আমি যাহা শুনিয়াছিলাম, তাহা বলিলাম। তিনি বলিলেন "এখন কি করিতে পারেন—আমায় আশ্রয় দেওয়ার সুবিধা হইবে কি?"

গর্ব্বে আমার বুক দুর-দুর করিতেছিল। মনে হইল—সে কি! আপনাকে আশ্রয় দেওয়ার সুবিধা? প্রাণ চাহিলে যে প্রাণ দিতে বাধে না! আবেগোন্মত্ত হৃদয়—সেদিন বুঝি ইহাই ছিল ভাল। যাক্ সে কথা। আমি উৎসাহসহকারে বলিলাম "আপনাকে তো লইতেই আসিয়াছি!" তিনি আমার মুখের দিকে এক দৃষ্টিতে চাহিয়া সহাস্যে বলিলেন "কত দূর আপনার বাড়ী?"

"কিছু দূরে। আপনি নিশ্চিন্ত হউন—আমি সব ব্যবস্থা করিতেছি।" এই বলিয়া আমি মাঝিকে নোঙর উঠাইতে বলিলাম। বাতাস বহিতেছিল দক্ষিণ দিক্ হইতেই। আমার গতিও তখন উত্তর দিকে। কিন্তু দাঁড় টানিয়া-টানিয়াই—এখন যে স্থানে আশ্রমের ঘাট, সেইখানে আসিয়া নৌকা ভিড়াইলাম। ঘাটে স্নানার্থীরা পাছে দেখিতে পায়, এই ভয়ে অঘাটেই তাঁহাকে অবতরণ করাইলাম। তখন ইহাই ছিল শ্মশান। এইখানেই 'তিনি' মৃতা কন্যা লইয়া অশ্রুবর্ষণ করিয়াছিলেন, আর এইখানেই সঙ্ঘের প্রথম শহীদ মুরারজী ভাই প্যাটেলের নামে "মুরারি-তীর্থ" হইয়াছে। শ্রীঅরবিন্দ ঐ আশ্রমের কোল দিয়া আমার পশ্চাৎ-পশ্চাৎ আসিয়া বাড়ীতে উঠিলেন। কেহ লক্ষ্য করিল, কেহ করিল না। আমি বৈঠকখানায় তাঁহাকে আরাম-কেদারায় উপবেশন করাইয়া নিশ্চিন্ত হইলাম।

শ্রীঅরবিন্দের সঙ্গী দুই জন বিদায় লইলেন। তাঁহাদের মধ্যে একজন নলিনীকান্ত[১] অথবা বিজয়[২] হইবে ; অন্য জন সুরেশ[৩] ওরেফ মণি। ইঁহাদের সহিত পরে আলাপ হইয়াছিল। অরবিন্দবাবুর ভার আমার উপর দিয়া তাঁহারা চলিয়া যাইবেন, এরূপ আমার মনে হয় নাই। আমার মত একজন সম্পূর্ণ অপরিচিত লোকের হাতে দেশের সর্ব্বশ্রেষ্ঠ নেতাকে নির্ব্বিবাদে ছাড়িয়া যাওয়ার ভরসা তাঁহারা সেদিন বোধহয় ঘটনার দায়েই করিতে বাধ্য হইয়াছিলেন। কিন্তু বিধাতার ইহাই ছিল অব্যর্থ বিধান। আমার সমস্ত ভবিষ্যৎ এই ঘটনায় সম্পূর্ণরূপে অভিনব রূপ পরিগ্রহ করিল। আজ এরূপ না হইলে, আমার অবস্থা কিরূপ হইত—সে কথা নির্ণয় করিয়া বলা খুবই শক্ত। যাহাই হউক, ঘটনা অকল্পিত হইলেও, ভাগবত বিধান এমন অকাট্য হইয়াই বুঝি উপস্থিত হয়!

তিনি আমার মুখপানে চাহিয়া রহিলেন, তাঁর আয়ত লোচনের প্রশান্ত দৃষ্টি আমার শরীর-মন স্নিগ্ধ করিয়া দিল। সেদিন সংসার-যাত্রার জটিল রহস্যের মধ্যে আমি গতিহীন হইয়া পড়িতেছিলাম ; শ্রীঅরবিন্দের আগমনে অকস্মাৎ যেন দক্ষিণ দুয়ার খুলিয়া ঝলকে-ঝলকে বসন্তের বাতাস আমার অন্তর-বাহির পুলকিত করিয়া তুলিল। প্রকৃতির বুকেও সেদিন প্রত্যক্ষ বসন্তের প্রথম পদসঞ্চার লক্ষিত হইতেছিল। আমার হৃদয়কুঞ্জের শুষ্ক সহকার-শাখা মুকুলিত হইয়া উঠিল ; আর হাজার পিকের কণ্ঠে ঝঙ্কার উঠিয়া আমায় যেন উন্মাদ করিয়া দিল। সহজেই আমি ভাবপ্রবণ ছিলাম ; মাত্রাধিক্যে আমার মাথা যেন টলিয়া পড়িল। বিভোর চক্ষে আমি তাঁহার চক্ষের দিকে চাহিয়া রহিলাম। সে স্মৃতি আমার মুছে নাই। এই দৃষ্টি-বিনিময়েই আমাদের মধ্যে যে অকৃত্রিম সম্বন্ধের প্রতিষ্ঠা হইল, তাহা বাহিরের যোগাযোগ নিরপেক্ষ হইয়া অনন্ত চেতনার বুকে চিরাঙ্কিত হইয়াই থাকিবে।

শ্রীঅরবিন্দ জানাইলেন—তিনি এখানে গোপন জীবন যাপন করিবেন, কেহ যেন তাঁর আগমন-সংবাদ জানিতে না পারে। সতর্কতার অবধি রহিল না। একেবারেই অভিনব কর্ম্ম। বৈঠকখানায় তাঁহাকে বসাইয়া রাখা নিরাপদ মনে হইল না। এমন কত ভদ্রলোক আসেন, আলাপ করেন ;

১। নলিনীকান্ত গুপ্ত ২। বিজয়কুমার নাগ ৩। সুরেশচন্দ্র চক্রবর্ত্তী

দুই-চারদিন থাকেন, আবার চলিয়া যান। এই সহজ নীতি অবলম্বন করার কোনই গণ্ডগোল ছিল না ; কিন্তু ভাবপ্রবণ চরিত্র স্বভাবতঃই চঞ্চল, একটা কাণ্ড না বাধাইয়া ইহার রঙ্গ চরম হয় না। আমি বাড়ীর অব্যবহার্য্য ঘরগুলির ভিতর দিয়া যে অংশে চেয়ারের গুদাম, তাহার মধ্যে দ্বিতলের একটি অন্ধকার কক্ষে তাঁহাকে লইয়া আসিলাম। তিনিও চোরের মত পা টিপিয়া-টিপিয়া আমার অনুসরণ করিলেন। বাড়ীর ভিতরে বাসন মাজার শব্দ, মেয়েদের কোলাহল ; গোয়ালের গরুগুলা ফোঁস-ফোঁস করিতেছে ; দুই জনে পরস্পর মুখ-চাওয়াচাওয়ি করিয়া ইঙ্গিতেই জানান হইল "এইখানে কেহ সন্ধান পাইবে না—কেমন !"

ঘরের মেঝেয় একপুরু ধূলা জমিয়াছিল। কড়ি-কাঠে চামচিকা, আরশুলা, মাকড়সা প্রভৃতি জীব-জন্তুরা এতদিন স্বচ্ছন্দে জীবন যাপন করিতেছিল, আজ সে জগতে চাঞ্চল্য-সৃষ্টি করার ভরসা হইল না—কেন-না, তাহাদের মধ্যে বিদ্রোহ সৃষ্টি করিলে তাঁর বিশ্রামের ব্যাঘাত হইবে। মেঝেটার কিয়দংশ ঝাঁট দিয়া একখানি শতরঞ্চির উপর ফরাস পাতিয়া দিলাম ; তিনি যন্ত্র-পুত্তলিকার মত নীরবে উপবেশন করিলেন। আমি ইঙ্গিতে বলিলাম "একটু পরে আসিতেছি, খোঁজ পড়িলে বিপদ হইবে।"

আমার সর্ব্বদা মনে হইতে লাগিল—বুঝি কেহ সংশয় করিতেছে। উঠানে আসিয়া দাঁড়াইবা-মাত্র আমার স্ত্রী মুখপানে চাহিলেন। আমি ভাবিলাম—সর্ব্বনাশ ! বুঝি তিনি টের পাইয়াছেন। তিনি একটু হাসিলেন, আমি বিস্মিত হইয়া তাঁহার দিকে চাহিয়া ভাবিলাম—একান্ত যদি ব্যাপারটা দেখিয়া থাকেন, নিষেধ করিয়া দিই, যেন কথাটা প্রচারিত না হয়। অন্যদিনও বোধ হয়, সকলেই ঘুরিতে-ফিরিতে মানুষের দিকে এমন করিয়াই চাহে ; কিন্তু আমার কেবল মনে হয়, আমার গোপন কাজটা বোধ হয় ফাঁস হইয়া গিয়াছে। স্ত্রী নিকটে আসিলে, তাঁর স্নেহ-হস্তখানি মাথার উপর সঞ্চালিত হইল। তিনি বলিলেন "কাজ, কাজ, আর কাজ, সকালে উঠেই গুদামে ঢুকেছিলে বুঝি ! হয়েছে কি—মাথায় যে মাকড়সার জাল বুনে দিয়েছে !" বুক ধড়াস্-ধড়াস্ করিতেছিল ; হাঁপ ছাড়িয়া বাঁচিলাম। মাকড়সার জালে ও ঝুলে মাথাটা ভরিয়া গিয়াছিল, তিনি ঝাড়িয়া পরিষ্কার করিয়া দিলেন।

জলখাবারের রেকাবী সম্মুখে আসিল। আমি ছল করিয়া বলিলাম, আমি "বৈঠকখানায় খাইব।" তিনি তাঁর স্বভাবসুলভ মুখভঙ্গী সহকারে বলিলেন "কেন, দু'দণ্ড কি স্থির হ'য়ে ব'সতে নেই, ভাল চঞ্চল লোক বটে!" তিনিও কর্ম্মচঞ্চলা; বিশেষতঃ, ঘর পরিষ্কার করা লোকে তাঁর এক প্রকার বাতিক রোগ বলিয়া ধরিয়া লইত। ঘরের মেঝে তিনি এমন করিয়া পরিষ্কার করিতেন যে, মুখের প্রতিবিম্ব না পড়িলে মনঃপূত হইত না। গৃহের প্রত্যেক দ্রব্য তিনি ঝাড়ন দিয়া ঝাড়িতেন; তারপর বস্ত্রাঞ্চলে যদি অবশেষ ধূলা থাকে, তাহা মুছিতেন; তারপর ফুৎকার দিয়া, তাহা অমলিন হইল—এই প্রত্যয়ে যথাস্থানে রাখিয়া দিতেন। গৃহের অসংখ্য দ্রব্যই প্রতিদিন তাঁর পূত হস্ত-স্পর্শ হইতে বঞ্চিত থাকিত না। প্রত্যেক কাপড়খানি উভয় হস্ত বিস্তারিত করিয়া তিনি এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত ঝাড়িয়া আবার উহাকে উল্টাইয়া ধরিতেন, পুনরায় পূর্ব্ব প্রকারে ঝাড়া দিয়া যথাস্থানে পাট করিয়া তুলিয়া রাখিতেন। একটা বড় টুলের উপর উঠিয়া কড়িকাঠের ফাঁকে মাকড়সার জাল, ধূলা, কীট-পতঙ্গের বিষ্ঠা যাহা জমিয়া থাকিত, তাহা পরিষ্কার করিতেন। আমি হাসিতাম—তিনি বলিতেন "তোমরা যেমন নোংরা থাকিতে ভালবাসো, আমি এসব দেখিতে পারি না।"

আমি তামাসা করিয়া বলিতাম "বাহির লইয়া অত ব্যস্ত থাকিলে অন্তরে যে ময়লা থাকিয়া যায়!"

তিনি গ্রীবা উন্নত করিয়া উত্তর দিতেন "সে দিকেও নজর আছে। যে পরিষ্কার, তার অন্তর-বাহির দুইই পরিষ্কার। ঘর-সংসারে যে ওঁচ্লা জমিয়ে-জমিয়ে রাখে, সে মুখে যতই বলুক, ভিতর তার শুদ্ধ নয়; অন্তর-বাহির এক হইবে, তবে সে পবিত্র বিশুদ্ধ মানুষ।"

আমি জানিতাম—মানুষটী খাঁটি। তাঁর সঙ্গে তর্কাতর্কি করা তাঁকে একটু রাগাইয়া দেওয়া মাত্র; কিন্তু সে সময় সেদিন ছিল না। কেবল মনে-মনে বলিলাম—চেয়ারের গুদামগুলো যদি তোমার হাতে থাকিত, ভদ্রলোককে এতখানি দুঃখ পাইতে হইত না!

বৈঠকখানায় গিয়া উঁকি মারিয়া এদিক্-ওদিক্ দেখিলাম—কাহারও দৃষ্টি আমার উপর আছে কিনা! বিশেষ ভাবনা—আমার স্ত্রীকে লইয়া; তিনি ঘুরিতে-ফিরিতে আমার উপর নজর রাখিতেন। ইহা একত্র থাকার

ফলে স্বভাবে দাঁড়াইয়া গিয়াছিল। কিন্তু তিনি যখন যে কাজে আত্মনিয়োগ করিতেন, তাহাতে ডুবিয়া যাইতেন; সে কাজ সারা হইলে, একবার চারিদিক্ চাহিয়া দেখিতেন—আমি কি করিতেছি। এমনই অতি দীর্ঘদিন তাঁর দৃষ্টির বাহির হই নাই। আজও সে অপলক-চক্ষুঃ কি অলক্ষ্যে সেইরূপ আমার এই কঠিন জীবনভার-লাঘবের জন্য তেমনই করুণা বর্ষণ করিতেছে ?

অতি সন্তর্পণে দালানের অলিন্দ অতিক্রম করিয়া গুদামের মধ্যে ঢুকিয়া পড়িলাম। তারপর নিঃশব্দে দ্বিতল কক্ষে গিয়া উপস্থিত হইলাম। চক্ষুঃ বিস্ফারিত করিয়া দেখিলাম—তিনি নীরবে উর্দ্ধ-দৃষ্টি হইয়া বসিয়া আছেন। কি অপার্থিব প্রসন্ন দর্শন। শ্রীঅরবিন্দ ভাব-মুখ অবস্থায় আমার গৃহে উপস্থিত হন। তিনি নিজেকে ভগবানের হাতে সর্ব্বতোভাবে ছাড়িয়া দিয়াছেন। কথা কহিলে, মনে হইত—যেন আর কেহ কথা কহাইলে, তবেই তাঁর বাক্য-স্ফুরণ হয়। হস্তখানির সঞ্চালনেও বোধ হয়, কোন তৃতীয়শক্তি কর্ত্তৃক তাঁর হস্ত যেন চালিত হইতেছে। তাঁহার সম্মুখে খাদ্যের রেকাবীখানি ধরিলাম, তিনি সরলভাবে আমার দিকে চাহিলেন। আমি বলিলাম "বাড়ীতে কিছু জানাইবার উপায় নাই; কাজেই আমার জলখাবার আনিয়াছি—আপনি গ্রহণ করুন।" বিষয়টা এতখানি করিয়া লওয়ার কোনই প্রয়োজন ছিল না; কিন্তু তাঁহাকে গোপন রাখার গুরুত্বে তাঁর সমস্ত সুবিধার পথই বন্ধ হইল। তিনি যন্ত্রচালিতের মতই কিছু খাদ্য গ্রহণ করিলেন।

মধ্যাহ্নে সকলের আহারাদি শেষ হইল। আবার বহির্ব্বাটীর বৈঠক-খানায় তাঁহাকে আনিয়া বসাইলাম। অন্তঃপুর ও বহির্ব্বাটীর সন্ধিস্থলে যে প্রবেশদ্বার, তাহা বন্ধ করিয়া দিলাম; সদর-দরজাও বন্ধ করিয়া দিলাম; অতিশয় সতর্ক হইয়া, কূয়া হইতে দুই টব জল আনিয়া, ঘরের মেঝের উপর তাঁহাকে উপবেশন করাইয়া স্নান করাইয়া দিলাম। আশ্চর্য্য, তিনি কিছুতেই আপত্তি করিলেন না। তখনও শীতের শিহরণ ঘুচে নাই। কূয়ার তুষারশীতল জল মাথায় ঢালিয়া দেওয়ার পরও তাঁর শরীরে কোন চাঞ্চল্য হইল না; অবশ্য শরীর রোমাঞ্চিত হইল। বুঝিলাম—শৈত্য বোধ হইতেছে; কিন্তু তিনি অবিচল থাকার জন্য দৃঢ়চিত্ত হইয়াছেন। মধ্যাহ্ন-ভোজনের কোনই ব্যবস্থা করিতে পারিলাম না। কেন-না, নিজের ভোজনপাত্র ধরিয়া বহির্ব্বাটীতে আনা যুক্তিসঙ্গত নহে; তাহা হইলে লোকে

জানিবে—কেহ আসিয়াছে। দোকানের খাদ্যদ্রব্য দ্বারাই তিনি উদর পূরণ করিলেন। আজিও মনে পড়ে দোকানের অবিশুদ্ধ ঘৃতপক্ক দ্রব্যাদি তিনি নির্ব্বিকার চিত্তে চর্ব্বণ করিয়া উদরস্থ করিলেন। আহারের পর, অনেক কথা হইল। আমার সহিত তিনি ধর্ম্ম সম্বন্ধেই কথা কহিলেন। ভগবানের হাতে নিজেকে সম্পূর্ণরূপে কিরূপে ছাড়িয়া দিতে হয়, তাহারই সঙ্কেত দিতে তাঁর সেদিন যে কি আগ্রহ দেখিয়াছি, তাহা ভাষায় ব্যক্ত হইবার নহে।

মধ্যাহ্নে পায়খানা যাওয়া লইয়া বিপদে পড়িলাম ; এখনকার মত হইলে কোন কষ্ট হইত না, কিন্তু তখন সেই অবস্থাই ছিল বোধ হয় আনন্দের—নতুবা তুচ্ছ ব্যাপার লইয়া এতখানি ব্যতিব্যস্ত হওয়ার কোন প্রয়োজন ছিল না।

পায়খানা বাড়ীর বাহিরে। গলি-পথ দিয়া যাইতে হয়। বাহির হইলে পাছে কেহ দেখিতে পায়, এই ভয়ে একবার বাড়ীর ভিতর দেখিয়া আসিলাম, আর একবার গলির এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত পর্য্যবেক্ষণ করিয়া বুঝিলাম—উপস্থিত কাহারও আসিবার সম্ভাবনা নাই। তাঁহাকে নিরাপদে শৌচ-কার্য্যাদি সমাপ্ত করাইবার যে সতর্কতা, তাহার ভিতর দিয়া ভগবান্ ভবিষ্যতে আরও অধিকতর রহস্যময় জীবনের জন্যই বুঝি সেদিন আমায় প্রস্তুত করিতেছিলেন! সন্ধ্যার পর, বিষম সমস্যায় পড়িলাম। তাঁহাকে সেই অন্ধকার কক্ষে একা রাখিয়া আমি নিশ্চিন্ত হইতে পারিব না। অথচ বৈঠকখানায় শয়ন করার ব্যবস্থা হইলে, বাড়ীর লোক জানিতে পারিবে। সন্ধ্যার পর পূর্ব্বোক্ত বন্ধুর সহিত অনেকক্ষণ পরামর্শ করিয়া আমার সে যুগের এক অকৃত্রিম সুহৃদকে সব কথা খুলিয়া বলিলাম। সে সবিস্ময়ে এই কথা শুনিয়া, তাহারই বাড়ীতে শ্রীঅরবিন্দকে রাখিবার ব্যবস্থা করিবে, বলিল। আমি হাঁপ ছাড়িয়া বাঁচিলাম।

রাত্রি দশটার পর, শ্রীঅরবিন্দকে সঙ্গে লইয়া সেই বন্ধুর বাড়ীতে তাঁহাকে রাখিয়া আসিলাম। রাত্রিতে নিদ্রা হইল না। সর্ব্বদাই মনে হইতে লাগিল—কি জানি, তিনি কি ভাবে রাত্রি যাপন করিতেছেন। পরদিন উৎকণ্ঠায় অতিবাহিত হইল। সন্ধ্যার পর উক্ত বন্ধুর বাড়ীতে গিয়া তাঁহাকে দর্শন করিলাম। তিনি আমায় বলিলেন "এখান হইতে আমায় লইয়া চল, কাল রাত্রে ঘুমাইতে পারি নাই···।" আমার বন্ধুও রাজী হইল, আমি তাঁহাকে আবার আমার বাড়ী লইয়া আসিলাম।

সমস্ত ঘর পরীক্ষা করিয়া দেখিলাম—কোথায় তাঁহাকে গোপন রাখা যায়। ঠাকুরদালানের যে ছোট ঘরখানিতে ইহার পর ছেলেরা উপাসনা করিত, তখন উহা বে-মেরামতে পড়িয়াছিল। এ ক্ষুদ্র ঘরখানিও চেয়ারেই বোঝাই ছিল। আমি তাহার এক পার্শ্বে শয্যা রচনা করিলাম। রাত্রে সকলে শয়ন করিলে পর, তাঁহাকে সতর্ক হইয়া আমার অনুসরণ করিতে বলিলাম। তিনি অতি ধীরে আমার সঙ্গে সেই ক্ষুদ্র গৃহে উপস্থিত হইলেন। শয্যা গ্রহণ কবিয়া তিনি বলিলেন "তুমি যাও, এইখানে স্থবিধায় থাকিব।" বুঝিলাম—তিনি নির্জ্জনতাই ভালবাসেন; গত রাত্রে গৃহ-মধ্যে অন্যে থাকায়, তাঁর সাধনার ব্যাঘাত হইয়াছে। একটি ছোট মশারি টাঙ্গাইয়া, তার চারিদিকে চেয়ারের স্তূপ আরও নিবিড়ভাবে সাজাইয়া আমি নিজ কক্ষে প্রস্থান করিলাম।

রাত্রিতে কি ঘুম হয়! ভদ্রলোকের যদি কিছু প্রয়োজন হয়, এক ঘটি জলও যে দিয়া আসি নাই। আমি প্রত্যুষে উঁকি মারিয়া দেখিলাম—তিনি নিশ্চিন্ত চিত্তে নিদ্রা যাইতেছেন। যথাসময়ে প্রাতর্ভোজনের ব্যবস্থা করিয়া কার্য্যক্ষেত্রে গেলাম। আমার ব্যস্ততা যদি কেহ বিশেষভাবে লক্ষ্য করিত, তাহা হইলে আমার ভাবান্তর গোপন থাকিত না; কিন্তু সকলেই নিজ-নিজ কার্য্য লইয়া ব্যস্ত, আমার অবস্থা কে আর লক্ষ্য করিবে?

মধ্যাহ্নে যথাসময়ে বাড়ী আসিতেই আমার স্ত্রী সঙ্কেতে আমায় ঘরে ডাকিলেন, বিস্ময়বিহ্বল অথচ উৎফুল্ল মুখে বলিলেন "বলি, তোমার কাণ্ডটা কি?"

আমি অবাক্ হইয়া, তাঁহার মুখের দিকে চাহিয়া রহিলাম। তিনি বলিলেন "আমাকেও লুকাইয়া কাজ করা! ভগবান্ সহিবেন কেন!" আমি ভাবিলাম—যাঃ, সর্ব্বনাশ হইল; শ্রীঅরবিন্দের কথা তো পালন করিতে পারিলাম না! তাঁহাকে যে গোপন রাখার আদেশ দিয়াছেন! তখন ভিতর হইতে তাঁর একটী কথা পালন করিতে যে সঙ্কল্পের আগুন জ্বলিয়া উঠিতেছিল।

আমি তবুও মনে করিলাম—চেয়ারের প্রাচীর ঘিরিয়া লুকাইয়া রাখা হইয়াছে; হয়ত তাঁহাকে তিনি না দেখিয়া থাকিতেও পারেন! জিজ্ঞাসা করিলাম "ব্যাপার কি?"

তিনি এইবার হাসিয়া বলিলেন "উঃ, কি কপট ! যেন কিছুই জানে না ! তাই বলি, উঠানে অত জল কেন, বৈঠকখানার মেঝে কেন স্যাঁৎসেঁতে, একখানা ভিজা কাপড়ও শুকাইতেছিল—কিন্তু কাণ্ডটা কি বল দেখি ?"

আমি এইবার নিশ্চয় বুঝিলাম—সব ফাঁস হইয়া গিয়াছে। তাঁর বাকি কথাটা শুনিবার জন্য 'হাঁ' করিয়া তাঁহার মুখের দিকে চাহিয়া রহিলাম। তিনি বলিলেন "আমার রোগ—চারিদিক্ দেখিয়া বেড়ান। কিন্তু কি সর্ব্বনাশ ! এমন বেহিসাবী বেটাছেলে তুমি, কি ভাগ্যি দু'খানা গামছা পরিয়া ঠাকুর-ঘর করিতে গিয়াছিলাম, তাই রক্ষে ! ওমা, কি লজ্জার কথা !"

তিনি অর্দ্ধ হস্ত জিহ্বা বাহির করিয়া হাসিতে-হাসিতে বলিলেন "আমি কেমন করিয়া জানিব, ঐ কয়েদের ভিতর একজন ভদ্রলোককে বন্দী করিয়া রাখিয়াছ ? আমি চেয়ারগুলি সরাইয়া ঘরের কোথাও আবর্জ্জনা জমিয়া আছে কিনা দেখিতেছি, হঠাৎ দেখি এক মনুষ্য-মূর্ত্তি, আমার দিকে একদৃষ্টিতে চাহিয়া আছেন। প্রথম মনে হইল—চক্ষের ভুল, এমন অবস্থায় হঠাৎ মানুষ আসিবে কেমন করিয়া ? ওমা সত্যি ! ভূত নয়, প্রেত নয়, একটা আস্ত মানুষ জল-জল করিয়া চাহিয়া রহিয়াছে। আচ্ছা, যদি গায়ে আমার আর একখানা গামছা না জড়ান থাকিত, আজ কি অবস্থা হইত বল-তো !"

এই বলিয়া কৃত্রিম কোপ প্রকাশ করিয়া তিনি বলিলেন "কে বল তো ! কোন খুনে না ফাঁসুড়ে, এমন করিয়া লুকাইয়া রাখিয়াছ—তোমার কাণ্ডখানা কি ?"

আমি নম্র স্বরে বলিলাম "তোমাকে কিছু গোপন করিতে পারি নাই, আজও ইহার প্রকাশ হইল। তুমি নাম শুনিয়াছ—অরবিন্দবাবু !"

তিনি বলিলেন, "স্বদেশী দলের ! সুরেনবাবুর মত !"

তখন স্বদেশী-যুগের নেতৃস্বরূপ সুরেনবাবুর নামই আবালবৃদ্ধবনিতার নিকট প্রসিদ্ধি লাভ করিয়াছিল। তাই তিনি বলিলেন "সুরেনবাবুর মত, যাঁর নাম প্রচার হয় তিনি ?" আমি বললাম "হাঁ, অরবিন্দই খাঁটি নেতা, দেশের মাথার মণি। পুলিসে তাঁকে ধরিবে বলিয়া তিনি গোপনে আসিয়াছেন, গোপনে থাকিবেন—তাই এই অবস্থায়।"

এই দুই দিন ধরিয়া দিবারাত্রি আমার হাতে তাঁর নির্য্যাতনের কথাটা শুনিয়া বলিলেন "খুব লোকের কাছেই উনি আশ্রয় নিয়াছেন! এমন করিয়া রাখিলে কয় দিন টিকিবেন!"

আর আমায় কিছু ভাবিতে হইল না। আমি নিশ্চিন্ত হইলাম। প্রাতঃকালে যথারীতি জলযোগের ব্যবস্থা হইল। মধ্যাহ্নে তিনি নিজের অন্নের থালাখানি ধরিয়া দিলেন, রাত্রের ব্যবস্থাও করিলেন। তাঁর আহারাদি যে বন্ধ হইল, সে দিকে আমার লক্ষ্য রহিল না। এ খবর কোন-দিনই আমি রাখিতাম না। এই বিষয় লইয়া একবার চেষ্টা করিতে গিয়া উপহাসাস্পদ হইয়াছিলাম। তাঁর ভার ভগবানের হাতে ছাড়িয়া দিয়াই আমি নিজের কাজ করিয়া যাইতাম।

মধ্যাহ্নে বৈঠকখানায় বসাইয়া, পূর্ব্বদিনের মত শ্রীঅরবিন্দকে স্নান করাইয়া দিলাম। আহারাদির পর কথাবার্ত্তা কহিলাম। তিনিও হাসিয়া বলিলেন "তোমার স্ত্রী বুঝি!" আমি বলিলাম "হাঁ।" তিনি যে তাঁকে দিব্য লক্ষণা মাতৃমূর্ত্তি বলিয়া সেদিন উল্লেখ করিয়াছেন—সে কথা বেশ স্মরণে আছে।

সারা মধ্যাহ্ন তিনি যোগ-সম্বন্ধে আমায় শিক্ষা দিতেন। সেই সময়ে চতুর্ব্ব্যূহ ভাগবত-তত্ত্ব লইয়া আলোচনা হইয়াছিল, মনে আছে। বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধের প্রসঙ্গ তুলিয়া তিনি আবেগভরে বলিয়া যাইতেন, আমি তন্ময় হইয়া শুনিতাম। অবতার সম্বন্ধে তিনি প্রাজ্ঞ ও বিরাট্ প্রকাশের উদাহরণ দিতেন, ব্যাসকে প্রাজ্ঞ ও শ্রীকৃষ্ণকে বিরাট্ পুরুষ বলিয়া আমায় কত কথা বুঝাইতেন। উপনিষদের তত্ত্ব তিনি মুক্ত-কণ্ঠে বিবৃত করিতেন। সারা মধ্যাহ্ন যে কি আনন্দে অতিবাহিত হইত, তাহা আর বলিবার নয়।

রাত্রিকালে আমার পূর্ব্বোক্ত বন্ধু আসিয়া রাষ্ট্রনীতির প্রসঙ্গ লইয়া তাঁহার সহিত আলোচনা করিত। আমার উহাতে মনোযোগ আকৃষ্ট হইত না, চেয়ারে ঠেস্ দিয়া ঘুমাইতাম। যুক্তিতর্কে মধ্যরাত্রি হইত। তারপর শ্রীঅরবিন্দ নিদ্রা যাইতেন।

আমার যত প্রবন্ধ ছিল, তাঁহাকে পড়িয়া শুনাইতাম। এই সময়ে "উদ্বোধন" নাটকখানি লিখিয়া আমরা অভিনয় করিয়াছিলাম। সেখানি

আগাগোড়া তাঁহাকে পড়িয়া শুনাইলাম। তিনি বলিলেন "তোমার বাংলা লেখা বেশ। পার তো 'ধর্ম্মে' কিছু-কিছু লিখ্‌তে চেষ্টা কর।"

যে সাহিত্য কল্পক্ষেত্র হইতে মুক্তি খুঁজিতেছিল, তাহা তাঁহারই নির্দ্দেশে গোমুখীধারার ন্যায় নিঃসৃত হইল। 'ধর্ম্মে' আমার কয়েকটা ক্ষুদ্র সন্দর্ভ প্রকাশিত হইয়াছিল। তারপর আজিও 'প্রবর্ত্তকে' সে অজস্র প্রবাহ ছুটিয়া চলে; শিথিল হস্ত, তবুও লেখনী স্তব্ধ হয় না! কি জানি, আমার সবখানি যেন তাঁর পরশ-প্রতীক্ষায় এতদিন স্তম্ভিত ছিল, জীবনে সকল দুয়ার একে-একে তাঁর ছোঁয়ায় খুলিতে আরম্ভ করিল। "উদ্বোধনে" আত্মসমর্পণের কথাই বলিতে চাহিয়াছি; কিন্তু তেমন স্পষ্ট বিশদ-রূপে তাহা বোধ হয় ফুটিয়া উঠে নাই। তিনি সমর্পণের রহস্য বলিলেন। আমারও যেন সব পরিষ্কার হইয়া লক্ষ্যে পড়িল। তাঁর বন্দিজীবনে যে সব অপূর্ব্ব রহস্যের অনুভূতি হইয়াছিল, তিনি তাহা একে-একে বলিতেন। আমি শুনিয়া বিভোর হইতাম। কেমন করিয়া ধ্যান করিতে-করিতে তিনি শূন্যে অবস্থান করিয়াছিলেন, কারাগৃহের কঠিন লৌহদণ্ড তাঁর হস্তস্পর্শে কেমন করিয়া নবনীত-তুল্য কোমল বলিয়া অনুভূত হইয়াছিল, জেলের উঠানে পিশাচমূর্ত্তি দস্যুতস্কর তাঁর চক্ষে কেমন অপরূপ বাসুদেবমূর্ত্তি পরিগ্রহ করিয়াছিল, সর্ব্বভূতে দিব্য বিভূতি ফুটিয়া উঠিয়াছিল—অনর্গল এই সকল কথা তিনি বলিয়া যাইতেন।

গ্রে ষ্ট্রীট হইতে পুলিস কর্ত্তৃক ধৃত হইয়া, একখানা ঠিকা গাড়ী করিয়া তাঁহাকে যখন লালবাজার পুলিস কোর্টে আনা হইতেছিল, তাঁর সম্মুখে ঠাকুর রামকৃষ্ণ সারাক্ষণ বসিয়া তাঁহাকে সান্ত্বনা-ভরসা দিয়াছিলেন—তাঁর মুখে এ সকল কথাও শুনিয়াছি। আদালত-গৃহে বিচারক, উকীল, ব্যারিষ্টার, সকলকে নারায়ণ দর্শন করিয়া তিনি নিজের ভিতর হইতে এমন আনন্দ ও উল্লাস অনুভব করিতেন যে, তাঁর বন্ধন-দশা যে দীর্ঘদিন স্থায়ী হইতে পারে, তাহা তিনি মনের কোণেও স্থান দিতে পারিতেন না। সে যে কত কথা, আজ তাহা স্মরণ করিয়া বলিতে হইলে মহাভারত রচনা করিতে হয়।

ঘণ্টার পর ঘণ্টা আমরা কথোপকথন করিতাম, কিছু বলিতে বাকী থাকিত না। তিনি কৌতুক করিয়া কত রহস্যও যে করিতেন, তাহা মনে হইলে আজিও হাসি বারণ মানে না। আমাদের এই অবাধ পরিচয় গভীরে

উভয়ের হৃদয়ে এমন রেখাপাত করিয়াছিল, যাহা মুছিতে হইলে অন্ততঃ আমার পক্ষে তাহা মরণের চেয়েও অধিক যন্ত্রণাদায়ক। সে স্মৃতি মুছিবার নহে।

এক স্থানে অধিক দিন থাকিলে, লোক-জানাজানি হওয়ার আশঙ্কায় তাঁহাকে স্থানান্তরিত করার কথা হইল। আমার কোন বিষয়েই আপত্তি করিবার ছিল না। তিনি আসিয়াছিলেন একান্ত অপ্রত্যাশিত ভাবে; সেইরূপ অপ্রত্যাশিত ভাবেই যদি চলিয়া যান, তাহাতে যে আমার হৃদয় কোনরূপে ব্যথিত হইবে, ইহা আমার আদৌ মনে হয় নাই। তাঁহাকে কোথায় লইয়া যাওয়া হইবে, তাহা জানিবারও আমার ইচ্ছা ছিল না। তবে রাত্রিতে সহরের দক্ষিণ প্রান্তে একখানা গাড়ী করিয়া তাঁহাকে পৌঁছাইয়া দেওয়ার ভার আমার উপর পড়িল। 'ধর্ম্মে' ও 'কর্ম্মযোগিনে', তাঁর নিরুদ্দেশের কথা বাহির হইয়াছিল : তিনি সাধনার জন্য হিমালয়ে তিব্বতীয় যোগী কৌথুমীর আহ্বানে প্রস্থান করিয়াছেন—এই কথাই লোকে জানিয়াছিল। কিন্তু দেশের লোকের চেয়ে পুলিসের লোক অধিক সন্ধান রাখিত। অরবিন্দবাবুর অনুসন্ধান তাহারা তখন কলিকাতায় করিতেছিল।

একখানি ভাড়াটিয়া গাড়ী করিয়া তাঁহাকে লইয়া যাইলে যে কি মহাভারত অশুদ্ধ হইত, তখন সে চিন্তা আমার ছিল না। মধ্যরাত্রিতে সকলে নিদ্রিত হইলে, আমি তাঁহাকে লইয়া বাড়ীর অনতিদূরে আমাদেরই আস্তাবলে লইয়া গেলাম। দেখিলাম—সহিসটা অকাতরে নিদ্রা যাইতেছে। অতি সতর্কতার সহিত ঘোড়া দুইটাকে বাহির করিয়া, অন্ধকারে হাতড়াইয়া কোন রকমে গাড়ীতে যুতিয়া লইলাম। তাঁহাকে ও আমার আর এক বন্ধুকে গাড়ীর ভিতর প্রবেশ করিতে বলিয়া, ঘোড়ার পিঠে চাবুক কষিয়া দিলাম। উহার মধ্যে একটা ঘোড়া নূতন ছিল; সে ক্রমাগত গাড়ীকে নর্দ্দমার দিকে টানিয়া লইয়া যাইত। খুব জোরে রাশ ধরিয়া কি উৎকণ্ঠার সহিত যে যথাস্থানে পৌঁছিয়াছিলাম, তাহা আজও ভাবিয়া হাসি! নিশীথ রাত্রি, পথে লোক ছিল না, তাই রক্ষা! নতুবা মানুষের ঘাড়ের উপর দিয়াই গাড়ী ছুটিত, সন্দেহ নাই। পথের এক স্থানে পুলিস প্রহরী গাড়ী রুখিতে বলিল—তখন চৈতন্য হইল যে লণ্ঠনে বাতি জ্বালি নাই। ঘোড়ার পিঠে চাবুক মারিয়া ঊর্দ্ধশ্বাসে গাড়ী ছুটাইলাম—পুলিস-ব্যাচারী মুখবিকৃতি করিয়া গালি বর্ষণ করিল।

সহরের দক্ষিণ প্রান্তে নির্দ্দিষ্ট স্থানে যিনি আমাদের জন্য অপেক্ষা করিতেছিলেন, তাঁহার হস্তে অরবিন্দবাবুকে সুস্থ শরীরে সমর্পণ করিয়া, গাড়ী হাঁকাইয়া পুনঃ প্রত্যাবৃত্ত হইলাম। আস্তাবলে ঘোড়া দুটাকে তুলিয়া—গাড়ী পথের উপরই পড়িয়া রহিল—ঘরে গিয়া হাঁপ ছাড়িয়া বাঁচিলাম। আমার স্ত্রীকে সবই বলিয়াছিলাম। তিনি জিজ্ঞাসা করিলেন "সহিসটা কিছু জানিতে পারিল না ?" আমি বলিলাম "না।" তিনি বিষম চিন্তার সহিত বলিলেন "সর্ব্বনাশ, কোনদিন চোরে তো গাড়ী-ঘোড়া লইয়া যাইতে পারে !" আমি হাসিয়া বলিলাম "আমি তো আর চোর নয় !" আমার মনটি তখন অরবিন্দের প্রতি ভক্তি-শ্রদ্ধায় বুক ভরিয়া উঠিয়াছিল। তাই এ কথাও বলিলাম "সবই অরবিন্দের মহিমা ! পথেও তো বিপদ হইতে পারিত !" তিনি আর অধিক কথা কহিলেন না—বলিলেন, "তোমাদের সবই একটা কাণ্ড, এখন ঘুমাও !"

ঘাড় হইতে দায়িত্বের গুরু-বোঝা নামিয়া গেল। নিজেকে স্বচ্ছন্দ মনে করিলাম। একটা আস্ত মানুষকে সতত গোপন রাখার প্রচেষ্টা যে কি সাংঘাতিক, তাহা একাধিক বার অনুভব করিয়াছি ; শ্রীঅরবিন্দকে লইয়াই তাহার সূত্রপাত।

সংসারে অসচ্ছলতা বাড়িয়াই চলিতেছিল। পারিবারিক জীবনের মধ্যে যদি সকলে একযোগে একাত্ম হইয়া না উঠে, তাহা হইলে টানাটানি শুধু বাহিরেই ঘটে না, অন্তরেও বিপ্লব বাধিয়া যায়। আমার সংসার-জীবন ক্রমেই বিষময় হইয়া উঠিতেছিল।

দায়িত্ব একা আমার ঘাড়েই চাপিয়া বসিয়াছিল—অথচ এক-একটা ঘটনার আবর্ত্তনে আমার অন্তরের যে পরিবর্ত্তন ঘটিয়া যায়, তাহাতে পারিপার্শ্বিকতার সহিত আর সামঞ্জস্য রাখিয়া চলা সম্ভবপর হইয়া উঠে না। এই খাপ্ছাড়া জীবনকে সুসঙ্গত করিয়া তুলিতেন যিনি, তাঁহাকে ইহার জন্য বেশ বেগ পাইতে হইত। আমার ঘন-ঘন পরিবর্ত্তনশীল জীবনকে ছন্দোময় করার তপঃক্লান্তি তাঁহার সর্ব্বাঙ্গে ফুটিয়া উঠিয়াছিল। দিবারাত্র তাঁহার মধ্যে যে অন্তর্দ্বন্দ্ব চলিত, তাহাতে তিনি খুবই অবসন্না হইয়া পড়িতেন।

আমি করিতাম এক, ভাবিতাম অন্য; কিন্তু কৃত কর্ম্মটাকে ব্যবহারে আনার শিল্প তাঁহার ছিল; নতুবা আমার সবখানিই আজ ব্যর্থ হইত। কেবল শারীরিক পরিশ্রম স্বীকার করিয়াই তিনি নিশ্চিন্তা ছিলেন না; তাঁহাকে নিরন্তর মানসিক উদ্বেগ সহ্য করিতে হইত এবং নানা দিক্ দিয়া তিনি আঘাত পাইতেন—কোন্ দিক্ সামলাইবেন, তাহা যেন স্থির করিতে পারিতেন না।

সংসারের সকলেই উদাসীন। আস্তাবলে ঘোড়ার ছোলা নাই, গোয়ালে একপাল গরু, তাহাদের বিচালী নাই; মালী, বাড়ীর ঝি কয়েক মাসের মাহিনা বাকি বলিয়া বকাবকি আরম্ভ করিয়াছে, সহিস-কোচম্যান আসিয়া তলবের তাগাদা করে; এই অবস্থায় যাহাদের দ্বারা যে কাজ, তাহা সুচারুরূপে সম্পন্ন করাও যায় না। মনিবের দুরবস্থা বুঝিলে ঝি-চাকর অবাধ্য হয়। মাহিনার এক কড়াও ছাড়িবে না কিন্তু কাজে ফাঁকি দেয়—দশ বাড়ীর কাজ লইয়া মনিবকে জ্বালাতন করে। এই সব নানা দিকের চিন্তায় তিনি তখন বিব্রতা হইয়া পড়িয়াছিলেন। তার চেয়েও বেশী দুর্ভাবনা হইত আমায় লইয়া। আমি যে কখন কি করিয়া বসিব, তাহার জন্য তিনি সতত উৎকণ্ঠিতা থাকিতেন এবং এক-একটা কাণ্ডও আমি এমন বাধাইয়া তুলিতাম, যাহার জন্য তাঁহার দুর্ভাবনার পরিসীমা থাকিত না।

তাঁহার সব-চেয়ে চিন্তার কারণ ছিল আমার জীবন লইয়া। তিনি তো তাহাতে পরম সিদ্ধি লাভ করিয়া প্রস্থান করিলেন—সেই চিন্তার ধারাবাহিকতা রক্ষার ভার কাহাদের উপর দিয়া গেলেন, আমি তাহাই আজ লক্ষ্য করিতেছি। কিন্তু তিনি যে তিলে-তিলে আপনার প্রাণ বিলাইয়া আমাকে রক্ষা করিতেন—আমি স্বার্থপর, বিনিময়ে তাঁহাকে রক্ষা করার সামর্থ্য আমার হইল না তো!

একবার সংসারের সমস্যা সমাধানের জন্য সঙ্কল্প লইলাম—সাত দিন উপবাসী থাকিব। তিনি তখন পিত্রালয়ে। ঘরে খিল দিয়া তিন দিন অতিবাহিত করিলাম। বাহির হইতে প্রতিনিবৃত্ত হওয়ার অনুযোগ যে না হইয়াছিল, তাহা নহে; কিন্তু চতুর্থ দিন প্রভাতে ঘরের দ্বারে যে মমতার আঘাত কর্ণপুট স্পর্শ করিল, তাহা আমার সবখানিকে অস্থির করিয়া তুলিল। ঘরের দুয়ার খুলিয়া প্রত্যাশিতা প্রসন্নময়ী মূর্ত্তিই লক্ষ্য করিলাম; তাঁর

করুণা-দৃষ্টির ভিতর দিয়া তাজা প্রাণ-রশ্মি বাহির হইয়া আমায় যেন আশা ও আনন্দে ভরাইয়া তুলিল। তিনি একবার আমার মুখের দিকে চাহিয়াই আলমারী হইতে তেলের শিশি বাহির করিয়া, বিনা বাক্যব্যয়ে আমার মস্তকে, সর্ব্বাঙ্গে স্নেহ-শীতল-হস্ত প্রসারিত করিয়া, তৈল মাখাইয়া দিলেন, বিনা বাক্যেই ঘড়া-ঘড়া জল ঢালিয়া আমায় অভিষিক্ত করিলেন। আমার মুখেও বাক্য-স্ফুরণ হইল না। তিনি আমায় উপবাসী থাকিতে দিলেন না। এই স্নেহ, এই অপার্থিব ভোগেরই লালসায়, স্বার্থ-কলুষিত অহঙ্কার কি তখন বার-বার এই ভঙ্গীর আচরণে তাঁহাকে তরঙ্গায়িতা করিয়া তুলিত! আজ কৈ সেই প্রকার উদ্ভট খেয়াল তো জীবনকে প্রবুদ্ধ করে না—দেহ ভোগহারা, অন্তরাত্মা সে অনিন্দ্য আনন্দসম্ভোগেই কি স্বকামনা চরিতার্থ করিত!

যত বার বৈরাগ্য আসিয়াছে, তত বার ঘর ছাড়িয়া বাহির হওয়ার উদ্যম করিয়াছি—সে উদ্যম, সে বৈরাগ্য আজ বুঝিতেছি তাঁর সরল প্রাণ লইয়া, অকপট হৃদয় লইয়া খেলার ছলনা। এমন করিয়া তাঁহাকে ব্যথা দেওয়ার কি অধিকার আমার ছিল? তখন যদি বুঝিতাম—ইহা নিছক কপটতা, সত্যই সতর্ক হইতাম; কিন্তু কি মোহ আমায় সেদিন ঘিরিয়া ধরিয়াছিল—জীবন-ভোর একজনকে কাঁদাইয়াই বিদায় দিলাম!

তাঁহার মধ্যম ভ্রাতার মৃত্যুর পর, তিনি একবার পিতৃগৃহেই কঠিন রোগশয্যা-শায়িনী হন। চন্দননগর হইতে চুঁচূড়া অধিক দূর নহে, হৃদয় আকুল হইত একবার গিয়া তাঁকে দেখিয়া আসিবার জন্য; কিন্তু কে যে আমায় বাধা দিত তাহা জানি না, 'যাই-যাই' করিয়া যাওয়া আর ঘটিয়া উঠিত না। শেষে রোগ সঙ্কটজনক, এইরূপ সংবাদ আসিলে, আমি ছুটিয়া তাঁর শয্যা-পার্শ্বে উপস্থিত হইলাম। তাঁর চক্ষে বিগলিত অশ্রু উথলিয়া উঠিল, সে করুণ-দৃষ্টি আমায় ভর্ৎসনা করিয়া বলিল, "উঃ, কি নিষ্ঠুর তুমি!"

তাঁর স্বর রুদ্ধ, তিনি উত্থানশক্তি-রহিতা। মরণের অন্ধকারে রূপের ডালি বুঝি ঢাকা পড়িয়া যায়! আমি শিয়রে বসিয়া মাথায় হাত বুলাইয়া দিলাম। তাঁর বিষণ্ন মুখ প্রসন্ন হইয়া উঠিল। তিন দিন আর তাঁহাকে ছাড়িয়া উঠিতে পারি নাই। জীবনের স্রোতঃ কোথায় যেন রুদ্ধ হইয়া গর্জ্জন করিতেছিল, সুযোগ পাইয়া সর্ব্বশরীর প্লাবিত করিল। তিনি আবার নূতন জীবন লইয়া আমায় আলিঙ্গন দিলেন। কি জানি, তাঁহার কাছে কেন আমি কুণ্ঠিত

হইতাম, শিহরিয়া উঠিতাম—আজিকার এই দীর্ঘ বিরহের কথা বুঝি বিধাতা এই সঙ্কেতে আমায় জানাইয়া সতর্ক করিতেন! সে স্বর্ণপ্রতিমা হইতে আমি দূরে-দূরেই থাকিতে চাহিতাম; কিন্তু তিনি তাঁর হৃদয়ের পরিপূর্ণ অর্ঘ্য লইয়া আমার অনুসরণ করিতেন। তাঁরই অন্তরের কামনা আমায় নিকটে বাঁধিয়া রাখিয়াছিল; নতুবা ভবিষ্যতের এই ঘটনা লক্ষ্য করিয়াই আমার অন্তর-পুরুষ অভিমানে বহু বার চিরবিদায় লইতে চরণ বাড়াইয়াছে কিন্তু বাধ্য হইয়াই আমি ফিরিয়াছি। তিনি বাহু-বন্ধনে তাঁর শেষ মুহূর্ত্ত পর্য্যন্ত আমায় বাঁধিয়া রাখিযাছিলেন; আমি হতভাগ্য, তাঁর এই মহাযাত্রা রোধ করিতে প্রাণপণ করিলাম না, ঈশ্বরের বিধান বলিয়া মৃত্যুর করে স্বহস্তেই তাঁহাকে অর্ঘ্য-স্বরূপ অর্পণ করিলাম।

মধ্যম ভ্রাতার মৃত্যু-বিরহে তিনি ধৈর্য্যহারা হইয়া পড়িয়াছিলেন। এইরূপ নিদারুণ শোক তিনি এই প্রথম পাইয়াছিলেন, তাঁর তরুণ হৃদয়খানি একেবারে ভাঙ্গিয়া পড়িয়াছিল। দেহ-ভঙ্গের ইহাই ছিল কারণ। তাঁহাকে ব্যঙ্গ করিয়া বলিয়াছিলাম "যদি সবখানি হৃদয় আমায় দিয়া থাক, তবে সে হৃদয়ে আত্মীয়-স্বজন যেই হোক, কাহারও মমতা ঠাঁই পায় কেন?" তিনি যে কথাটা এমন গুরুতর করিয়া লইবেন, তাহা ভাবি নাই। চক্ষের উপর দিয়া শোকপ্রবাহ বহিয়া গেল, জনকের মৃত্যু-শয্যার পার্শ্বে তিনি প্রস্তর-পুত্তলিকার মত দাঁড়াইয়া রহিলেন। কনিষ্ঠ ভ্রাতার মৃত্যুবার্ত্তা শ্রবণ করিয়া নিমেষহারা নেত্রে তিনি আমার মুখের দিকে চাহিলেন। এক বিন্দু অশ্রু বুঝি গণ্ডে বহিয়া পড়ে; কিন্তু হুকুমে তাহা রুদ্ধ হইয়া গেল। জগতের যত কিছু ভাব, প্রবৃত্তি, সংস্কার—তিনি বুকে চাপিয়া নিষ্পেষিত করিতেন। কি এক অপূর্ব্ব দীপ্তি তাঁর চক্ষে ফুটিয়া উঠিয়াছিল! তাঁর কমনীয় মুখশ্রীতে বজ্রসঙ্কল্পের কঠোরতাও স্থান পাইয়াছিল। তিনি যখন ওষ্ঠপুট বদ্ধ রাখিতেন, কেহই তাঁর দিকে চাহিতে ভরসা করিত না। তাঁর কুন্দ-দন্তের অস্ফুট বিকাশে সংসারে জ্যোৎস্না ছড়াইয়া পড়িত। তিনি এক মুহূর্ত্তে সৃষ্টির আনন্দ দৃঢ় মুষ্টিতে চাপিয়া ধরিতেন; আবার যখন মুঠা খুলিতেন, উৎসবের আনন্দে সারা দিক্ ভরিয়া উঠিত। অনেকেই দেখিয়াছে—এক-একটা উৎসবকালে তিনি যে কোন কারণেই হউক, গম্ভীর-বিষাদ-মূর্ত্তি পরিগ্রহ করিয়া যখন বসিতেন, যেন প্রলয়ের আতঙ্কে সব দিক্ ছাইয়া যাইত; পরে সহসা তাঁর

সমস্যা দূর হওয়া মাত্র মেঘমুক্ত সূর্য্যকিরণে যেমন দশদিক্ উদ্ভাসিত হয়, সকলের জীবন তেমনই খর-করোজ্জ্বল জ্যোতির্ম্ময় হইয়া উঠিত। আজ হাতড়াইয়া আমার এই অন্ধকার-যাত্রা কি ব্যথাময়, তাহা কি বুঝাইবার বস্তু!

আবেগের কথা বাড়াইয়া লাভ নাই। তাঁর জীবন-কথা ভাষার সাহায্যে ব্যক্ত হওয়ার নহে। তিনি একটী দিনের জন্যও আপনাকে কাহারও সম্মুখে স্বেচ্ছায় বাহির করেন নাই, নিজেকে জাহির করিবার জন্য একটী কথাও কাহাকেও কখনও বলেন নাই; তাঁর স্বতন্ত্র জীবন বলিয়া কিছুই ছিল না—তবুও তাঁর অসাধারণ চরিত্র আছে, পুণ্যময়ী কাহিনী আছে, তাঁর মর্ম্মকথা কিছু ব্যক্ত হয়, আমাকে আমি যদি বিবৃত করিতে পারি। তাই তাঁহাকে আঁকিতে গিয়া নিজেকেই অনেকটা প্রকাশ করিয়া তুলিতে হইতেছে—আমার এ ত্রুটি মার্জ্জনীয়।

শ্রীঅরবিন্দ বিদায় লইলে, দায়-মুক্ত হইলাম বটে; কিন্তু আমার জীবনে যেন আমূল ওলটপালট হইয়া গেল। তিনি ষোল আনা ভগবানে দেওয়ার কথা বলিয়া গেলেন; এমন কি হাতখানি নাড়িতে-চাড়িতেও কোন এক অচিন্ত্য শক্তির দ্বারা তাহা পরিচালিত হয়, ইহা বুঝাইতে নিজের হাত উপরে তুলিয়া যেন আমায় দেখাইয়া দিলেন "দেখ, ইহা আমি উঠাই নাই, অন্য শক্তি হাতখানি ধরিয়া উপরে উঠাইয়া দিল।" বিশ্বাস করিলে বিস্ময়ের কথা, নতুবা অনায়াসে হাসিয়া উড়াইয়া দেওয়া যায়। আমি বিশ্বাস করিলাম।

আমার এখনও মনে পড়ে—এই কথার পর তাঁর গতিবিধি অতিশয় আগ্রহসহকারে লক্ষ্য করিয়াছিলাম। অন্যের চক্ষে ইহা না সত্য হইতে পারে; কিন্তু আমি দেখিয়াছিলাম—তিনি যখন মাটির উপর দিয়া চলিতেন, যেন ভূমির উপর তাঁহার পা পড়িত না, কেমন আল্‌গা-আল্‌গা ভাবে এক স্থান হইতে অন্য স্থানে তিনি দাঁড়াইতেন। পদশব্দ হয় কি না, কাণ পাতিয়া শুনিতে চেষ্টা করিয়াছি; কিন্তু নিঃশব্দ পদসঞ্চার বলিয়া শ্রুতিও ইহা অকপটে স্বীকার করিয়া লইয়াছে।

তিনি যখন ভোজন করিতেন, আমার মনে হইত—এই ভোজনব্যাপারেও তাঁর কোন চেষ্টা নাই। তিনি অনন্যমনে আহার করিয়া যাইতেন; আমি যে অনিমেষ-দৃষ্টিতে দেখিতেছি, তাহা তিনি লক্ষ্য করিতেন না। আমার

মনে হইত—সত্যই তাঁহার মুখ দিয়া অন্য এক তৃতীয় শক্তি আহার করিতেছে। আমার বেশ মনে পড়িতেছে—আমার কর্ণে ভোজনের শব্দ পর্য্যন্ত স্পর্শ করে নাই ; এই ভোজন-ব্যাপারও নিঃশব্দে সাধিত হইত।

আর একটা আচরণ স্পষ্ট দিনের মত মনে পড়ে। তাঁর চক্ষের দৃষ্টি কোন মানুষের চাহনি বলিয়া আমার মনে হয় নাই, কে যেন তাঁর চক্ষুর ভিতর দিয়া আমায় স্পর্শ করিতেছে! অবশ্য এই সবই আমার নিজের অনুভূতি মাত্র। তাঁর চন্দননগরে অবস্থানকালে আরও দুই-চারিজনের সহিত তিনি আমার চেয়ে অধিক ক্ষণ ছিলেন, এই সকল কথা প্রমাণ-সিদ্ধ হইবে কি না জানি না। এমন কি, আমার স্ত্রীকেও শ্রীঅরবিন্দের কথা অতিশয় বিস্ময়ের সহিত, আনন্দের সহিত বলিয়াছি ; তিনিও বলিয়াছেন "তুমি যখন যাহা করিবে, বলিবে, সবই বাড়াবাড়ি!" আমি রাগিয়া গিয়াছি, তিনি বলিয়াছেন "ইহাতে রাগিবার কথা কি আছে! তুমি যাহা দেখ, কর, তাহা তোমার চেয়ে অন্যে ভাল করিয়া দেখিবে বা বুঝিবে, তাহা আশা কর কেন! অন্যের কাছে একটু বাড়াবাড়ি বোধ হয় বৈ কি!"

এ কলঙ্ক আজও আমার আছে ; কিন্তু আমি ইহা প্রত্যক্ষ করিয়াছি—এইজন্য এ বিষয়ে আমি নিঃসংশয়।

শ্রীঅরবিন্দ প্রায় উর্দ্ধ-দৃষ্টিতে থাকিতেন। যখন তিনি কথা বলিতেন, তখন জিজ্ঞাসা করিয়াছি "আপনি ঐরূপ এক দৃষ্টিতে কি দেখেন?" তিনি যে উত্তর দিয়াছিলেন, তাহা আমার বুকে আজও তেমনি উজ্জ্বল-ভাবেই আঁকা আছে। তিনি বলিলেন "কতকগুলা লিপি ভাসিয়া আসে, উহাদের অর্থ বাহির করার চেষ্টা করি।" আবার এ কথাও তিনি বলিয়াছিলেন "অলক্ষ্য জগতে যে সকল দেবতা আছেন, তাঁহাদের আকার ফুটিয়া উঠে। অক্ষরের মত এই সব মূর্ত্তিও অর্থময়ী—কিছু জানাইতে চাহে, সেগুলিও আবিষ্কার করিতে যত্ন করি।"

তখন প্রভাবের মূল্য বুঝি নাই। আরোপের মাহাত্ম্য উপলব্ধি করি নাই। "ময্যেব মন আধৎস্ব"—এই মন স্বভাবতঃই তাঁহার উপর পড়িয়া থাকিত ; এবং অন্যে অনুকরণ বলিবে, আমি কিন্তু বুঝিতাম—তাঁর ভিতর দিয়া একটা পরমা শক্তি আমায় আচ্ছন্ন করিয়া ফেলিতেছে। আমার পাদুকা পরিত্যক্ত হইয়াছিল। এক বন্ধু শ্রীঅরবিন্দের আগমন-সংবাদ

জানিতেন। তিনি মুখ ফুটিয়া বলিয়া বসিলেন "তোমার ভক্তি যে বাহির হইয়া যায়!" আমার স্ত্রীও আমায় সেই কথাই বলিলেন; কিন্তু সে কথা আমায় লঘু করিল না। তাঁর কথা—"তোমার আচরণ দেখিয়া কেহ সন্দেহ করিতে পারে একটা কিছুর—যাহা হইবে, মনে-মনে রাখাই ভাল।"

আমার জীবন সফেন সমুদ্রতরঙ্গের মত উচ্ছ্বাসময়; কিন্তু তিনি ছিলেন অন্তঃপ্রবাহিনী ফল্গুধারা—পরস্পর-বিরুদ্ধ ধর্ম্ম আশ্রয় করিয়া আমাদের মিলন। তাঁকে কোনদিন উচ্চ কণ্ঠে আলাপ করিতে দেখি নাই; সুখে-দুঃখে তিনি অচঞ্চলা থাকিতেন, ক্রোধ হইলে গম্ভীর ভাবে তাহা অন্তরেই ঢাকিয়া রাখিতেন—আর আমার উচ্ছ্বসিত হৃদয় সব কিছু প্রকাশ করিয়া ফেলিত। কিন্তু পরিণাম দেখিয়া মনে হয়—এই প্রকাশ-ছলের তলে-তলে নিগূঢ় জীবনের কথাই তলাইয়া থাকিত। আমাব আচরণটাই মানুষকে প্রবঞ্চনা করিয়াছে। যেখানে আমি ক্রুদ্ধ হইয়াছি, সেইখানেই কিন্তু করুণার ধারা ঝরিয়াছে; যেখানে ভালবাসিয়াছি, সেইখানেই বিরোধ মাথা তুলিয়াছে। একজন আমায় বুঝিয়াছিলেন, তাঁর ব্যথার সুরে জীবন মিলাইয়া আজ অনেকেই আমায় ধরিয়া ফেলিয়াছে—প্রেমের বস্তুতে এমন অনাস্থা আমার মত আর কেহ করিবে না।

শ্রীঅরবিন্দের মত আমার চক্ষুও স্থির হইয়া পড়িত। আমি চিরদিন নিরামিষাশী। ধর্ম্মপ্রেরণা পাইলে, তাহা যতখানি ধরিবার মত আমার সামর্থ্য, তাহার অধিক আয়ত্ত করার উদ্বুদ্ধতা আমায় পাইয়া বসিত; এই হেতু শ্রীঅরবিন্দ প্রস্থান করিলে, আমি একপ্রকার সমাহিত হইয়া পড়িলাম। খাদ্যাদি সম্বন্ধেও অধিক সংযত হইতে গিয়া আমি স্ত্রীকে অধিকতর জ্বালাতন করিলাম। তিনি শ্রমকাতরা ছিলেন না; কিন্তু তিনি দেখিতেন—আমার দেহখানি কতখানি সহিতে পারে। শ্রীঅরবিন্দ রুক্ষ স্নান করিতেন, আমিও তৈলবর্জ্জিত স্নান আরম্ভ করিলাম। অধিকন্তু আহার্য্যে লবণ পরিত্যাগ করিলাম। এই নূতন অভ্যাস আমার শরীরকে কিছু কৃশ করিল। তিনি বলিতেন "ইহাতেই কি ধর্ম্ম হইবে? বাহিরে নাই কিছু করিলাম; ভিতর দিয়া যাহা ধরিব, তাহা হইতে আমায় ছাড়ায় কে?" বলে—'মন চাঙ্গা তো কাটেঙ্গে গঙ্গা'—আমার বাপু এই সব আড়ম্বর ভাল লাগে না!" তাঁর এই প্রকারের কথা কিসের দরদে আসিত, তাহা জানিতাম; কিন্তু

আমি তখন শ্রীঅরবিন্দের মত ঐ তৃতীয় শক্তিটার সন্ধানেই যত্নপর হইয়াছি। সংসারের কাজে যথেষ্ট ত্রুটি হইতে লাগিল।

শ্রীঅরবিন্দ টাট্‌কা রাষ্ট্র-ক্ষেত্র হইতে চন্দননগরে আসিয়া উপস্থিত হন এবং তাঁহার মুখে রাষ্ট্রনীতিক মুক্তি ও কর্ম্মধারার কথাও অজস্রধারে বাহির হইতে শুনিয়াছি। কিন্তু সে সব উক্তি আমায় লক্ষ্য করিয়া কোন দিনই বাহির হয় নাই। তিনি আমায় অধ্যাত্ম-সাধনারই সঙ্কেত দিয়াছিলেন। ইহার নিগূঢ় কারণ আর যাহাই থাকুক, তাঁহাকে আশ্রয় করিয়া আমার জীবনের একটা অভিনব দিক্ ফুটিয়া উঠিবার সুযোগ ঘটিয়াছিল।

ঠাকুর-দালানের পার্শ্বেই তিনি থাকিতেন। প্রতিদিনের পূজা, জপ, মন্ত্রের আবৃত্তি তিনি পার্শ্বের ঘরে বসিয়া নিশ্চয় শুনিয়া থাকিবেন। তাহা ব্যতীত, রবিবার প্রাতঃকালে পাড়ার এক দল তরুণ আমার পথানুসরণের প্রবৃত্তি লইয়া অনুরাগী হইয়াছিল। তাহাদিগকে পূজা শিখাইতাম, মন্ত্র আবৃত্তি করাইতাম। রবিবারের মধ্যাহ্নে যে আলোচনা-সভা হইত, তাহাতে তখন ততখানি যোগ্য হই আর না হই, এই সব ছেলেদের গীতা, উপনিষদ পড়াইতাম। ইহার জন্য উপহাস, বিদ্রূপ আমার সমবয়সীদিগের নিকট হইতে অজস্র ধারায় আমার উপর বর্ষিত হইত। এই সব বালখিল্যদের লইয়া আমার এই উদ্যমটাকে ধাত্রীবিদ্যানুশীলন বলিয়া কেহ-কেহ ঠাট্টা করিয়াছিলেন; কিন্তু সঙ্ঘের অব্যর্থ বীর্য্য-স্বরূপ এই সব তরুণই আজ এই প্রতিষ্ঠানের মেরুদণ্ড। আমি জানিতাম না—এখন দেখি সর্ব্বজ্ঞ বিধাতা এই অন্ধ যন্ত্রটাকে ব্যর্থ কর্ম্ম করান নাই। শ্রীঅরবিন্দ এই সব লক্ষ্য করিয়া থাকিবেন, ইহাপেক্ষা আরও সূক্ষ্ম অন্তর্দ্দর্শনও তাঁর পক্ষে অসম্ভব নহে। তিনি আমায় গীতার এই কথাটা সর্ব্বদা স্মরণ রাখিতে উপদেশ দিয়াছিলেন "মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি মৎপ্রসাদাৎ তরিষ্যসি।" আমার মনে যখনই অন্ধকার ঘনাইয়া আসিত, এই মন্ত্র স্মরণ করিতাম; শেষে এমন হইয়াছিল যে, এই মন্ত্রটা মস্তিষ্কবৃত্তির সহিত একেবারে অচ্ছেদ্যভাবে জড়াইয়া গিয়াছিল এবং তাহা হইতে মুক্তি পাইতে আমায় বেশ যত্ন স্বীকার করিতে হইয়াছিল। আর একটা মন্ত্র আমার বুকে তিনি আঁকিয়া দিয়াছিলেন:

"জানামি ধর্ম্মং ন চ মে প্রবৃত্তিঃ,
জানাম্যধর্ম্মং ন চ মে নিবৃত্তিঃ,

ত্বয়া হৃষীকেশ হৃদিস্থিতেন
যথা নিযুক্তোঽস্মি তথা করোমি॥"

এই মন্ত্রও সর্ব্বদা উচ্চারণ করিতাম—মন্ত্রের সাধন লইয়া যে কিরূপ বিব্রত হইয়াছি, তাহা পরে বলিব। আমার এই ভাবান্তর দেখিয়া স্ত্রী সংসার সম্বন্ধে নিরাশ হইলেন। আমার মুখের দিকে চাহিয়া যেন নিশ্চয়ভাবে কিছু বুঝিয়া লওয়ার জন্য তিনি জিজ্ঞাসা করিতেন "তোমার মতলবটা কি বল তো।" আমি হাসিয়া বলিতাম—

"ত্বয়া হৃষীকেশ হৃদিস্থিতেন
যথা নিযুক্তোঽস্মি তথা করোমি।"

তিনিও হাসিতেন, যেন মনে-মনে বলিতেন "কোথায় যাবে—আমায় ছাড়িয়া এক পা যাওয়া হইবে না।" তাঁর এই অব্যর্থ ধারণা তো ভ্রম নহে!

আমি আপন ভাবেই ভরিয়া থাকিতাম, শ্রীঅরবিন্দের কি হইল, তাহা খেয়াল রাখার প্রয়োজন মনে হইত না। সংবাদ পাইতাম, কোথা হইতে তাঁহাকে কোথায় স্থানান্তরিত করা হইতেছে; কাহাকে তাঁহার সঙ্গে রাখার ব্যবস্থা হইতেছে প্রভৃতি। আমি জানিতাম—ঐ মন্ত্র

"ত্বয়া হৃষীকেশ হৃদিস্থিতেন
যথা নিযুক্তোঽস্মি তথা করোমি।"

রবিবারে ছেলেরা আসিলে, তাহাদের কণ্ঠে নূতন সঙ্গীত ঝঙ্কার তুলিল। সঙ্গীত রচনা করিলাম আমি:

"হৃদয়ের স্তরে জ্বলন্ত অক্ষরে
লেখা রবে হরি, অনুজ্ঞা তোমারি।..."

"আমার জীবন তোমার তরে
এই কথাটী মনে রাখ...।"

"কারু কথা আর কি শুনি,
আমার প্রাণের ঠাকুর জেগেছে।..." —প্রভৃতি

এই সকল গান প্রাতঃকালে পূজার পরে আরম্ভ হইত, রাত্রে অভিভাবকেরা লণ্ঠন হাতে ছেলেদের সন্ধানে আসিলে নিস্তব্ধ হইত। আমি এক প্রকার উন্মাদ হইয়াছিলাম।

"আজ সংসারে বাজার হয় নাই, সুতরাং খুব গোলমাল বাধিয়াছে।" "আজ গরু বিচালী পায় নাই, ঘোড়া দানা পায় নাই, এই সব ঝঞ্ঝাট যদি বহিতে না পার, সব ছাড়িয়া দাও না!" এই সকল অনুযোগ ও তিরস্কারে আমি হাসিয়া ঐ একই উত্তর দিতাম "ত্বয়া হৃষীকেশ—"

তিনি যে কোথা দিয়া এই সময়ে প্রাণপণে সংসারটা বজায় রাখিতেন, তাহার খবর লইতাম না; পরে জানিয়াছি—অবশিষ্ট অলঙ্কারাদি বন্ধক রাখিয়াই তিনি ভদ্রতা রক্ষা করিতেন। গুরুতর আঘাত আসিলে, আমার চমক হইত; তখন আমি কাজে মন দিতাম। ব্যবসার ক্ষেত্র একান্ত অচল ছিল না; কিন্তু কেহ না দেখিলে, তাহা রক্ষা পাইবে কেন? তিনি রাগিয়া বলিতেন "বাড়ীর ব্যাটাছেলেরা যদি এক-এক রকমের হয়, বল তো আমিই গদীতে গিয়ে বসি!"

আমার তখন স্থির-দৃষ্টি—অন্তর-পুরুষের নির্দ্দেশে। কখন কাজ করি, কখন হঠাৎ কাজ হইতে উঠিয়া ঘুরিয়া বেড়াই—যে প্রেরণা আসে, তাহা করিয়া বসি। গলা ছাড়িয়া গান গাই :

"জানি না-ক ধর্ম্ম জানি না অধর্ম্ম,
ত্বয়া হৃষীকেশ হৃদয়ে বিরাজ।
আমায় চালাচ্ছ যে পথে, চলি সেই পথে,
তোমারি আনন্দ জীবন আমারি।..."

—সত্য কথা বলিতে লজ্জা করিলে চলিবে কেন? এই সময়ে এমন যে ব্রহ্মচর্য্য-ব্রত, তাহাও ভাঙ্গিয়া চূর্ণ হইল। তিনি আমার উন্মাদনা দেখিয়া মুখ পানে চাহিয়া বলিতেন "তোমার হইল কি?" আমি বলিতাম "আমার তো আর কিছু দায়িত্ব নাই, ভগবান্ সব ভার লইয়াছেন, কি ধর্ম্ম, কি অধর্ম্ম তাহা জানি না!"

কিন্তু যে দর্প আমার মাথা উঁচু করিয়া ধরিয়াছিল, তাহা আহত হওয়ায় আমি ম্রিয়মাণ হইয়া পড়িলাম। অন্তরে অনুতাপের বৃশ্চিক-দংশন অনুভব করিলাম; কিন্তু তখনই কে যেন বজ্র-কণ্ঠে ভিতরে গর্জ্জন তুলিল, "মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি মৎপ্রসাদাৎ তরিষ্যসি।" নিজের সাধনকাহিনী নিখিল ভুবন ভরিয়া গেলেও শেষ হইবার নহে; কেবল অবস্থার কথাটা জানাইয়া যাঁর জীবনকথা শেষ করিতে চাই, সেই প্রসঙ্গই এইবার বলিয়া যাই।

যখন অন্তরের ছাড়-পাওয়া পশু-বৃত্তি অবাধ রঙ্গ ঘুড়িয়া আমায় দিগ্‌ভ্রান্ত করিয়া তুলিয়াছে, যখন সুশীলা পত্নীর মানা কর্ণপাত না করিয়া পুনঃ প্রবৃত্তি-স্রোতে ভাসিয়াছি, কারও দিকে মাথা তুলিয়া কথা কহি না; নিঃশব্দে জপিয়া যাই—'মচ্চিত্তঃ' মন্ত্র, আর 'হৃষীকেশকে' হৃদয়ে রাখিয়া বলি, "প্রভু, আমার ধর্ম্ম, অধর্ম্ম সব ভাসিয়া যায়; শিশুকাল হইতে চেষ্টা করিয়া, বার-ব্রত পালন করিয়া যে প্রবৃত্তির নাশ হইল না, যত্ন ও অধ্যবসায়ে কেবল মূর্চ্ছিতা হইয়া রহিল, তাহার দায় হইতে মুক্তির প্রয়োজন হইলে তুমিই তাহার বিধান করিও। আমার মৃত্যুপণ—যে সঙ্কেত পাইব, তাহাই করিয়া বসিব।"

সত্যই দুর্দ্ধর্ষ হইলাম এবং এই প্রেরণার বশে তাঁহাকে কত কাঁদাইয়াছি, তাহা যেন নিঃশঙ্কায় লেখনী ব্যক্ত করিতে পারে—এই ভরসাটুকু আজ অন্তর্য্যামীর নিকট প্রার্থনা করি।

তিনি যাহা বলেন—'না, না', আমি যদি বুঝি তাহা 'হাঁ, হাঁ'—আর কোন কথা নাই, সে কি জানি পতিপত্নীর সম্পর্কে, কি জানি সংসার, লোকাচার বিষয়ে; সে মহা-দ্বন্দ্বকালে তিনি যে কেমন করিয়া স্থির অবিচলিত হৃদয়ে সব কিছু মানিয়া লইয়া আমায় উচ্ছৃঙ্খল জীবনের পথে ধ্রুব-তারার ন্যায় জ্যোতির্ম্ময়ী মূর্ত্তিতে আলোয়-আলোয় পার করিয়া দিয়াছিলেন, তাহা তিনিই জানেন। আমি কেবল আমার একতারা লইয়া তাঁহার স্তুতি গাহিতাম:

"দেবি আমার, সাধনা আমার,
ধ্রুবজ্যোতিঃ মম জীবনে।"

এই ভাবে দিন চলিয়াছে, সহসা বন্ধু আসিয়া বলিলেন "অরবিন্দবাবু তোমায় ডাকিয়াছেন।" চমক হইল। প্রায় এক মাস অতিবাহিত হয়, তাঁহার সহিত তো সাক্ষাৎকার করি নাই! সংবাদ সবই রাখি, কিন্তু প্রত্যক্ষ দর্শন ঘটিয়া উঠে না। নিজের কর্ম্মক্ষেত্রের সীমা ছাড়াইয়া কোথাও যাওয়া আমার প্রকৃতি-বিরুদ্ধ—সেদিনও যেমন ছিল, আজও তাহার ব্যত্যয় হয় নাই। ইহার জন্য আমার বিরুদ্ধে নানা সমালোচনা চলিয়াছে; কিন্তু যাহা আমার স্বভাবে নাই, তাহা করা দুঃসাধ্য হইয়া উঠে।

এই সময়ে শ্রীঅরবিন্দকে আমার বাড়ীর অতি নিকটে রাখা

হইয়াছিল। সহরের উত্তরাঞ্চলে সুবিধা না হওয়ায়, কয়েক দিন সহরের মধ্যস্থানের একটা বাগানবাড়ীতে[১] তাঁহাকে রাখার ব্যবস্থা হয় কিন্তু স্থানটি একান্ত প্রকাশ্য বলিয়া মনে হওয়ায়, পুনরায় তিনি সহরের উত্তরাঞ্চলে[২] আসিয়া অবস্থান করিতেছিলেন। ব্যবস্থার ভিতর আমিও ছিলাম। সেদিন তাঁর তত্ত্বাবধানের ভার যিনি গ্রহণ করিয়াছিলেন, তিনি আজ পরলোকে[৩]। তাঁর নিকট হইতে প্রতিদিন সংবাদ পাইতাম। তাঁহাকে গোপন রাখার জন্য এই ভদ্রলোক কলে চাকুরী করেন বলিয়া, বেলা নয়টায় সদর দরজায় চাবি দিয়া বাহির হইতেন, আবার সন্ধ্যার সময়ে বাড়ী ফিরিতেন। শ্রীঅরবিন্দের জন্য খাদ্যাদি রাখিয়া দেওয়া হইত। তিনি সারা দিন একা বসিয়া থাকিতেন।

আমি সন্ধ্যাব পর তাঁর নিকট গিয়া উপস্থিত হইলাম। তিনি সহাস্যে আমার কুশল জিজ্ঞাসা করিয়া বলিলেন "আর একেবারেই দেখা নাই, খুব কাজে থাক বুঝি!" সত্য উত্তর দিতে হইলে, অনেক কথাই বলিতে হয়; আমি 'হাঁ-না' করিয়া অন্য কথা পাড়িলাম। এই সময়ে তাঁর খাদ্যাদি ফলমূল ব্যতীত অন্য কিছু ছিল না। ভোজনের এই ব্যবস্থা তিনি নিজেই করিয়াছিলেন। সন্ধ্যার পর আহারের ব্যবস্থা হইয়াছিল। একটা বাটিতে পেস্তা ভিজিতেছিল, আমি খোসা ছাড়াইতে আরম্ভ করিলাম। তিনি আমার দিকে চাহিয়া হাসিমুখেই জিজ্ঞাসা করিলেন "সাধন কেমন চলিতেছে!"

আমি লজ্জায় মরিয়া গেলাম। জীবনে সহজের প্রভাব যে ভাবে আমায় আচ্ছন্ন করিয়াছিল, তাহা ব্যক্ত করিতে বাধিল। এমন কি, মুখ তুলিয়া তাঁহার দিকে চাহিতেও আমার লজ্জা করিতেছিল। ভগবানের নাম করিয়া ভোগপ্রবৃত্তির অবাধ-দাবী আমায় যে অতিশয় হীন ও তুচ্ছ করিয়াছে, তাহা বেশ বুঝিলাম। যখন তিনি আসেন, তখন কত গর্ব্বোন্নত হৃদয়ে তাঁহার সম্মুখে দাঁড়াইয়াছিলাম—আজ যেন নিজের কাছে নিজেই সঙ্কুচিত হইয়া পড়িতেছিলাম! তাঁর মত যোগী, তপস্বী, সর্ব্বত্যাগী সন্ন্যাসীর

১। চন্দননগর, বাগবাজারস্থিত করের বাগানবাড়ী ২। রথের জগন্নাথবাটী সংলগ্ন "গুলির" আড্ডা। ৩। সুদর্শন চট্টোপাধ্যায়।

সংসর্গে থাকিতেও আমার প্রবৃত্তি হইতেছিল না। তিনি কিন্তু কি যে করুণা-দৃষ্টিতে আমার দিকে চাহিয়া বলিলেন "লজ্জা কি! অবস্থা যেমনই হোক, আমায় বল—আমি তোমায় সাধনার আরও নূতন সঙ্কেত দিব।"

কেন জানি না—সেদিন তাঁর এমন অযাচিত প্রেমের যাচ্ঞা আমায় উন্মাদ করিয়াছিল! আমি তখন অকপটে আমার ভাবান্তরের কথা বলিলাম। আমার আবাল্য জীবনসাধনার ভিত্তি ভাঙ্গিয়া চূর্ণ হইল বলিয়া চক্ষে বোধহয় অশ্রু গড়াইয়াছিল; তিনিও যেন সজল নয়নে আমার দিকে চাহিয়া গদগদ ভাষায় বলিলেন "আধার শক্তির হাতে ছাড়িয়া দিয়াছ, ভালই হইয়াছে; আধারের সঙ্গে তোমার চেতনা জড়াইয়া আছে, উহা উপরে তুলিয়া ধরিতে হইবে। তুমি সবখানি যেমন মেলিয়া দিয়াছ, তাহা আর গুটাইও না; কিন্তু সাক্ষি-স্বরূপ দেখিয়া যাওয়ার চেতনাকে স্বতন্ত্র করিয়া ধর। তুমি দ্রষ্টৃ-স্বরূপ কেবল দেখিয়া যাও, আধারের অহঙ্কার ও চেষ্টার সহিত নিজেকে জড়াইও না।"

সাধনার এই সঙ্কেত এমন নিবিড়-ভাবে আমার হৃদয়ে আঁকিয়া গিয়াছিল যে, তাহার রেখাঙ্কনগুলি আজও মিলাইয়া যায় নাই। তাঁহার কথা শুনিয়া আমার চক্ষে অশ্রুধারা ঝরিতে লাগিল। তিনি সান্ত্বনা দিয়া বলিলেন "ভয় কি? বহুদিনের রুদ্ধ গৃহ আবর্জ্জনাময় হইয়া থাকে, যখন শুদ্ধির আরম্ভ হয়, তখন সব প্রকাশিত হইয়া দম বন্ধ করিয়া দেওয়ার উপক্রম করে; কিন্তু ইহাতে আধার বিশুদ্ধ হইয়াই উঠিবে। বিশেষতঃ তোমার ইহাতে কোন অন্যায় হইতেছে না; তোমাব স্ত্রীর সাহায্য পাইতেছ। হবে, তোমার হবে।"

যেন অব্যর্থ ভবিষ্যদ্দর্শন তাঁর কণ্ঠের শব্দে প্রকাশিত হইয়া উঠিল। তাঁর এই "হবে", এই দৃঢ় প্রত্যয়মূলক কথাটী আরও কয়েকবার তাঁর মুখে শুনিয়াছি—ইহা বেদমন্ত্রেরই মত আমায় চির উদ্বুদ্ধ করিয়াছে ও করিবে।

অনেক রাত্রি হইল, বাড়ী ফিরিব—এমন সময়ে তিনি বলিলেন "কাল পার তো এস, আমি শীঘ্রই যাচ্ছি।" আমি বিস্মিত হইয়া চাহিলাম, জিজ্ঞাসা করিলাম "কোথায় যাইবেন!" তিনি হাসিয়া বলিলেন "কোন স্বাধীন রাজ্যে।" আমি আরও আশ্চর্য্য হইয়া জিজ্ঞাসা করিলাম "তাহা হইলে ভারতের বাহিরে যাইবেন, দেখিতেছি।" তিনি হাসিয়া বলিলেন "না,

ভারতের মধ্যেই।" তিনি কথাটা যখন গোপন করিতেছেন, তখন ইহা লইয়া আর পীড়াপীড়ি করিলাম না। তবে কথায়-কথায় শুনিয়াছিলাম, তিনি এইরূপ আত্মগোপনের পক্ষপাতী ছিলেন না। কিন্তু ভগ্নী নিবেদিতার একান্ত আগ্রহাতিশয্যে তিনি এই পথ আশ্রয় করিয়াছিলেন, এবং শেষে ইহা ভগবানের নির্দ্দেশ-রূপেই গ্রহণ করিয়া এই পথে পা বাড়াইয়াছিলেন।

আমি আবার নূতন অবস্থান্তরে পড়িলাম। দেহটাকে ছাড়িয়া দিই, যেন হারাইয়া যায়; আবার দেহ চেতনার সহিত দ্রষ্টৃত্বের চেতনা এক হইয়া যায়। আমার স্ত্রী এই নূতন ভাবান্তর লক্ষ্য করিয়া বলিলেন "তোমার কত রকম ভাবই যে হবে, এ আবার কি ভাব এল!"

আমি তাঁহাকে সাধনার অবস্থাটা বুঝাইয়া দিলাম। তিনি কতক বুঝিলেন, কতক বুঝিলেন না। কেবল হাসিয়া বলিলেন "এত মাথা ঘামাবার দরকার আমার নেই, যাতে তোমার ভাল হয়, তাই কর। তুমি যে মানুষ, সাধন-ভজন নিয়ে কি ক'রবে—এই জন্যই ভাবি!"

এইভাবে এক সপ্তাহ কাটিয়া গিয়াছে, শ্রীঅরবিন্দের সঙ্গে আর সাক্ষাৎকার করি নাই। হঠাৎ তাঁর যাওয়ার ব্যবস্থা লইয়া ব্যস্ত হইয়া পড়িলাম। তাঁর পণ্ডিচারী যাওয়ার কথাই স্থির হইয়াছিল; কেমন করিয়া যাইবেন, সে আয়োজনের মধ্যেও আমার প্রয়োজন ছিল। লোকজনের ব্যবস্থা করিয়াও, কেন যে আমি বিদায়কালেও তাঁর নিকট গেলাম না, তাহা জানি না। দেহটা এক দিকে, চেতনা অন্য দিকে। জীবনের সামঞ্জস্য রাখা শক্ত হইয়াছিল। কখনও কাজে খুব ঝোঁক দিই, কখনও বা স্থির হইয়া বসিয়া থাকি। যে রাত্রি তিনি চন্দননগর ছাড়িয়া যাইবেন, সেই রাত্রিতে আমি যাহা-যাহা প্রয়োজন সব সারিয়া, যথাসময়ে আহারাদির পর শয্যাগ্রহণ করিলাম।

অর্দ্ধ-রাত্রির পর ডাক শুনিলাম। আমার স্ত্রী ডাক শুনিলেই সাড়া দিতে নিষেধ করিতেন, জাগিয়া থাকিলে মুখ চাপিয়া ধরিতেন। কিন্তু রাত্রে ডাকাডাকির ব্যাপার আমার অনেক দিক্ দিয়াই ঘটিত; কাজেই তাঁর এই আকুলতার মূল্য রাখা সম্ভব হইত না। আমি উঠিয়া বসিতেই তিনি বলিলেন "কোথায় যাবে!"

আমি বলিলাম, "অরবিন্দবাবু আজ যাচ্ছেন, বোধ হয় দেখা করতে হবে।"

তিনি বলিলেন "তুমি তো আচ্ছা লোক—এত করা হ'ল, যাবার সময়ে সাম্‌নে গিয়ে তো একবার দাঁড়াতে হয়! তুমি বাবু এত কর, কিন্তু শেষ রাখতে পার না—এইজন্য তোমার শত্রুবৃদ্ধি হয়।"

আমি তাড়াতাড়ি উঠিয়া বাহির হওয়া মাত্র, আমার পরিচিত বন্ধুকে দেখিয়া জিজ্ঞাসা করিলাম "কি ব্যাপার!"

তিনি হাসিয়া বলিলেন "তিনি তোমার সঙ্গে দেখা করে' যেতে চান।"

আমি কোঁচার কাপড় গায়ে দিয়াই চলিলাম। তখন রাত্রি তৃতীয় প্রহরের সন্ধিক্ষণ মাত্র। চারিদিক্ নিস্তব্ধ—কেবল রাত্রিচর প্রাণীর অস্পষ্ট শব্দ শুনা যাইতেছিল। আকাশে আধখানা চাঁদ ভাসিতেছে। ধরণী জ্যোৎস্না-প্লাবিতা। তখনও দারুণ গ্রীষ্মের আরম্ভ হয় নাই; বসন্তপবন দেহ শীতল করিয়া দিল। শ্যাম তৃণদলে শিশির পড়িয়াছে; চন্দ্রকিরণে যেন তাহা নক্ষত্রখচিত বলিয়া মনে হইতেছিল। সম্মুখে প্রবাহিনী ভাগীরথী চূর্ণ হীরক-খনির মত চক্ষু ঝলসিয়া দিল। দেখিলাম—শ্রীঅরবিন্দ নদীতটে দাঁড়াইয়া আমার প্রতীক্ষা করিতেছেন।

আকুল হইয়া চরণে প্রণতি জ্ঞাপন করিলাম। সেদিন আর শেষ বিদায়ের দিন, একই ভাবে তিনি বুকে ধরিয়াছিলেন। একদিন প্রতিষ্ঠার মিলন, অন্যদিন বিসর্জ্জনের চিরবিরহ; স্পর্শের আস্বাদে কিন্তু আমার পার্থক্য বোধ হয় নাই।

"আমি চলিলাম—আবার দেখা হবে।"

আমি অবাক্ হইয়া, তাঁর মুখের দিকে চাহিয়া বলিলাম, "সে আশা আর রাখলেন কৈ? মনে রাখিবেন।"

তাঁর চক্ষুঃ যেন ছল-ছল করিতেছিল; মাথার উপর কর অর্পণ করিয়া তিনি বলিলেন "তোমার হবে। সাধনা ঠিক রেখো—কোন ভাবনা নেই। কিছু হয়েছে, আরও হবে।"

আমি আর কি বলিব—নির্ব্বাক্ রহিলাম।

তীরে দাঁড়াইয়া রহিলাম। তিনি আমার অন্তান্ত বন্ধুদের সহিত তরণীতে আরোহণ করিলেন। ক্ষেপণীর শব্দ হইল—ছপাৎ—ছপাৎ, দূরে

আরও দূরে তরণী ভাসিয়া যায়। অনিমেষ চাহনি লইয়া চারি আঁখি সেদিন কেন যে এমন করিয়া এক হইয়াছিল! দৃষ্টি তখন উভয় পক্ষেই আর চলে না, মাঝে কুয়াসাচ্ছন্ন আলো-ছায়ার যবনিকাপট ঘন হইতে ঘনতর হইয়া উঠিল। একটা দীর্ঘনিশ্বাস ছাড়িয়া আমি বাড়ীর দিকে মুখ ফিরাইলাম। সেদিন বুঝিলাম—দেখা-শুনা করি আর নাই করি, বুকটা যেন কে পূর্ণ করিয়া রাখিয়াছিল, আজ তাহা শূন্য হইয়া গেল! সজল নয়নে শয্যায় আসিয়া আছাড় খাইয়া পড়িলাম; স্নেহবিগলিত পবিত্র কর-সঞ্চালনে বুঝি ঘুমাইয়া পড়িয়াছিলাম। প্রাতঃকালে উঠিয়া নূতন সূর্য্য সন্দর্শন করিলাম।

শ্রীঅরবিন্দ প্রস্থান করিলেন। আমি কিন্তু আর পূর্ব্বাবস্থা ফিরিয়া পাইলাম না। সংসার-সংগ্রাম হইতে বিরত হওয়ার দিকেই ঝুঁকিয়া পড়িতে লাগিলাম। আমার ঔদাসীন্য ক্রমেই বাড়িতে লাগিল। অভাবের প্রতিকার চুলায় যাক, অবস্থা কোথায় গিয়া দাঁড়ায় তাহা দেখার জন্য প্রস্তুত হইয়া উঠিলাম—"হৃষীকেশের" সঙ্কেতে আমি পূর্ব্ব সংসার হইতে বিমুখ হইলাম।

সকল দায়িত্ব আমার মাথায় ছিল। অভাব ও অভিযোগ বিকট রূপে যখন আমায় নাকাল করিবার উপক্রম করিত, মনে-মনে শ্রীঅরবিন্দের মন্ত্র স্মরণ করিতাম—"মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি মৎপ্রসাদাৎ তরিষ্যসি"। এই সময়ে একটু-আধটু বিপদের কাজেও জড়াইয়া পড়িয়াছিলাম। গোলযোগের সম্ভাবনা বুঝিলে, প্রাণে-প্রাণে স্মরণ করিতাম—"ন মে ভক্তঃ প্রণশ্যতি।" অন্তরে পাপের উদয় হইলে, তাহা হইতে মুক্তির জন্য ভাবিতাম—"অহং ত্বাং সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ॥"

মন্ত্রগুলি আমার নিকট নূতন ছিল না। প্রতি রবিবার ছেলেদের লইয়া যে সভার আয়োজন হইয়াছিল, তাহা পরিচালন করার সকল ভারই আমার উপর আসিয়া পড়িয়াছিল। আমি নিতান্ত অযোগ্য এবং ছাত্রগণ একান্ত অনধিকারী হইলেও, আলোচনার বিষয়নির্ব্বাচন খুব উঁচু করিয়াই করা হইয়াছিল। ব্রহ্মসূত্র, উপনিষৎ, গীতা, পাতঞ্জল, সাংখ্য প্রভৃতি লইয়াই

সাধ্যমত আলোচনা হইত। একদিন, একটী তৃতীয় শ্রেণীর ছাত্র ঈশোপনিষদের মন্ত্র ব্যাখ্যা করিতেছিল। আমার একজন শিক্ষকবন্ধু সেখানে উপস্থিত ছিলেন। তিনি বিস্ময় প্রকাশ করিয়াছিলেন, শেষে একটু বিদ্রূপ করিয়াও বলিয়াছিলেন "বার হাত কাঁকুড়ের তের হাত বীচি বাহির করিতে চান্ নাকি!" কিন্তু আশ্চর্য্য, এই শিক্ষাই 'প্রবর্ত্তক-সঙ্ঘের' শিক্ষানীতির অটল বেদী গড়িয়া তুলিয়াছে।

গীতার মন্ত্রগুলি জানিতাম; কিন্তু জীবনে প্রয়োগ করার সন্ধান শ্রীঅরবিন্দের নিকট পাইয়া কৃতার্থ হইয়াছিলাম। শুনিয়াছি—সেই সময়ে তিনি এইরূপ অযাচিত-ভাবে অনেককেই মন্ত্রদান করিতেন। অন্যের কথা জানি না, আমি তাঁর বাণীমন্ত্রে যথার্থই বিশ্বাস করিয়াছিলাম। পরবর্ত্তী যুগে ফাঁসী-কাষ্ঠে ঝুলাইয়া দিবার আয়োজন হইবার খবর পাইয়াও, আমার অন্তর-বীণায় ঘন-ঘন মন্ত্রধ্বনি উঠিত—"ন মে ভক্তঃ প্রণশ্যতি।" গুরুতর পাপের কথা স্মরণ হইলেও, কে যেন ভিতর হইতে গুঞ্জন তুলিত—"অহং ত্বাং সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ।" মন্ত্রগুলি নিরন্তর স্মরণ রাখার ফলে, বোধ হয় অহোরাত্রের মধ্যে প্রতি দণ্ডেই একটা-না-একটা মন্ত্র আমার জীবনের দায়ে ব্যবহৃত হইত। আজও অনেক দায় আসে এবং সে দায় হইতে উদ্ধার পাই, কখনও বা নাস্তানাবুদ হই; কিন্তু মন্ত্রের আর প্রয়োজন হয় না। সেদিন ইহা না হইলে, যেন সর্ব্বনাশ হইবে, এমনই মনে হইত। তাই আজ ভাবি —ইহা মন্ত্রের প্রতি শ্রদ্ধা-বিশ্বাস, না মন্ত্রদাতার প্রতি অন্তরের সুনিবিড় অনুরাগ—মন্ত্রদাতাকে মন্ত্রের সঙ্গে-সঙ্গে স্মরণ রাখারই সঙ্কেত?

যিনি অঞ্চল পাতিয়া আমার এই পাগল মনটাকে ধরিয়া একটা গিরা দিবার জন্ত চরণতলে লুটাইয়া থাকিতেন, তাঁহাকে আমি চিরযুগ বঞ্চিতা করিয়াছি। তিনি ধরিতে চাহিতেন বলিয়াই বুঝি মন বস্তুটাকে এমন করিয়া দূরে ছুড়িয়া তাঁহার দুষ্প্রাপ্য করিতাম; তিনি নিরাশ হইয়া মুখের পানে চাহিতেন। তাঁর সেই ক্লান্তিপূর্ণ সুকরুণ নয়নের দৃষ্টি আজও আমার হৃদয়ে যেন ছুঁচি বিধাইয়া দেয়। উঃ! প্রকৃতি আমায় কতই না ছলনা করিয়াছে!

কিন্তু তিনি সান্ত্বনা পাইতেন যখন বুঝিতেন—আমি শ্রেয়ঃ-পথই অবলম্বন করিয়াছি। তন্ত্র ও সহজিয়ার পথে যে সংস্কার ও অভ্যাস আমার

মজ্জায়-মজ্জায় প্রবেশ করিয়াছিল, তাহা কার্য্যতঃ সর্ব্বক্ষেত্রে পালন করা আমার পক্ষে সম্ভবপর না হইলেও, ভাবতঃ উহা চিত্তের চাঞ্চল্য সৃষ্টি করিত ; আমার মনটা কোথায় যে উধাও হইয়া থাকিত, তাহার নাগাল তিনি পাইতেন না। এইজন্য তাঁর অস্থিরতার সীমা ছিল না। এক্ষণে শ্রীঅরবিন্দের সাধনায় আমার সবখানি ধীরে-ধীরে ডুবিয়া যাইতে দেখিয়া তাঁর যেন আর কোন ক্ষোভ রহিল না। তিনি নির্ব্বাক্ হইয়াই আমার অনুসরণ করিতে লাগিলেন।

সংসারের অভাব আসে, তাহা মিটে না, একটা সমস্যা হইয়া উঠে। আমি ভগবানের হাতেই তাহার সমাধানের ভার দিয়া আগাইয়া চলি ; দিন কাটিয়া যায়, কিন্তু অনটনের গ্রন্থি জটিল হইয়া উঠিতেছিল। যখনই ফিরিয়া চাহিয়াছি, ভয়ে বুক শুখাইয়া গিয়াছে। কিন্তু ভগবানে চিত্ত সমর্পণ করিলে, তিনি স্বয়ং দুর্গতি দূর করেন—এই প্রত্যয় বুকে ভরিয়া না উঠিলে, চেষ্টা করিয়া আমি তাহার কোনই প্রতিকার করিতে পারিতাম না। সে সাধ্য আমার ছিল না। একটা উদাহরণ দিয়া বুঝাই।

ঘোড়ার দানা নাই, হাতেও পয়সা নাই। দুই জনে ভাবিলাম—উপস্থিত ধারে দানা খরিদ করিয়া, সেদিন কাটাইয়া দিবার পরামর্শ স্থির হইল। দোকানে ধার বাড়ে, গাড়ী-ঘোড়াও চলে, সহিস-কোচম্যানের মাহিনা বাকী পড়িয়া যায়। চিন্তার কূল-কিনারা পাওয়া যায় না। তিনি পরামর্শ দিলেন, "গাড়ী-ঘোড়া বিক্রয় করিয়া ঋণশোধ কর, তবুও কিছু টাকা হাতে পাওয়া যাইবে।" পূর্ব্বে হইলে, এ পরামর্শমত কাজ হইত ; কিন্তু এখন ভগবানের হাতে সব ছাড়িয়া দিলাম। সহিস-কোচম্যান কয়দিন হাঁকাহাঁকি করিয়া বিদায় লইল। বহুদিনের চাকর, সে আদালতের আশ্রয় লইল না। একটা দায় হইতে নিষ্কৃতি পাইলাম। ঘোড়া দুইটা পথে চড়িয়া বেড়ায়। যে পায়, কখনও ঘাড়ে চড়ে—কখনও বা ছিপ্‌টি মারিয়া তাহাদের ছুট করায়। কিছুদিন পরে সে দুইটা ভবলীলা সাঙ্গ করিল। উপযাচক হইয়া একজন গাড়ীখানা আধা দরে খরিদ করিল। ভগবানের কাজ তো বন্ধ হইল না ; বেমালুম গাড়ী-ঘোড়ার দায় হইতে রক্ষা পাইলাম। তিনি বলিলেন "এইরূপে বাড়ী-ঘরও যে মাটির দরে বিকাইয়া যাইবে!" ভগবানের ইচ্ছা হইলে হইবে, আমার কি! মনের ভাব তখন এইরূপ দাঁড়াইয়াছে। বুদ্ধি বলিয়া বস্তুটী তিনি ছাড়িতে পারেন নাই, কাজেই আমার ভবিষ্য দুর্দ্দশার সঙ্গে

তাঁকেও দুঃখ ভোগ করিতে হইবে; কিন্তু আমার মুখ চাহিয়া তাঁর ভিতরটাও অন্যদিক্ দিয়া প্রস্তুত হইয়া উঠিতেছিল। পরিশেষে আত্মসমর্পণ যোগ তিনিই সিদ্ধ করিলেন—আমি বোকা হইয়া রহিলাম!

আমার যখন এই অবস্থা, সেই সময়ে বন্ধু আসিয়া অতিশয় ব্যাকুলভাবে বলিলেন "ওহে ব্যাপার কি! অরবিন্দবাবুর যে আর কোনও খবর নাই। সেখানে পৌঁছেই যে চিঠি দেওয়ার কথা ছিল—কিন্তু প্রায় এক মাস যায়, কোনই যে পাত্তা নাই!"

আমার তখন হুঁস হইল। সংসারের কাজে খুবই উদাসীন হইয়াছি। দুই ছত্র গান বাঁধিয়াছিলাম, গানটা দিবারাত্রি গাহিতাম। ছেলের দল যুটিলে পাড়া মাথায় করিতাম। গানটির মধ্যে বড় রস পাইতাম; কিন্তু অন্যের নিকট ইহার গূঢ়ার্থ বড় বেশী ছিল না। আমি শ্রীঅরবিন্দের চিন্তায় ভোর হইয়া গাহিতাম:

"ভজ গোবিন্দ, ভজ গোবিন্দ, গোবিন্দ আমার প্রাণ রে,
ঐ হরিনাম যে করে—সেই আমার প্রাণ রে।"

—আমি গাহিতাম, আর বিশ-পঁচিশ জন তরুণ তাহার পুনরাবৃত্তি করিত। এই গোবিন্দ-মূর্ত্তি আমার চিত্তে শ্রীঅরবিন্দ ব্যতীত তখন আর কিছু ছিল না। কিন্তু সে ভাব গোপন থাকিত। গাহিতে-গাহিতে চক্ষে জলও ঝরিয়াছে। আজ যে কি হইলাম, ভাবিয়া পাই না; সে প্রেম, সে পুলক, সে অশ্রু কোথায় হারাইলাম!

কেহ কিছু বলিলে সে দিকে মন দিই, মনে করি—ইহা হৃষীকেশের সঙ্কেত; নতুবা চুপ করিয়া বসিয়া থাকি, আর গান গাই, বিভোর হইয়া সমাগত ছাত্রদের কত কথা বলি! আড়ালে বসিয়া তিনিও শ্রবণ করেন, কাছে পাইলে অঞ্চল দিয়া চক্ষুঃ মুছাইয়া দেন। সেবার ত্রুটি ছিল না; প্রাপ্তির আকাঙ্ক্ষা কিন্তু পূরিত না। এমন নিঃস্ব, নিঃস্বার্থচিত্তে পৃথিবীতে কেহ কাহাকেও বুঝি ভালবাসে না! কৈ কোনদিন তো তাঁর আকাঙ্ক্ষা চিত্তকে ক্ষিপ্ত করিয়া আমার প্রতি অনাচার করায় নাই! আমার চরণ-তলে পিপীলিকা দংশন করিলেও, তাঁর বুকে অনুভূতি জাগিত—আমায় বিষণ্ণ দেখিলে তিনি তার হেতু অনুসন্ধান করিতেন, সান্ত্বনা দিতেন। আজ ভাবি—কে কাহাকে বঞ্চনা করিল, আমি না তিনি!

যাক্, সে কথা। শ্রীঅরবিন্দের জন্য ভাবিতে বসিলাম। শেষে স্থির হইল—যে ভদ্রলোক[১] শেষাশেষি তাঁর সেবার ভার লইয়াছিলেন, তাঁহাকে পণ্ডিচারী পাঠাইয়া দেওয়া হউক। সহর খুব বড় নয়, নিশ্চয় সন্ধান পাওয়া যাইবে। সঙ্কল্প কার্য্যে পরিণত করিতে বিলম্ব হইল না।

বৈশাখ মাস। সেদিন বাড়ীতে কলসোৎসর্গের একটা উৎসব ছিল। এইজন্য মনে আছে যে, অক্ষয় তৃতীয়ার দিনই পণ্ডিচারী হইতে বন্ধুটী ফিরিয়া আসিলেন। তিনি শ্রীঅরবিন্দের সকল সংবাদ দিলেন। আমরা আশ্বস্ত হইলাম। শুনিলাম—শ্রীঅরবিন্দের আগমনোপলক্ষে পণ্ডিচারীর ষ্টীমার-ঘাটে শোভাযাত্রার আয়োজন হইয়াছিল। এই সময়ে কয়েকজন প্রসিদ্ধ রাজনৈতিক কর্ম্মী পণ্ডিচারীতে অবস্থান করিতেছিলেন; তাঁহাদের মধ্যে একজন ভি. ভি. এস. আয়ার, অপর জন শ্রীনিবাস আয়েঙ্গার, এবং তৃতীয় তামিল-কবি ভারতী ছিলেন। তাঁহারা মহাসমারোহে শ্রীঅরবিন্দের অভ্যর্থনা করিতে উপস্থিত হইলে, তিনি সেখানে একান্ত অজ্ঞাতবাসের জন্যই গিয়াছেন বলায়, তবে নিষ্কৃতি লাভ করেন। সেই হইতে একটি সামান্য বাড়ী ভাড়া লইয়া তিনি গোপনে থাকেন—কেহ বড় তাঁর সন্ধান পায় নাই। তাঁর চিঠিপত্রের আদান-প্রদানের ব্যবস্থাদির জন্যই সংবাদ পাঠাইতে বিলম্ব হইয়াছে। অপরিচিত স্থান—নূতন লোকের সহিত পরিচয় সহজ নহে। পুরাতন বন্ধুদের দ্বারা এই কার্য্য সারিতে হইলে, শীঘ্রই তাঁর সম্বন্ধে জানাজানি হইয়া পড়িবে। তিনি চিরদিনই খুব সতর্ক ছিলেন; পণ্ডিচারীতেও আত্মগোপনের ব্যবস্থা এমনভাবে সম্পন্ন হইয়াছিল যে, বহুদিন তাঁর সংবাদ দেশবাসী পায় নাই।

যোগাযোগ-রক্ষার ভার আমারই উপর পড়িয়াছে। বন্ধুটী জানাইলেন—শ্রীঅরবিন্দই স্থির করিয়াছেন—তাঁর সকল চিঠিপত্র চন্দননগরে আমার নামেই আসিবে। আর পণ্ডিচারীর একজন অধিবাসীর ঠিকানাও তিনি পাঠাইয়াছিলেন। সেই ঠিকানায় তাঁর নামে চিঠি পাঠাইলেই তিনি পাইবেন, এইরূপ ব্যবস্থা স্থির হইয়াছে। কথা শেষ হইলে, একখানি মোড়া খাম আমার হাতে দিয়া বন্ধুটী বলিলেন "ইহার মধ্যে আপনাকে তিনি

১। সুদর্শন চট্টোপাধ্যায়

নির্দ্দেশ দিয়াছেন—ইহা একান্তই ব্যক্তিগত, কাহাকে বলিতে নিষেধ করিয়াছেন।"

আমি অতিশয় আগ্রহের সহিত তাহা লইয়া ভিতরটা দেখিবার জন্য অস্থির হইয়া পড়িলাম। কিন্তু তখনও বন্ধুর মুখে সকল কাহিনী ফুরায় নাই—শ্রীঅরবিন্দ কেমন করিয়া কলিকাতায় পৌঁছিলেন, কেমন করিয়া ঠিকা গাড়ীতে "সঞ্জীবনী" অফিস হইতে তাঁর জিনিষপত্র পাইবার জন্য ডাক্তার সাহেবকে বোকা বানাইয়া ষ্টীমারে উঠিলেন, তাঁর মুখে চোস্ত ইংরাজী কথা শুনিয়া সাহেব কিরূপ বিস্মিত হইয়া জানাইয়াছিলেন যে, বাঙালীর মুখে এমন ইংরাজী তিনি কখনও শুনেন নাই; কিভাবে তিনি ঠাকুরগোষ্ঠীর একজন, এই পরিচয় দিয়া তবে ছাড়পত্র পান—এই সকল কথার আলোচনা হইতে লাগিল। আমি কিন্তু কথা কখন সাঙ্গ হইবে, তাহারই প্রতীক্ষায় অতিশয় অস্থির হইয়া পড়িলাম। শেষে শ্রীঅরবিন্দের সহিত সম্পর্ক রাখার সূত্রটা আমাকে কেন্দ্র করিয়া নিরূপিত হওয়ায়, কতখানি গুরুতর দায়িত্ব আমার স্কন্ধে আসিয়া পড়িল, এই বিষয়ে বিশদ করিয়া বুঝাইয়া আমার বন্ধুদ্বয় স্বস্থানে প্রস্থান করিলেন। আমি ছুটিয়া নিজের ঘরে আসিয়া খাম ছিঁড়িয়া ফেলিলাম। হরি! হরি! চিঠি কোথা! একখণ্ড কাগজে উড্‌পেন্সিলে পর-পর তিনটি মন্ত্র, আর নীচে লেখা—"প্রতিদিন তিন বেলা প্রত্যেকটী হাজার বার করিয়া জপিবে।"

মাথায় আকাশ ভাঙ্গিয়া পড়িল। গুরু-মন্ত্র তখনও জপিয়া থাকি—যথারীতি প্রাণায়ামের সঙ্গে মন্ত্র-জপ তখনও ছাড়ি নাই। আচার-শিক্ষা বাল্যকাল হইতেই হইয়াছিল এবং তাহা ছাড়িবার কোনও কারণ ঘটে নাই। নাসাপান, প্রাণায়াম, সন্ধ্যাহ্নিক, হিন্দুত্বের যত কিছু আচার-ক্রিয়া সবই ছিল। তাহার উপর চাপিয়াছিল শ্রীঅরবিন্দের প্রতি অসাধারণ শ্রদ্ধা, যাহা সত্যই প্রাণে নূতন উৎসাহ সৃষ্টি করিয়াছিল। স্মৃতির মাঝে তাঁর কয়েকটা কথা পালন করার ভিতর দিয়া তাঁর শ্রীমূর্ত্তিই ফুটিয়া উঠিতেছিল। সংসারের আর সব যেন সে বিগ্রহের মধ্যে লোপ পাওয়ার উপক্রম করিতেছিল। আমার সে মহালয়ের পথে—আজ আর জীবনমরণের সাথী তাঁহাকে বলি না—সেদিন হৃদয়ময়ী 'তিনি' কেবল আমায় শেষ পর্য্যন্ত জড়াইয়া থাকিবার

চেষ্টা করিতেছিলেন। হাতে কাগজখানি লইয়া হতভম্ব হইয়া বসিয়া রহিলাম।

তিনি আড়-চোখে আমার দিকে কয়েক বার চাহিয়া, শেষে বলিলেন, "আবার কি কাণ্ড বাধ্‌ল! চুপ্‌ করে' বসে' যে!"

আমি তাঁকে সমস্ত কথা বলিলাম। শেষে বিপদের কথাটা জানাইয়া জিজ্ঞাসা করিলাম "বল দেখি কি করি! অরবিন্দ বোধ হয় ভুলে' গেছেন যে, আমার দীক্ষা হয়েছে, গুরু-মন্ত্রের উপর তাঁর এই মন্ত্র কি করে' চালাই?" তিনি হাসিয়া বলিলেন "বোঝার উপর শাকের আঁটি খুব চলে। এমন দু'-দশ গণ্ডা মন্ত্র তো তোমার আছেই; আরও কয়েকটা পেলে—ভাবনা কিসের!"

কথা মিথ্যা নয়। মন্ত্রলাভ সর্ব্বত্রই হইয়াছে; কিন্তু সেখানে এমন করিয়া ভাবনার উদয় হয় নাই। অরবিন্দ যেন আমায় একেবারে গ্রাস করিতে চাহেন। আমার বলিতে সব কিছুকে বিসর্জ্জন দেওয়ার আনন্দ যেন এই মন্ত্র কয়টার মধ্যে ছিল। আমি বার-বার এই মন্ত্রত্রয়ের দিকে চাহিয়া-চাহিয়া, প্রফুল্ল হইয়া উঠিলাম, ভাবিলাম—গুরু-মন্ত্র-জপের পর এই মন্ত্র জপিব। স্ত্রীকেও জানাইলাম। তিনি ইহার ভাল-মন্দ বিষয়ে কোন কথাই বলিলেন না; বরং নিজের কথা উত্থাপন করিয়া এক নিঃশ্বাসে বলিয়া ফেলিলেন "দেখ, আমার মনে হয়, আমি যে মন্ত্রটা জপি, সেটা ছেড়ে' দিই—তুমি কি বল?"

দীক্ষাকালে, স্ত্রী-পুরুষে দীক্ষা লইতে হয়। উভয়ে গুরুর নিকট মন্ত্র লইয়াছিলাম। তিনিও গুরু-মন্ত্র গোপন রাখিতেন, আমিও তাহা বলিতাম না। এই লইয়া দুই জনে রঙ্গযুদ্ধ করিতাম। আমার কাছে তাঁর গোপন রাখার বিষয় আছে বলিয়া তাঁহাকে বিদ্রূপ করিতাম। তিনি আমার মন্ত্র শুনিতে চাহিতেন না। বিশ্বাস ছিল—বীজ মাটির তলেই থাকে, তাহাকে প্রকাশ করিতে নাই; ইহা হইলে অঙ্কুরশক্তি বিনষ্ট হয়। কিন্তু তাঁর আবার স্বতন্ত্র মন্ত্রের প্রয়োজন কি? এই দ্বন্দ্ব তিনি ভিতরে-ভিতরে অনেক দিন করিয়াছেন; শেষে আজ তাহা বিসর্জ্জন দিবার জন্য যেন একান্ত আগ্রহে আমায় বলিলেন "আমার সব কিছু তুমি, আমার আবার মন্ত্র-তন্ত্র কি? হাব্‌লা, ফুল দিই খ্যাব্‌লা খ্যাব্‌লা, ঠাকুর, তুমি আমায় পার

করে' দিও।" এই বলিয়া তিনি আমার গলা ধরিয়া, মন্ত্র প্রকাশ করিয়া বলিলেন "এ-টুকুও গোপান রাখায় যেন তোমার সঙ্গে আমার দূর বোধটাই বুকে খচ্ খচ্ করে; আজ থেকে আমায় মুক্তি দাও।" এই দিন হইতে তিনি আহ্নিক-পূজা ছাড়িলেন—আর আমি মন্ত্র জপিতে বসিয়া গেলাম। তিনি খোঁজ লইতেন 'মন্ত্র জপিয়াছ?' আমি সম্মতিসূচক ঘাড় নাড়িতাম। তাঁর জীবন একান্তভাবে আমার উপর ছাড়িয়া দিয়া, সত্যই তিনি আমাতে তন্ময়া হইয়া যাইলেন। সেই অক্ষয়-তৃতীয়া হইতেই আমার যেন নবজন্ম-লাভ হইল! শ্রীঅরবিন্দের 'ত্রি'-মন্ত্রের সঙ্গে পত্নীর আত্ম-নিবেদন—সমর্পণ-যজ্ঞের পবিত্র লক্ষণ-স্বরূপ আমায় আরও উন্মাদ করিল। সে সাধনার বিস্তৃত ইতিহাস প্রকাশযোগ্য নয়। কিন্তু জীবন-মরণ-খেলায় প্রমত্ত উন্মাদ আমি, কেমন করিয়া তাঁহাকে আমার মধ্যে জানিয়া-শুনিয়া লয় করিয়া লইলাম—সেই করুণ কাহিনীই তাঁর পবিত্র জীবন-রহস্য। সে কথা কি যথার্থ-রূপে প্রকাশ করিতে পারিব?

মন্ত্রের লড়াই বাধিল—গুরু-মন্ত্রে ও শ্রীঅরবিন্দের মন্ত্রে। গুরু-মন্ত্র হুঙ্কার দিয়া বলে—যদি অন্য মন্ত্র জপ, আমায় বিদায় দাও, ঘোরতর অভিশাপ দিব। শ্রীঅরবিন্দের মন্ত্র সে কথা শুনে না, যথারীতি আমাকে জপাইয়া লয়। শেষে এমন হইল যে, তিন বেলা তিন হাজার নয়, সর্ব্বক্ষণই মন্ত্র তিনটা যেন লাফাইয়া-লাফাইয়া হৃৎপিণ্ডে টোকা মারিতে থাকে। গুরু মন্ত্র লয় পাইল, শ্রীঅরবিন্দের মন্ত্রই জয়ী হইল।

কেবল মন্ত্র লয় পাইল না, জন্মাবধি যে আচার আমার সর্ব্ব শরীর জড়াইয়া ধরিয়াছিল, তাহাও একে-একে খসিয়া পড়িতে আরম্ভ করিল। শেষে এমন হইল যে, প্রাতঃকালে আসনে উপবেশন করা পর্য্যন্ত বন্ধ হইয়া গেল। শ্রীঅরবিন্দের মন্ত্র-জপ সর্ব্বাবস্থায় চলে, তাহার জন্য কোন অনুষ্ঠানের প্রয়োজন হয় না। আসন গেল, প্রাণায়াম গেল, বিগ্রহ-সেবা গেল; রাত্রি-দিন কেবল মন্ত্র জপি, না জপিলে মন্ত্র যেন ছাড়ে না—সে এক অপূর্ব্ব রহস্য!

মানুষের চরিত্রে যে ত্রিশক্তির প্রকাশ, তাহা বোধ হয় এই মন্ত্রের আশ্রয়েই আমি বস্তুতন্ত্র করিয়া সাধিবার সুযোগ পাইয়াছিলাম। মন্ত্র আমায় কল্পনার ভিতর দিয়া অনুভূতি দেয় নাই, জাগ্রৎ জীবনে প্রচণ্ড প্রভাব বিস্তার করিয়াছিল। মন্ত্র হৃদয়-কন্দর হইতে হুঙ্কার দিতে-দিতে সেদিন সারা

বাংলার সঙ্ঘকেন্দ্রে ধ্বনি-প্রতিধ্বনি তুলিয়াছিল। বিপুল গর্জ্জনে সেই মন্ত্র-শব্দ পশ্চিম ও পূর্ব্ববঙ্গের এক দল তরুণ প্রাণকে উদ্বুদ্ধ করিয়াছিল, তাহা সেদিনের মানুষ যারা, স্মরণ করিলে তাঁদের এখনও মনে পড়িতে পারে।

অন্যের কণ্ঠে মন্ত্রের কেবল গর্জ্জনধ্বনি উঠিলেও, আমার জীবনে এই মন্ত্র-শক্তির সঙ্কেতেই অভিনব সমষ্টি-সাধনা ত্রিধারায় বিগ্রহান্বিত হইয়া উঠিয়াছিল। মানুষের স্বভাবে যে ঘোরতর তামসিকতা পুঞ্জীভূত হইয়া থাকে, শক্তিমন্ত্রের জপে ও শ্রবণে আমি সে তমোঘোর কাটাইয়া এমন প্রচণ্ড রজোগুণ লাভ করিয়াছিলাম যে, তাহাই আমাকে বিপ্লবপথের রুদ্র কাপালিক-রূপে গড়িয়া তুলিয়াছিল। শ্রীঅরবিন্দের উপদেশ পাইতাম প্রত্যক্ষে-অপ্রত্যক্ষে—আমার অনুভূতির সমর্থন পাইতাম তাঁহার প্রেরিত পত্রের ছত্রে-ছত্রে। সে সকল পত্র এখনও আমার কাছে আছে। এটী প্রমাণের তো প্রয়োজন নাই, সাধনার বীর্য্য যে অসাধারণ, এই কথাটাই জোর করিয়া আমার বলিবার বিষয়।

সেদিনের রাষ্ট্রক্ষেত্রে এই রুদ্র ভৈরবই তাণ্ডব নৃত্য করিয়াছিল—ব্যক্তিগত জীবনকে কেন্দ্র করিয়া নহে, অনির্ব্বচনীয় মন্ত্রশক্তি ঘোরতর অবসাদ দূর করিয়া সেদিন দেশের বুকে আগুন জ্বালাইয়াছিল। সমগ্র ভারতের মুক্তি-সাধনায় অগ্নিহোতা তরুণের দল এই অধ্যাত্মশক্তির অনুপ্রেরণায় উন্মাদের ন্যায় মহাহবে ছুটিয়াছিল; কিন্তু দরদীর সেই সঙ্গীতই যেন এ ক্ষেত্রেও সত্য হইল :

"না হইতে মাগো বোধন তোমার,
ভাঙ্গিল রাক্ষস মঙ্গল-ঘট!"

ভারতের বিধাতা কোন্ পথ দিয়া কোথায় দেশের ভবিষ্যৎ সিদ্ধ করিবেন, তাহা তিনিই জানেন; তবে মধ্য-পথে একটা অখণ্ড স্রোতঃ যেন রুদ্ধ হইয়া পড়িল—যেন কোথায় কার পূর্ত্তির দায়ে, ঈশ্বরের অপূর্ব্ব করুণা-ধারা স্তম্ভিত হইল। যেদিন এই ভয়ঙ্কর অশুদ্ধ রাজসিক কর্ম্মপ্রবাহ আবিলতাশূন্য হইয়া স্বচ্ছ সত্ত্বগুণযুক্ত হইল, সেদিন দেখিলাম—মন্ত্র-শক্তির প্রভাব শেষ হইয়াছে। জীবনের অগ্নিময় সত্যের তিলকে ললাট উজ্জ্বল, কিন্তু দেবতার বিসর্জ্জন হইয়াছে। মৃত্যুর পর যেমন অতি বড় আপনার জনেরও সাক্ষাৎকার দুর্লভ, ইহা তদপেক্ষা আরও অধিক দূর, অধিক ব্যবধান—সে কথা এখন থাক।

মন্ত্র নিজে জপিয়া সুখ হয় নাই, শত-শত নারীপুরুষের কণ্ঠে ইহার উদাত্ত ঝঙ্কার শ্রবণ করিয়া তৃপ্তি পাইয়াছি। শক্তি-সাধনায় রক্ততিলক ললাটে আঁকিয়া যেমন অভিনব তন্ত্রানুষ্ঠানে প্রবৃত্ত হইয়াছি, তেমনি ভক্তির প্লাবনে অভিস্নাত হইয়া সম্বন্ধের নব রসায়নে প্রেম ও ঐক্যের বিগ্রহ-রচনায় উদ্বুদ্ধ হইয়াছি। আজ এই সকল কথা যখন অন্তর দিয়া অনুধাবন করি, তখন গীতার বাণী মর্ম্মময়ী হইয়া হৃদয়ে ঝঙ্কার তুলে :

"প্রকৃতেঃ ক্রিয়মাণানি গুণৈঃ কর্ম্মাণি সর্ব্বশঃ।
অহঙ্কারবিমূঢ়াত্মা কর্ত্তাহমিতি মন্যতে॥"

সাধি নাই কিছু; কিন্তু পূর্ব্বে হাতড়াইয়া যাহা করিয়াছি, তাহা জ্ঞানের প্রদীপ সম্মুখে ধরিয়া সাধাইলেন—মহাকালী স্বয়ং। শাস্ত্র তাই আজ অনুভূতি-যুক্ত। অন্তর দিয়াই বুঝিয়াছি—জীবের জীবন লইয়া শ্রীভগবানেরই খেলা, জানা-অজানা ক্ষেত্রভেদে সত্যভেদ নাই, সবই উপলক্ষ, সনাতন শুধু তুমি আর আমি—বেদান্তের সেই 'ইদং' আর 'অহম্'।

আমার এই অবস্থার সঙ্গে সংসারের আর সামঞ্জস্য চলে না। আমার প্রকৃতিও ফাঁক খুঁজিয়া বেড়ায়। কাজকর্ম্ম ভাল লাগে না। ক্ষতি হইতেছিল যাহা, তাহার পূরণ হওয়া যে দুঃসাধ্য, সে জ্ঞান ছিল; কিন্তু কি আশ্চর্য্য, আমার কিছুই যেন করিবার শক্তি নাই! আমি নিজে ইচ্ছা করিয়া কিছু করিতে পারি না, সংসারের দায়ও আমায় আর নাড়ায় না, অথচ স্থবির-স্থাণু হইয়া বসিয়াও থাকি না। কে যেন তার উদ্দেশ্য-সিদ্ধির জন্য আমার সবখানি নাচাইয়া লয়। সারাদিনই ব্যস্ত, কাজের যন্ত্র, কাজ করি; কিন্তু সে কাজের হিসাব দাখিল করিতে গিয়া দেখি—তাহার ফল আমার ভাগ্যেও যেমন শূন্য, সংসারের পক্ষেও তাই; অথচ বিশ্রাম তো নাই, রাত্রে নিদ্রাটুকুরও অবসর ছিল না।

কাজের নির্দ্দেশ যখন যেখান হইতে পাই, সেই দিকেই চাহিয়া থাকি; আর সে কাজ খুবই দুঃসাধ্য, বিশেষতঃ আমার মত প্রকৃতির মানুষের পক্ষে—কিন্তু কিছুই বাধে না, শরীর-মন বরং উৎসাহে আগুন হইয়া উঠে। তখন নিজের বলিতে দেহটা ছাড়া আর কিছু ছিল না। অসংখ্য কাজের মাঝে মন্ত্রের সঙ্গে এই কথাটাও মনে রাখিতে হইত—"অহঙ্কার ছাড়, বাসনা ও চেষ্টা রাখিও না।" অহঙ্কার আছে কি নাই—ইহা বুঝা কত কঠিন, তাহা

আজও হাড়ে-হাড়ে উপলব্ধি করি। সেদিন এই চিন্তায় মাথা ঠিকরাইয়া পড়িত; আর কেবলই কয়জন মিলিয়া যুক্তিতর্কে নিরূপণ করিবার চেষ্টা করিতাম—কোন্‌খানে বাসনা, আর কোন্‌খানেই বা চেষ্টা প্রকাশ পাইল।

এই সব আলোচনায় যেন একটা নূতন ভাষার সৃষ্টি হইল। যাহারা নিত্য সঙ্গী, কথা তাহারাই বুঝিত। কোন নবাগত পার্শ্বে দাঁড়াইয়া কেবল দেখিত—এক দল লোক কথা কাটাকাটিচ্ছলে তুমুল কলহ করিতেছে। আজ যারা 'প্রবর্ত্তকে'র অনুগত শিষ্য, তারা আমার যথেষ্ট বয়ঃকনিষ্ঠ হইলেও, আমি তুল্যবোধেই তাদের সাধনার পথে টানিয়া আনিয়াছিলাম। তর্কাতর্কি-ঝগড়ার উচ্চকণ্ঠ দিবারাত্র সমানভাবে চলিত রবিবারে। সেদিন স্কুল, কলেজ, কর্ম্মক্ষেত্র হইতে সকলে অবকাশ পাইয়া একত্র মিলিত। ভোর হইতে রাত্রি দশটা-এগারটা পর্য্যন্ত ইহাদের কলরবে পাড়া মুখরিত হইত। পান-ভোজন-স্নানের অবকাশ হইত না। এমন দিন গিয়াছে—সূর্য্য অস্তমান, মাঝের দরজায় মৌনমূর্ত্তি অবগুণ্ঠনবতী আমাদের দৃষ্টি আকর্ষণ করিবার জন্য কপাটের শিকল নাড়িয়া জানাইয়াছেন—'ওগো ক্ষমা কর, কষ্ট তো কেবল আমার নয়, তোমাদের শরীরগুলির যে দরকার আছে!' আমরা অপ্রতিভ হইয়া দল বাঁধিয়া স্নানঘাটে গিয়াছি; সেখানেও অহঙ্কার, বাসনা আর চেষ্টার কথা। এমন করিয়া অরবিন্দের এক-একটা কথা লইয়া জীবন নাচিয়াছে কোথায়, তাহা জানি না; কিন্তু আমাদের সে যে কি তন্ময়-সাধনার যুগ, তাহা বলিবার ভাষা খুঁজিয়া পাই না।

সংসারে অনাটন। আমি একরূপ কর্ম্মবিমুখ। তাহার উপর এই ছাত্রমণ্ডলী লইয়া সংসারের উপরেই ভোজনাদির দাবী। মুখে কিছু কাহারও বলিবার না থাকিলেও, ভিতরে-ভিতরে অনেকের অপ্রসন্ন ভাব দেখা দিত। সেদিকে আমার দৃষ্টি ছিল না, কিছু অনুভবও করিতাম না। সহিতে হইত সবই তাঁহাকে—অথচ আমায় কিছু বলিতে তিনি সাহস করিতেন না। অনেক সময়ে তিনি নিজে অনাহারে থাকিয়া আমার উপদ্রব সহ্য করিতেন। সমস্ত জীবনটাই তাঁহাকে যেন সংগ্রাম করিয়া কাটাইতে হইয়াছে।

পূর্ব্বে সাংসারিক অসচ্ছলতা এবং আমার কখন কি খেয়াল হয়, এই লইয়াই তিনি বিব্রতা থাকিতেন; এই সময় হইতে নূতন উপসর্গ আসিয়া উপস্থিত হইল। অধ্যাত্মসাধনার রসে আমি যতই অন্তর্ম্মুখী হইয়া পড়ি,

ততই তিনি যে সব আনুষ্ঠানিক আচার লইয়া থাকিতেন, তাহার সহিত আমার জীবনের কোনরূপ সামঞ্জস্য অথবা সহানুভূতি দেখিতে না পাওয়ায় তাঁর পক্ষেও সেইগুলি অতঃপর মানিয়া চলা দায়ের মতই হইয়া উঠিল। আমি যেমন ইচ্ছামাত্র শ্রীঅরবিন্দের "No need of Asan or Pranayam" আদেশ শুনিয়া ঐ সকল হইতে একেবারে বিমুখ হইলাম, তাঁর পক্ষে ইহা তদ্রূপ সহজ ছিল না। হিন্দু-সংসারের আনুষ্ঠানিক সকল পর্ব্ব ও অনুষ্ঠান রক্ষা করা তাঁরই উপর নির্ভর করিত। ভাদ্রমাসে ও পৌষমাসে লক্ষ্মীপূজার আয়োজন তিনিই করিতেন; নিত্য দেবসেবার ভারও তাঁর উপরই ছিল। তিনি এই সকলের মধ্যে অশেষ তৃপ্তি পাইতেন। কি নিষ্ঠাসহকারে যে তিনি সংসারের সকল পর্ব্ব ও উৎসব সম্পন্ন করিতেন, আবার তাহাই রূপান্তরিত হইয়া পরে সঙ্ঘের আনুষ্ঠানিক উৎসবাদিতে যে আনন্দ সৃষ্টি করিয়াছিল, তাহা সঙ্ঘের ইতিহাসে চিরস্মরণীয় হইয়া থাকিবে।

আমি আজ তার চরিত্র অনুধাবন করিয়া দেখি—লোকে শাস্ত্র ও আচার রক্ষা করিবার জন্য যেন একটা মহাকাণ্ড বাধাইয়া তুলে, কিন্তু শাস্ত্র ও আচার তাঁর জীবন অনুসরণ করিত। তিনি সত্যই ছিলেন তপস্যার সিদ্ধমূর্ত্তি। ব্রহ্মচর্য্য-ব্রত তিনি এক কথায় গ্রহণ করিলেন—কোনদিন আর তাঁর মনে দ্বিধা দেখি নাই। সত্যানুরাগে তাঁর বদনমণ্ডলে অমলশ্রী ফুটিয়া থাকিত। মিথ্যার প্রতি তাঁর নিষ্ঠুর ঔদাসীন্যে স্বভাব-মৌন চরিত্রে কি ভয়ঙ্কর গাম্ভীর্য্য প্রকাশ পাইত, তাহাতে আমিও স্তম্ভিত হইতাম। তাঁর কাছে চালাকি করিয়া পার পাওয়ার উপায় ছিল না। তাঁর সত্য-দৃষ্টি হৃদয় ভেদ করিত। তিনি আমার কথায় উঠিতেন, আমার কথায় বসিতেন, সে কেবল শ্রদ্ধা ও প্রত্যয়ের মহিমায়; কিন্তু আমিই সতত শঙ্কিত হইতাম, অনেক মিথ্যাকে যে আমি আশ্রয় দিতে বাধ্য হইতাম!

ধর্ম্মানুষ্ঠানে তাঁর সুকুমার-রসবৃত্তি ঠাকুর-ঘর হইতে তুলসীতলা, শয়নগৃহ, রন্ধনশালা, সর্ব্বত্রই পবিত্র আলিপনা লেপন করিয়া রাখিত। আজ মন্দিরে, আশ্রমে, সঙ্ঘ তীর্থে যে মহিমা সকলের দৃষ্টি আকর্ষণ করে, তাহার মধ্যে আমি দেখি তাঁর হৃদয়-বৃত্তিই যেন ধূর্জ্জটির জটাভার বিদীর্ণ করিয়া প্লাবিত হইয়াছে। দারুণ শীতে তিনি সর্ব্বাঙ্গে অঞ্চল ঢাকিয়াই দিবারাত্রি কাটাইয়া দিতেন। নিদারুণ গ্রীষ্মে রন্ধনশালায় অন্নপূর্ণার মূর্ত্তিতে প্রহরের পর প্রহর

তাঁহাকে বসিয়া থাকিতে দেখিয়াছি। অটল ধরিত্রীর ন্যায় সর্ব্বাবস্থায় তিনি চিরশান্তিময়ী ছিলেন। দ্বন্দ্ব বাধিত কেবল আমায় লইয়া; সে অপরাধ আমারই—তাঁর অমৃতময় হৃদয়খানিতে বিক্ষোভ সৃষ্টি করার অধিকার আমারই ছিল, তাই বুঝি অত্যাচারের কষ্টিপাথরে তাঁর নির্দ্দম্বতা পরীক্ষা করিতে বিধাতা আমায় যন্ত্র-স্বরূপ ব্যবহার করিতেন। তাঁর বাক্যও যেমন ছিল পরিমিত, হাসিটুকুও তদ্রূপ ওষ্ঠের বাহিরে আসিয়া গড়াইয়া পড়িত না। কোনরূপ প্রগল্‌ভতা তাঁর দিব্য চরিত্রে স্থান পায় নাই। তিনি যে কখন ভোজন করিতেন, কখন চরণপ্রান্তে আসিয়া ঘুমাইয়া পড়িতেন, তাহা আমার লক্ষ্যে পড়িত না; যেন মনে হইত—দেহটুকুর রক্ষার্থে তপস্বিনী হাতের মুঠায় যাহা ধরে তাহাই ভোজন করেন, আর শ্রামক্লান্ত শরীরের শ্রান্তি দূর করার জন্যই একবার আমার কাছে আসিয়া আছাড় খাইয়া পড়েন। এমন মিতাহার, এমন সংযম কোথাও আমার চক্ষে পড়ে নাই। এই সকল গুণ তিনি সাধিয়া অর্জ্জন করেন নাই; ইহাই ছিল তাঁর জন্মগত স্বভাব। তাই আজ সন্ধ্যতীর্থে তাঁর অধ্যাত্ম-সন্তানদের নতজানু স্তুতি শুনিয়া আমার আশীর্ব্বাদই আমার মুখ দিয়া বাহির হয়—"হে অমৃতস্য পুত্রাঃ, তোমরা মহাতপস্বিনীর অমৃত-প্রসূ তপস্যারই উত্তরাধিকারী। তোমাদের বন্দনা ব্যর্থ হইবার নয়।"

প্রাতঃকাল হইতে শয়ন-কাল পর্য্যন্ত তাঁহাকে যত কাজ করিতে হইত, তাহার মধ্যে অর্দ্ধেক কাজই ছিল—দেব-বিগ্রহের সেবা। ইহা ব্যতীত পর্ব্বদিনে তাঁর মুখে জলটুকু দিবার আর অবকাশ থাকিত না; ইচ্ছা করিয়াই তিনি উপবাস থাকিতেন। প্রতি পূর্ণিমায় আমাদের বাটীতে সত্যনারায়ণ বিগ্রহের সমারোহে পূজা হইত। পাড়ায় সিন্নী বিলান হইত; তাহা নাকি এমন উপাদেয় ছিল যে, কোথাও তার তুলনা মিলিত না! এই জন্যই আমাদের সত্যনারায়ণ-বিগ্রহ বড় জাগ্রৎ বলিয়া প্রসিদ্ধি হইয়াছিল। হায় মায়া! আজ সেই দেব-মূর্ত্তি উপাসনা-মন্দিরে উপাসিকার অন্যান্য পবিত্র স্মৃতি-সামগ্রীর সহিত একপার্শ্বে দাঁড়াইয়া আছেন; প্রতিমার আড়ালে জাগ্রৎ দেবতার সন্ধান এখন কে করিবে?

বার মাসে তের পার্ব্বণের সঙ্গে, হিন্দুর কোন উৎসব বাড়ীতে বাদ পড়িত না। দুর্গাপ্রতিমার চরণতলে, উজ্জ্বল-লাল-পেড়ে গরদের শাড়ীখানি

পরিয়া, ছলছল নেত্রে বসিয়া তিনি খুনুচীতে পাখা করিতেন। তাঁর নিপুণ হস্তের সেবা সকলের মনোহরণ করিত। সেদিনও তো কেহ দেখে নাই— এমন আড়ালে আত্মগোপন করিয়া কে লুকোচুরি খেলিতেছে!

নিঃসন্তান বলিয়া তাঁর সাধ হইয়াছিল যে, কার্ত্তিক-পূজার ব্রত গ্রহণ করিবেন। প্রস্তাবমাত্র আমি হাসিয়া উঠিলাম—"কুমারী মেরীর মত স্বর্গ হইতে কোন দেবতাকে গর্ভে ধারণ করার কল্পনা আছে না কি? তুমি যে ব্রহ্মচারিণী!" তিনি গম্ভীর কণ্ঠে বলিলেন "আমি সন্তানপ্রার্থী নই। যা' পেয়েছি, তা' যেন রেখে মরতে পারি—এই আশীর্ব্বাদ কর। কিন্তু কি জানি কেন, এই ব্রত নিতে আমার বড় সাধ!"

কে জানিত দেবি, তোমার হৃদয়ে দেব-সেনাপতি কার্ত্তিকেয়ের মত শত মানস-সন্তান-সৃষ্টির আকুলতাই সেদিন ফুটিয়া উঠিয়াছিল—ব্রত-গ্রহণের ছলে! তোমার সাধ পূর্ণ করিতেই আমি সম্মতি দিলাম। চারি বৎসর ধরিয়া তুমি অতিশয় নিষ্ঠার সহিত চিরকুমার ষড়াননের উদ্দেশ্যে পুষ্পাঞ্জলি দিয়াছিলে; আমায়ও ছাড় নাই, তোমার সঙ্গে অহোরাত্র উপবাস করিয়া আমিও চারি বৎসর যুক্ত-করে এই বীর-দেবতার চরণে অঞ্জলী প্রদান করিয়াছি। শ্রীঅরবিন্দের যোগ আমায় সব ছাড়াইয়াছিল; কিন্তু সাধ্বীর মহাপ্রেরণা কোনদিন আমি অবজ্ঞা করিতে পারি নাই। মনে পড়ে—ব্রত পূর্ণ হওয়ার রাত্রিতে, চতুর্দ্দিকে বারোয়ারী পূজার ধূম। ঢাকের বাদ্যে কানে তালা ধরিয়া যায়। প্রহরের পর প্রহর অনন্যমনে তাঁর সেই আরাধনার ধারা —সম্মুখের বৈঠকখানায় সেদিন তাঁর ভাবী সন্তানগণও নীরবে তাঁর পূজা দেখিয়াছিল। শেষ প্রহর রাত্রি। হেমন্তের হিমজাল ছিঁড়িয়া আলোর ঝরণা তখনও ঝরে নাই। ব্রত সাঙ্গ হইল। তিনি সজল নয়নে আমার পায়ের উপর উপুড় হইয়া পড়িলেন। কৃতজ্ঞতায় তাঁর বুক ভরিয়া উঠিয়াছিল। আমি সকল বাহ্যানুষ্ঠান ছাড়িয়া দিতেছি, তাঁর আশঙ্কা ছিল—ব্রত যদি অসমাপ্ত রহিয়া যায়! তাঁর চরিত্রই ছিল—কোন কিছু আরম্ভ করিলে, তাহা সম্যক্‌রূপে সম্পন্ন না হওয়া পর্য্যন্ত তিনি নিশ্চিন্ত হইতে পারিতেন না—তা' সে ধর্ম্ম-কাজেও যেমনি, সংসারের খুঁটিনাটি কাজেও তাঁর এই একই নিষ্ঠা প্রকাশ পাইত।

তিনি স্বহস্তে প্রসাদ বিতরণ করিলেন। পুরোহিত-যুগল স্তুত পান

করিয়া নৈবেদ্য-ভোজনে উপবাস-ক্লান্তি দূর করিলেন। তিনি আমার মুখে প্রসাদ দিয়া পুনঃ-পুনঃ পায়ে মাথা খুঁড়িয়া বলিলেন "আমার সন্তান-কামনা নাই—তবে নিঃসন্তান, এ অপবাদ থেকে মুক্তি চাই।"

হায় নারি! আজ বুঝিতেছি—নারীর সন্তান-কামনাই মহাধর্ম্ম। তোমার ব্রত আজ সার্থক বলিয়াই মনে হয়। প্রাকৃত জন্মক্ষেত্র হইতে তোমার স্থান বহু উর্দ্ধে। দেবমাতা! আজ তোমার শ্রাদ্ধ-বাসরে মুণ্ডিত-মস্তক শোক-কাতর এ কাহাদের দেখিলাম! তোমায় "মা" বলিয়া অসংখ্য কণ্ঠে এ কাহাদের কলধ্বনি! ভারতের ধর্ম্মকে এমন সিদ্ধ-রূপে কে কোথায় অনুষ্ঠান করিয়াছে, তাহা আমি জানি না; কিন্তু তোমার প্রত্যেক কার্য্যটী আজ গভীর অর্থযুক্ত হইয়া আমায় মুগ্ধ করে।

দোলের দিনে ফাগ লইয়া নরনারীর উন্মাদের ন্যায় হাস্যপরিহাসের কলধ্বনিতে বিরক্ত হইয়া, কি প্রশান্ত, গম্ভীর, সৌম্য আননে বিগ্রহের প্রসাদী ফাগুয়া লইয়া, স্নেহ-বিগলিত হৃদয়ে, অতি ধীরে সন্তর্পণে সকলের ললাটে একটী মাত্র ফোঁটার আঁকর টানিয়া তুমি উৎসব-বাটী নিস্তব্ধ করিতে! তাহা আজ মনে পড়িলে, সাধ যায়—পুণ্যময়ি, তোমার সেই পবিত্রতা-মাখা শ্রীমূর্ত্তিখানি আর একবার প্রত্যক্ষ করি। তোমার দিব্যাচারের অধিকার এমন করিয়াই ভবিষ্যৎকে দিয়া গিয়াছ; তাই হিন্দুর যথার্থ আচারই আজ তোমার আশীর্ব্বাদে সঙ্ঘে দিন-দিন মূর্ত্ত হইয়া উঠিতেছে।

তোমার ব্রত, তোমার ধর্ম্মানুষ্ঠান ব্যর্থ তো হয় নাই, বরং নব-রূপে নূতন জাতির জন্য তোমার অব্যক্ত আচরণ আজ নূতন আলো ফুটাইয়া তোলে। আজও দশভুজার আরাধনায় শত-শত কণ্ঠ উদাত্ত সঙ্গীত তুলে। দেবি! তুমি কি তাহা শ্রবণ কর না? আজিও ফাগুয়া উৎসবে রঙ্গচাঞ্চল্য, তরল আমোদপ্রমোদ, মত্ততা বর্জ্জন করিয়া তোমার পবিত্র স্মৃতির মর্য্যাদা রাখিতে, তোমার সন্তানেরা ফাগুয়ার টিপ্ পরিয়াই স্তব্ধ হয়, হৃদয়ে ভক্তি ও প্রেমের যমুনা হিল্লোল অনুভব করে।

তাঁর আর একটী ধর্ম্মানুষ্ঠানের কথা বলিয়া এই পূজা-পর্ব্ব শেষ করিব। আমার শ্বশুরালয়ে অন্নপূর্ণা-পূজা হইত। ১৯১১ খৃষ্টাব্দে কার্ত্তিক পূজা শেষ হওয়ার পরই শ্বশুর মহাশয় কঠিন রোগাক্রান্ত হন। অবস্থা সঙ্কটজনক হইলে, তিনি পিত্রালয়ে গমন করেন। দুই-তিন দিন পরেই আমারও ডাক পড়ে।

আমি গিয়া দেখি—তাঁর আসন্নকাল। কিন্তু কিছুদিন পূর্ব্বে আমার মধ্যম শ্যালক অকালে কালগ্রাসে পতিত হওয়ায়, সংসার যেরূপ শোকাচ্ছন্ন হইয়াছিল, আজ আবার এই আঘাত কতখানি গুরুতর হইবে, তাহা অনুমান করিয়া কাতর হইলাম। মুখে ভরসা দিলাম; তিনি বিস্ফারিত নয়নে মুখের দিকে চাহিয়া বলিলেন, "তুমি কি বল!"

তাঁর এমনই বিশ্বাস—যদি আমি ভাল বলি, তবে যেন তিনি নিশ্চিন্তা হন। আমি ভালই বলিলাম। তিনি প্রফুল্ল মনে পিতৃ-সেবা করিতে বসিলেন। কিন্তু সে রাত্রি আর কাটিল না। সব শেষ হইল। একবার মুখের দিকে চাহিয়া তিনি বলিলেন, "মিথ্যা প্রবোধ দিয়েছিলে!" চক্ষে অশ্রুসাগর উথলিয়া আসিয়াছিল, কণ্ঠে সাগর গর্জ্জিয়া উঠিল; কিন্তু সে একটী মুহূর্ত্ত মাত্র। তাঁব মাথায় হাত দিয়া বলিলাম "কেঁদো না, তুমি কাঁদলে এ সংসারে সান্ত্বনা দেবে কে!" মন্ত্রমুগ্ধা তখনই প্রকৃতিস্থা হইলেন। আজ সে চিত্র বড় স্পষ্ট হইয়া বুকে ফুটিয়া উঠে।

সেই বৎসরেই অন্নপূর্ণা-পূজা-ব্রতের উদ্‌যাপন ছিল। তিনি সেদিন কি উৎসাহে যে সে ব্রত সমাপন করিলেন, তাহা দেখিয়া আমি মুগ্ধ হইয়াছিলাম। অন্যান্য বৎসরে তিনি নিমন্ত্রিতার ন্যায় পিত্রালয়ে উপস্থিত হইতেন, কিন্তু এবার তাঁহাকে ভিন্ন মূর্ত্তিতে দেখিলাম। প্রতিমা দেখিব, কি তাঁহাকে দেখিব—এমনই চিত্ত বিচলিত হইয়াছিল। চরণতলে ঘোরবর্ণ অলক্ত, পরিধানে পট্টবস্ত্র, সিঁথিতে উজ্জ্বল সিন্দুর, হস্তে অন্নপাত্র, মৃন্ময়ী যেন সজীব বিগ্রহে প্রাঙ্গণে ছুটাছুটী করিতেছেন!

হিন্দুর পালপার্ব্বণ, উৎসব-পূজা এমন করিয়া মর্ম্ম দিয়া পাইতাম—তাঁর অনুষ্ঠান ও আচারনিষ্ঠা দেখিয়া। পৌষের পিঠা-পার্ব্বণে তাঁর হাস্যময়ী মূর্ত্তি-খানি বোধ হয় ভুলিবার নয়। অগ্রহায়ণে নূতন খাওয়ার পর্ব্ব তাঁর হৃদয়-রসে মহোৎসব সৃষ্টি করিত। তাই আজ সঙ্ঘের অন্নক্ষেত্র অখণ্ড। অন্নপূর্ণার মূর্ত্তিটী বোধহয় সাফল্যমণ্ডিত হইয়াই সঙ্ঘ-জীবনকে অমৃত-রসাভিষিক্ত করিয়াছে। কোন অন্তরায় এই জাগ্রৎ তপস্যা ব্যর্থ করিতে পারে না।

১৯১১ খৃষ্টাব্দে সবই প্রায় শেষ হইয়া আসিল। তাঁর চরিত্র সত্যপূর্ণ, এইজন্য একপ্রকার নিঃস্ব হইয়াও তাঁর স্পর্দ্ধার অন্ত ছিল না। তিনি কিছু ভ্রূক্ষেপ করিতেন না, কেবল দেখিতেন—কোথায় আমার কুণ্ঠা;

সেখানেই তিনি সঙ্কুচিতা হইতেন। প্রতিদিন ছিল তাঁর পর্ব্ব, তাই দিবারাত্র বাড়ীতে উৎসব লাগিয়াই থাকিত; কিন্তু আমার এই সকল বিষয়ে বিমুখভাব ভাব প্রকাশ পাওয়ায়, তিনি সভয়ে সকুণ্ঠা হইয়া এই সকল সমাপন করিতেন।

যখন তিনি সঙ্কুচিত নয়নে আমার দিকে দৃষ্টিপাত করিতেন, তখনই বুঝিতাম—প্রার্থনা আছে; নতুবা তাঁর নয়নে আগুনের স্ফুলিঙ্গ বাহির হইত, ওষ্ঠপুট নিয়ত সদর্পে পাথরের মত নিস্পন্দ ও কঠিন হইয়া থাকিত; তাই তাঁর হাসির মূল্য নির্ণয় করা দুঃসাধ্য হইত।

ধর্ম্মানুষ্ঠান তাঁর স্বভাবে অবিভাজ্য-রূপে জড়াইয়া ছিল; তাই আবার নতুন অনুরোধ শুনিলাম—"আর একটা ব্রত ক'র্‌ব?"

কিছু যখন তিনি চাহিতেন, তখন দীনতা এমন করুণমূর্ত্তিতে দেখা দিত, যাহা উপেক্ষা করা সম্ভব হইত না। আমি বলিলাম "কি।"

"আমি অক্ষয়-তৃতীয়ার ব্রত গ্রহণ ক'র্‌ব।"

"তা' নিয়ে আবার কি হবে।"

তিনি হাসিয়া বলিলেন "কিছু হওয়ার জন্যই যেন করা! ভাল লাগে করি। আমার আর কি?—কিছু যদি হয়, সে তোমারই কাজে লাগে যেন!"

বুঝিলাম—কেহ বলিয়াছে অক্ষয়-সিন্দুর-রক্ষার পক্ষে এই ব্রত প্রত্যক্ষ ফলপ্রদ। আমি আর কি বলিব, তাঁর কোন চাওয়া তো আমায় ভাবিয়া, সামর্থ্য বুঝিয়া পূরণ করিতে হয় নাই! বিবাহ করিয়াছিলাম বটে; কিন্তু আশ্চর্য্য, তাঁকে একখানা কাপড় বা একটা স্বর্ণালঙ্কার দিবার সুযোগ পাই নাই এবং ইহা লইয়া কোনদিন তাঁর আব্‌দারও শুনি নাই। কয়েকটা ধর্ম্মানুষ্ঠান-প্রবৃত্তি তাঁর যেন কত বহুমূল্য চাওয়া ছিল, এবং সেগুলি তিনি আড়ম্বর-সহকারে করারও পক্ষপাতী ছিলেন না; গোলমাল, আওয়াজ, একটা হৈ-চৈ ব্যাপারকে তিনি ভাল চক্ষে দেখিতেন না। এই দিক্ দিয়া আমায় একপ্রকার তাঁর শাসনে থাকিতে হইত। আমি ঠিক ইহার বিপরীত চরিত্রের লোক। যাই হোক্, তিনি অক্ষয়-তৃতীয়া ব্রত আরম্ভ করিলেন এবং তাঁর সকল অনুষ্ঠানের ফল যেমন নিরর্থক হয় নাই, এই অক্ষয়-তৃতীয়ার ব্রত যেভাবে সমাপন করিলেন, তাহা জীবনে একটা

যুগপ্রলয় বলিলেও অত্যুক্তি হয় না। আমার অধ্যাত্ম-সাধনার সঙ্গে, তাঁর আনুষ্ঠানিক ধর্ম্ম এমন করিয়াই অঙ্গাঙ্গী হইয়া ছুটিয়া চলিল।

১৯১০ খৃষ্টাব্দের ৩১শে মার্চ্চ শ্রীঅরবিন্দ পণ্ডিচারী প্রস্থান করেন এবং সেইখানে তাঁর বাসস্থান স্থির হইলে, নিয়মিত ভাবে আমার সহিত তাঁর পত্র-ব্যবহার চলিতে থাকে। সে পত্রগুলির কিয়দংশ নষ্ট হইয়াছে; কিন্তু আজিও যেগুলি আছে, তাহার দিকে চাহিয়া বিস্মিত হই যে, তিনি উপর্য্যুপরি পত্রের ভিতর দিয়া, আমায় যোগের পথে টানিয়া আনিবার কি অকৃত্রিম প্রয়াসই না করিয়াছিলেন। এই সময় হইতে আমি কেবল অধ্যাত্ম-সাধনার ভারই তাঁব উপর ন্যস্ত করিয়া নিশ্চিন্ত হই নাই, জীবনের সব কিছুই একান্তভাবে শ্রীঅরবিন্দের উপরই নির্ভর করিত। তাঁর ধর্ম্মোপদেশের সঙ্গে কর্ম্মনির্দ্দেশ থাকিত, তাহা আমায় একেবারেই ছাইয়া ফেলিয়াছিল। আমার দিবারাত্রি জ্ঞান ছিল না। এই সময়ে রাত্রে নিদ্রার অবকাশ পর্য্যন্ত পাইতাম না; এক বাড়ীতে থাকিয়াও আমার স্ত্রীর সহিত দেখাশুনা যেন বিরল হইয়া পড়িল। তিনি ভিতরে-ভিতরে গভীর চিন্তার সহিত নিদারুণ আশঙ্কায় বিমূঢ়া হইয়া পড়িতেছিলেন, তাহা তাঁর বিবর্ণ মুখকান্তি দেখিয়া বুঝিতাম; কিন্তু আমার সেই অবস্থায় তাঁহাকে সান্ত্বনা দিবারও অধিকার ছিল না। প্রতি মুহূর্ত্তে এক তৃতীয় শক্তির হস্তে নির্ভর করিয়া চলিতে হইত; যেন সর্ব্বদাই মনে হইত—যে-কোন মুহূর্ত্তে সব ছাড়িয়া আমায় চিরদিনের জন্য হয় তো বিদায় লইতে হইবে। ভিতরে সাধনার উত্তাপ, বাহিরে কঠোর কর্ম্মের গুরুদায়িত্বে আমি যে তখন কি হইয়াছিলাম, আজও তাহা ভাবিয়া স্থির করিতে পারি না। এই সময়টায় শ্রীঅরবিন্দই যেন আমায় গ্রাস করিয়া বসিয়াছিলেন, তাঁর কল্পলোকে উঠাইয়া তিনি যেন আমায় নূতন করিয়া গড়িয়া তুলিতেছিলেন।

রবিবার যে সাহিত্য-সভা হইত, সেখানে নূতন থক্ ঝঙ্কার দিয়া উঠিল। এই সময়ে শ্রীঅরবিন্দ তাঁর 'যৌগিক সাধন' নামক ইংরাজী পুস্তকের দুই-এক পরিচ্ছেদ হাতে লিখিয়া পাঠাইয়াছেন—সেই নির্দ্দেশমত নিজের জীবনের সঙ্গে, সহতীর্থগণের জীবনকেও গড়িয়া তোলায় আমি উদ্বুদ্ধ হইয়াছি।

সুযোগ পাইলে আমার স্ত্রী একান্তে ধরিয়া বসিতেন, বলিতেন "হাঁ-গা, সাধন কর, ক্ষতি নাই। কিন্তু সারা রাত্রি কি কর, কোথায় যাও, আহার-নিদ্রা যে ত্যাগ হ'ল—কি বিপদের কাজে পা বাড়িয়েছ, বল না; তোমায় সাহায্য করব।"

তাঁর এই আন্তরিকতা উপেক্ষার বস্তু ছিল না। যোগের মর্ম্ম বুঝাইবার বস্তু নহে, তাহা চিরদিনই অনির্ব্বচনীয় হইয়া থাকিবে। তাঁহাকে তাৎকালীন কঠোর কর্ম্মযোগের আভাস দিলাম। তিনি শিহরিয়া উঠিলেন, আমার মুখের দিকে চাহিয়া করুণ নয়নে বলিলেন "এই জীবন আমার উৎকণ্ঠায় শেষ হবে। আরও তো লোকেব স্বামী আছে, তারা কি এমন বিপদে পড়ে! সংসারের অভাব, অনটন, অশান্তি-ভোগ হাসিমুখে করতে পাবি, কিন্তু তুমি ক্রমে বিপদের পব বিপদ্ ডেকে আন্ছ, আমি কিছুই বুঝি না, আমার দিকে ফিরে চেয়ো।"

জ্যোৎস্না-রাতে পৃথিবী যখন ঘুমাইয়া নিঝুম হইত, তখন একা প্রাঙ্গণে দাঁড়াইয়া—দালানেব থামগুলির ছায়া আঁকিয়া-বাঁকিয়া মেঝের উপর পড়িয়া যে বিচিত্র ছবি আঁকিত, তাঁহাব দিকে চাহিয়া মনে কবিতাম—কোন্ সুদূর চির-প্রবাসেব মধ্যে এই স্মৃতি কত ব্যথাই না সৃষ্টি কবিবে। ভিতর-বাড়ীর প্রাঙ্গণপ্রান্তে একটা শিউলী গাছ ছিল। কি ফুল যে ফুটিত, তাহা আর বলিবার নয়; শিশিরবিন্দু বুকে ধবিয়া সেগুলি উঠানময় ছড়াইয়া সৌরভ বিস্তার কবিত। শয়ন করিতে আসিয়া সে শোভা নয়ন ভরিয়া দেখিতাম, আর ভাবিতাম—জীবনের সঙ্গে বাড়ীর প্রত্যেক দৃশ্যটির যে ঘনিষ্ঠ পরিচয় ঘটিয়াছে, তাহা বিচ্ছেদ-যুগে কত বিষাদের কারণ হইবে কে জানে! যেন সব ছাড়িতে হইবে—মনে-মনে এইরূপ প্রস্তুত হইবার তাগিদ শুনিতাম। তাঁর মুখের দিকে চাহিয়া হৃদয় গুমরিয়া কাঁদিত। যে সব ছাড়ার আদেশে আমার সবখানি তখন প্রস্তুত হইয়া উঠিতেছিল, সে ছাড়া যে এমন দিক্ দিয়া ঘটিবে, তাহা সেদিন কল্পনা করাও অসম্ভব ছিল।

কে যেন বুক জুড়িয়া বসিয়াছিল, আর সে যেন সব নিঙড়াইয়া নিঃশেষ করিতে চায়! এমন উদাসীন ভাব—যাহা আজ স্মরণ করিলেও চমকিয়া উঠি। বুকভরা প্রীতি ও আসক্তি ছড়াইয়া যে মানুষ সংসারে জড়াইয়া ছিল, তাহাকে কত দীর্ঘদিন ধরিয়া এই সাধনার ভিতর দিয়া বিধাতা আজ

সন্ন্যাসী করিয়া ছাড়িলেন—ভাবিয়া হাসি ও যোগেশ্বরের চরণে ভূয়সী প্রণতি জ্ঞাপন করি।

যোগ! যোগ!! যোগ!!! অন্য কথা নাই। আসন নাই, প্রাণায়াম নাই, ধারণা নাই, একেবারে গতানুগতিক জীবনের কোনই অনুষ্ঠান নাই। "যোগ"-শব্দ দিনে হাজার বার উচ্চারণ করিতে বাধ্য হই, আর কি একটা ভাবের ঘোরে জীবনের দিন অতিবাহিত হয়। খাইতে হয় খাই, কথা কহিতে হইলে—ঐ শ্রীঅরবিন্দের নির্দ্দেশ, আর যৌগিক সাধনের দুই পরিচ্ছেদের তত্ত্বকথা। ভারতের শাস্ত্র-পুরাণ অনাদরে ঘরের মেঝে ছিঁড়িয়া-খুঁড়িয়া একাকার হইল, হাওয়ায় কত পুস্তকের পাতা উড়িয়া গেল। কাজেরও অন্ত নাই, অন্যদিকে অন্তর্যোগেও বিচিত্রানুভূতি আমায় তখন উন্মাদ করিয়াছে! কাজেই সংসার আর দেখিবে কে? স্ত্রী আমার অবস্থা দেখিয়া নিরাশ হইলেন। তিনি সংসারে যেটুকু মনের জোর দিয়াছিলেন, তাহা সম্ভবতঃ শেষ হইল। কাজকর্ম্মের বিশৃঙ্খলায় সংসার-জীবন যেন বিপ্লবের ক্ষেত্র হইয়া দাঁড়াইল, বাড়ীতে একবিন্দুও শান্তি রহিল না।

এই সময়ে আমি যেন অন্য এক বস্তুর আশ্রয়-স্বরূপ হইয়া থাকিতাম। যাহা বলিতাম, তাহা আমার নিজের কথা নহে; নিজের শিক্ষা-সাধনার চিহ্নও তাহাতে থাকিত না। অনর্গল যোগের মর্ম্ম-কথা বলিয়া যাইতাম—এমন কত রাত্রি কেবল কথা কহিতে-কহিতে ভোর হইয়াছে। "প্রবর্ত্তক-সঙ্ঘ" যে এই আপূর্য্যমান প্রাণ ও অধ্যাত্ম-তত্ত্ব আশ্রয় করিয়া সেদিন জন্মলাভ করিতেছিল, তাহা আমার কল্পনাতেও ছিল না। নিজের অবস্থার কথা শ্রীঅরবিন্দকে জানাইতাম; তিনি সম্পূর্ণ সহানুভূতি প্রদর্শন করিয়া, আমার সকল দর্শনই উচ্চ প্রশংসার সহিত সমর্থন করিতেন; যেখানে ত্রুটি, অন্ধতা, তাহা সরলভাবেই বুঝাইয়া দিতেন—আমি স্বচ্ছ প্রবাহের ন্যায় বহিতাম, কোন বাধাই আমার চক্ষে পড়িত না।

যোগের প্রতি আস্থা হওয়ার সঙ্কেত পাতঞ্জলে আছে—"বিষয়বতী বা প্রবৃত্তিরুৎপন্না মনসঃ" প্রভৃতি; অর্থাৎ চিত্তসংযমের ফলে গন্ধাদি বিষয়ের দিব্যজ্ঞান জন্মিলে সাধক বুঝিতে পারে, যোগ ব্যর্থ হয় নাই, যোগের পথে অধিকতর উৎসাহে চলিতে প্রবৃত্তি হয়। এই যোগেরও দিব্যানুভূতি ও কিছু-কিছু বিভূতির সন্ধান আমি পাইয়াছিলাম; সেগুলি প্রকাশ করা

বাঞ্ছনায় নয়। আমার সহধর্ম্মিগণ তাহার কিছু-কিছু সন্ধান রাখিত। কোন বিষয়ে কিছু জানিতে বা বুঝিতে হইলে, অন্তরের মণিকোটায় যে দেবতা বিরাজমান ছিলেন, তাঁর দিকে চাহিবামাত্র একটা অব্যক্ত সঙ্কেত পাইতাম—তাহা ভাব ও ভাষারূপেই ব্যক্ত হইত। যেখানে সংশয়ের ছায়া মিশ্রিত হইয়া ফুটিতে চাহিত, অধিকাংশ ক্ষেত্রেই তাহা ভুল হইয়াছে; কিন্তু নিঃসংশয়-স্বচ্ছ-মূর্ত্তি লইয়া যাহা প্রকাশ পাইত, তাহা কখন ব্যর্থ হইত না। দুই-একটা সর্ব্বজনবিদিত উদাহরণ দিলে ইহা স্পষ্ট হইবে। যোগের প্রতি অনেকে শ্রদ্ধাহীন; ইহা অনর্থক এবং কল্পনা বলিয়া যাঁহারা উড়াইয়া দেন, তাঁহাদের মধ্যে যদি কাহারও যোগে আস্থা-সৃষ্টি হয়, এই উদ্দেশ্যেই আত্মকথায় কিঞ্চিৎ পুনরাবৃত্তি করিব।

আমার এক অভিন্ন-হৃদয় সুহৃদের[১] জননীঠাকুরাণী কঠিন পীড়াগ্রস্তা হন। ইঁহার কথা পূর্ব্বে উল্লেখ করিয়াছি। তাঁকে এই অধ্যাত্মযোগের কথা শুনাইতাম। তিনি বাংলার প্রচলিত তন্ত্র ও সহজিয়া সাধনার কিছু পরিচয় রাখিতেন, তাঁর কাছেও আমি সেই সাধনার সামান্য বিবরণ জানিয়াছি। কিন্তু আত্মসমর্পণ-যোগের প্রতি তাঁর চিত্ত আকৃষ্ট হইয়াছিল, তিনি এই সাধনপথে চলিতে প্রবৃত্তা হইয়াছিলেন।

নিদারুণ-পীড়ায় যন্ত্রণাক্লিষ্টা হইয়া একদিন এই মহিলা অতি করুণকণ্ঠে আমায় জিজ্ঞাসা করিলেন "বাবা, এই রোগ কি ভাল হইবে না!" সত্যই দুরারোগ্য ব্যাধি তাঁহাকে আক্রমণ করিয়াছিল। আমি তাঁকে প্রস্তুত করিবার জন্যই—মৃত্যু অবধারিত, এই কথাই বলিলাম। তিনি প্রশান্ত চিত্তে তাহা শ্রবণ করিয়া আমায় জিজ্ঞাসা করিলেন "বলিতে পার বাবা, কবে আমার মৃত্যু হইবে।"

আমার প্রতি তাঁর বিশিষ্ট শ্রদ্ধা ও ভক্তি জন্মিয়াছিল; তাঁর ধারণা—আমি নিশ্চয় তাঁর মৃত্যুর দিন বলিয়া দিব। আমি এক মুহূর্ত্ত মাত্র বিচলিত হইয়া অন্তরের দিকে চিত্ত-সংযম করিলাম; স্পষ্ট দেখিলাম—সেই সময় হইতে প্রায় পাঁচ মাস পরে, তাঁর মৃত্যুর তারিখ আমার চক্ষের সম্মুখে যেন ভাসিতেছে। একপ্রকার বাধ্য হইয়াই তাহা ব্যক্ত করিয়া ফেলিলাম। তিনি দীর্ঘ নিঃশ্বাসের সঙ্গে তাহা কিন্তু খুব স্থির শান্ত চিত্তেই গ্রহণ করিলেন।

১। সাগরকালী ঘোষের মাতাঠাকুরাণী পূর্ব্বোল্লিখিতা নৃত্যকেশী ঘোষ।

আশ্চর্য্য, এই কথা আমার স্মরণে ছিল না ; কিন্তু ঠিক উক্ত দিনের পূর্ব্ব রাত্রে আমার বন্ধু আসিয়া খবর দিলেন, তাঁর জননী-ঠাকুরাণীকে একবার দেখিয়া আসিবার জন্য। আমি গিয়া দেখিলাম, তিনি সংসারের আসক্তি দূরে নিক্ষেপ করিয়া সুস্থ মানুষের ন্যায় রোগ-শয্যায় শুইয়া আছেন। আমায় দেখিবামাত্র তিনি সহাস্যে বলিলেন "বাবা ! তোমার কথাই ঠিক হইয়াছে। কাল আমার প্রস্থানের দিন। বউ, ছেলে, নাতিদের বিদায় দিয়াছি"—এই বলিয়া শীর্ণ হস্ত প্রসারিত করিয়া তিনি আমার পদধূলি লওয়ার উপক্রম করিলেন। আমি সন্তর্পণে পা সরাইয়া লওয়ায়, তাঁর মুখে বিরক্তির চিহ্ন প্রকাশ পাইল। তার পরদিন সত্যই সজ্ঞানে তাঁর পরলোক-যাত্রা হইল। মরণকালে তাঁর স্তিমিত আঁখির অনিমেষ-দৃষ্টি আমার বুকে এখনও আঁকিয়া আছে। ইহার পরই আর একটা ঘটনার কথা বলি। যাঁকে লইয়া এই ঘটনা তাঁর অনেক কথাই পরে বলিতে হইবে ; কেননা, আমার জীবনসঙ্গিনীর সহিত তাঁর শুধু অন্তর-পরিচয় ছিল না, ভবিষ্য হৃদয়-গঠনের সাধনায় একজন অন্তরঙ্গ সঙ্গিনীরূপে তাঁর পাশে আসিয়া দাঁড়াইয়াছিলেন ও যথোচিত সহায়তা করিয়াছিলেন।[২]

ইঁহার গর্ভস্থ শিশু অকালে নষ্ট হইত, কোনরূপেই রক্ষা পাইত না। শ্বশ্রূঠাকুরাণীর মৃত্যুর দিন অব্যর্থভাবে বলিয়া দেওয়ায়, হয়তো ইঁহার দৃঢ় প্রত্যয় হইয়াছিল যে, আমি ইচ্ছা করিলে তাঁর গর্ভরক্ষা হইবে। তাঁর কাতর অনুরোধ যখন কর্ণে প্রবেশ করিল, তখন আমি সত্যই উদ্বিগ্ন হইলাম ; কিন্তু ভিতরে কে যেন বলিয়া উঠিল—গর্ভ-রক্ষা হইবে। আমি সঙ্গে-সঙ্গে সেই বাণীর প্রতিধ্বনি করিলাম মাত্র। আশ্চর্য্য, সে যাত্রা গর্ভস্থ শিশু অকালে বিনষ্ট হইল না। যথাকালে এক সুস্থ কন্যারত্ন তিনি প্রসব করিলেন ; কিন্তু এই কন্যার আয়ুঃ অতি অল্পই ছিল। শোকাতুরা নারীকে সান্ত্বনা দিয়া আমিও সতর্ক হইলাম, যোগশক্তিকে এই ভাবে ব্যবহার করা যুক্তিযুক্ত নহে বলিয়াই মনে হইল। অতঃপর আমি এইভাবে আর নিজেকে নিয়োগ করি নাই, তবে ইহার মধ্য দিয়া আমি যোগের প্রতি অগাধ শ্রদ্ধাই লাভ করিলাম।

সংসারের বোঝা ভগবানই ধীরে-ধীরে সরাইয়া লইতেছিলেন ; আমার

২। বিনোদিনী ঘোষ, যিনি সঙ্ঘে 'মেজ-বৌ' নামে সুপরিচিতা।

মত আমার পত্নীও সংসারধর্ম্মে উদাসীনা হইলেন। তবে এই সময় হইতেই তাঁর নিদারুণ উদ্বেগ ও দুশ্চিন্তার সূত্রপাত। তিনি আমার সহিত পরিচয়-রক্ষার সূত্র যেন আর খুঁজিয়া পান না, অথচ প্রতিপদে বিপদের সম্ভাবনা তাঁর হৃদয়কে নিরন্তর জ্ঞানে-অজ্ঞানে আঘাত দিতে আরম্ভ করিল। আমার মুখ দেখিয়া তিনি স্থির করিতেন—কি উৎকণ্ঠায় আছি; প্রফুল্ল ভাব দেখিলে নিশ্চিন্তা হইতেন। একটা ঘোরতর সংগ্রাম আমার ভিতরে চলিয়াছিল। রাষ্ট্রীয় বিপ্লব-তরঙ্গ তখনও সবেগে ছুটিয়াছে। রুদ্র ভৈরবের গুরু ডমরুধ্বনির তালে-তালে নৃত্যশীল চরণ অবাধে আগাইয়া চলিয়াছে; মৃত্যুকে পায়ের ভৃত্য করিয়া জীবনের রঙ্গ মহাধুম লাগাইয়াছে। সেদিন অন্তরে বাহিরে আর কেহ ছিল না; 'তুমি' আব 'আমি'-র মাঝে আজিকার এই বিরাট্ ব্যবধান অলক্ষ্যে বিধাতার বিধান-রূপেই ছিল—সেদিন কে তার কল্পনা করিবে?

ত্রুটি হইলে তিরস্কাব লাভ করিতাম। জীবনের স্বচ্ছতা-প্রকাশে শ্রীঅরবিন্দ আনন্দের সহিত উৎসাহ দিতেন। পৃথিবীতে দ্বিতীয় চিন্তা যে কিছু করিবার আছে, তাহা ভাবিয়া স্থিব করাব অবসর ছিল না। যে শক্তি আধারে আশ্রয় করিয়াছিল, তাহাব নাম পাইয়াছিলাম—"কালী-শক্তি"। শ্রীঅরবিন্দ এই শক্তির সিদ্ধ-যন্ত্র-রূপে আমায় গড়িয়া তোলার জন্য মন্ত্রের সঙ্গে ক্রিয়াও দিয়াছিলেন। আমি তান্ত্রিক গুরুর নিকট দীক্ষা লইয়াছিলাম; কিন্তু কোনরূপ আনুষ্ঠানিক সাধনায় তিনি আমায় ব্রতী করিতে পারেন নাই। শ্রীঅরবিন্দ কিন্তু অগ্নি-সাধনার ভিতর দিয়া অভিনব তন্ত্র-সমুদ্র আমায় পার করিয়া দিয়াছেন; অকল্পিত বীরাচার-সাধনার মূর্ত্ত রূপ দেখিয়া কৃতার্থ হইয়াছি। আমার জীবনের গোড়ার মন্ত্র হইয়াছিল—জীবনই যোগ; তাই কোন কার্য্যই তাঁর দেওয়া এই সাধন ভিন্ন অন্য প্রত্যয়ে গ্রহণ করিতে পারি নাই। যখন ব্যর্থ হইয়াছি তখন তিনি নিষ্ঠুর ভাষায় জানাইয়াছেন—"Get rid of the remnants of *Sattwic Ahankara* and *Rajo-guna*······Kali demands a pure *Adhara* for Her work."

মন্ত্রের সঙ্গে কর্ম্মযোগে চিত্ত যুক্ত করিয়া দিনের পর দিন, মাসের পর মাস কাটাইয়া গিয়াছি। এই সময়ে ছায়ার মত একজন যে আমায়

ভাবান্তর লক্ষ্য করিয়া, হতাশ অন্তরে পাশে-পাশে ভাসিয়া বেড়াইতেছেন, তাহা লক্ষ্যও করি নাই। তাঁহাকে ধন্যবাদ দিতে ইচ্ছা হয় এইজন্য যে, সকল পরিবর্ত্তনের ভিতর দিয়া, আমার সঙ্গ হইতে তিনি একদিনের জন্যও স্বতন্ত্র হইয়া পড়েন নাই। আমি সাধনা করিয়াছি, তিনি অঞ্চল পাতিয়া ফল সঞ্চয় করিয়াছেন—নিজের জন্য নহে, আমাকেই প্রবুদ্ধ করিতে; তাই তিনি সত্যই ছিলেন আমার সহধর্ম্মিণী, যথার্থ ধর্ম্মপত্নী!

সংসার হইতে মুক্তির প্রেরণা প্রবল হইয়া দেখা দিত; কিন্তু শ্রীঅরবিন্দের আদেশ ছিল, "...if you try to hurry Her (Kali) by *rajasic* impatience, you will delay the success instead of hastening it." কোন বিশেষ কার্য্যের জন্যও তাঁর যে কথা, তাহা আমার জীবনের সব কাজেই প্রযুজ্য হইয়া উঠিত। এই ক্ষুদ্র জীবনের উপর দিয়া বড় কম প্রবল ঝড় বহিয়া যায় নাই, ভবিষ্যতেও হয়তো কত প্রবল ঝঞ্ঝা মাথার উপর দিয়া বহিয়া যাইবে। আজ ধূর্জ্জটির মত অটল পদে অনন্ত যুগ দাঁড়াইয়া থাকার শক্তি শ্রীঅরবিন্দের শিক্ষা ও সাধনার ফলেই যে আয়ত্ত হইয়াছে, ইহা অনন্ত যুগ ধরিয়া বলিয়া যাইব।

বৈষ্ণব সঙ্গীত শুনিয়াছিলাম—"ভিজা কাষ্ঠ আখায় রেখে' দোরে বসে' কাঁদি।" আমার তখন এই অবস্থা। সংসারের সব কাজই করি, কিন্তু "ভিজা কাষ্ঠ আখায় রেখে"ই কান্নার সুযোগ করিয়া লই! ইহাতে আর যাহাই হউক, হাতের কাজ যে সুসম্পন্ন হয় না, ইহা অবধারিত। কাজেই সংসার অচল হইয়া পড়িল।

শ্রীঅরবিন্দের সাধন লওয়ার পর হইতে জীবন উজান গতি ধরিয়াই ছুটিয়াছে, অন্ততঃ এইরূপ দৃষ্টি পাইয়াছি; কেননা, আশ্চর্য্য হইয়া যাই যে, যাহা ভাবিলেও হৃৎকম্প হয়, তাহাই এখন ঘটে দেখি। তাই ভাঙ্গার বজ্রপাতেই সৃষ্টির শতদল প্রকাশিত হইয়া পড়ে। তাই বাধাই আমায় বীর্য্য দিয়াছে; ব্যর্থতার দুর্য্যোগেই আমার উল্লাস ও উৎসাহ বৃদ্ধি পাইয়াছে। আমার জীবনযাত্রার প্রতি পদক্ষেপ তীক্ষ্ণ কণ্টকের উপর দিয়াই হইয়াছে; ক্ষতবিক্ষত চরণ, হৃদয়ও আঘাতে-আঘাতে জীর্ণ হইয়াছে। এই সবের উপর দিয়া যে জয়ের যাত্রা, যে অমর প্রাণ, যে দিব্য হৃদয়,

তাহারই সন্ধান পাইয়া পরিণামে কৃতার্থ হইয়াছি। এই সময়েও সহজ জীবনযাপনের রীতি হইতে আমায় মুখ ফিরাইতে হইল—বাধার আঘাতেই। এতদিন অবাধ বিচরণে অন্তরায় ছিল না; ১৯১০ খৃষ্টাব্দে একটা রাজনীতিক কাণ্ড অবলম্বন করিয়া আমার কয়েক জন নিকট-বন্ধু গুরুতর অভিযোগে ধৃত হন। এই সঙ্গে আমার উপরও পুলিস-কর্ত্তৃপক্ষের প্রথম শুভ-দৃষ্টি পড়ে। সে এক অদ্ভুত অবস্থা। রৌদ্রযুক্ত স্থানে দাঁড়াইলে নিজের ছায়া-দর্শনেও তবু বিঘ্ন ঘটে! কিন্তু পুলিসের অনুচর আমার নিত্য-সঙ্গী হইয়াছিল। ইচ্ছা করিয়া সারাদিন পথে-পথে ঘুরিতাম, দেখিতাম—তবুও আমি সঙ্গিহারা নহি; আকাশের অজস্র বর্ষণ মাথায় করিয়া পথে বাহির হইলেও, পরিত্রাণ নাই; কোন আত্মীয়স্বজনের বাড়ী নিমন্ত্রণ-রক্ষার্থে যাইতে হইলেও একা যাইতে হইত না, ছায়ার ন্যায় পুলিস-প্রহরী সঙ্গে-সঙ্গেই ফিরিত। কৌতুক মনে হইত, মজাও অনেক করিতাম; কিন্তু ক্রমে বিরক্তির সীমা থাকিল না। এই উপলক্ষে কাজকর্ম্মের জন্য বাহির হওয়া বন্ধ করিয়া দিলাম। যদি কোন প্রয়োজনে বাহির হইতাম, তাহা এই সতর্ক সঙ্গীদের চক্ষে ধূলা দিয়াই সারিতাম। জীবনটা ইহাতে ক্রমে অস্পষ্ট হইয়া পড়িল; কিন্তু ইহাই আমাব সাধনজীবনের অতুলনীয় সুযোগ সৃষ্টি কবিল।

প্রতিদিন যে মানুষ কলিকাতা-ঘর করে, সে বাড়ীতে চুপ করিয়া বসিল—ইহাব তথ্য লওয়ার আকুলতা স্ত্রীর পক্ষে খুবই স্বাভাবিক। তাঁহাকে বলিলাম—পুলিসেব উপদ্রবে কাজকর্ম্ম করার সুবিধা নাই, কোন ভদ্রলোকের নিকট যাওয়া এই অবস্থায় অসম্মান বলিয়া বোধ হয়। তিনি দীর্ঘ নিঃশ্বাস ফেলিয়া, মাথায় হাত দিয়া বসিলেন। তাঁহার বুঝিতে বাকী রহিল না যে, অবস্থা ঘনাইয়া আসিতেছে; লোকটী ক্রমেই স্বেচ্ছায় না হউক, বাধ্য হইয়াও দূরেই সরিয়া পড়িবে। কিন্তু সেদিন এই প্রসঙ্গ লইয়া তাঁহার সহিত অধিক বাক্যালাপের অবসর ছিল না।

আমার কোন কাজেই তাঁর সহযোগিতার প্রয়োজন হইত না। সংসারে একযোগে কার্য্য করিতাম, কিন্তু বর্ত্তমান সাধন-যুগে তাঁর সহিত অনেকখানি স্বতন্ত্র হইয়া পড়িলাম। আমি আশ্রয় পাইয়াছিলাম; তাঁর একান্ত আশ্রয় আমি ভিন্ন দ্বিতীয় বস্তু ছিল না—প্রত্যক্ষভাবে তাহাও দুষ্প্রাপ্য

হইয়া উঠিল। এই অবস্থায় তাঁর যে কি দুঃখে দিন গিয়াছে, তাহা আজ অনুভব করি। সংসারে কথা কহিবার মানুষ ছিল না; মানুষ যে একদণ্ড হৃদয়ের গুরুভার-লাঘবের জন্ত হাস্ত-পরিহাস করিবে, তাহার সুযোগও তাঁহার ছিল না। তিনি মৌন-ব্রতী হইয়াই দিন কাটাইয়াছেন; অন্তরে-অন্তরে আমার চিন্তায় হৃদয়কে ধ্যানময়ী স্তব্ধতায় প্রস্তরকঠিন করিয়াই তুলিয়াছেন। আমার সাধনার সঙ্গে-সঙ্গে তিনিও দুর্জ্জয় হইয়া উঠিতেছিলেন। কিন্তু বিভিন্ন পন্থায়—আমি পাইয়াছিলাম রসের উৎস; আর তাঁকে আপনার হৃদয় মন্থন করিয়াই অমৃত-সৃষ্টি করিতে হইয়াছিল। জীবন-সাধনায়, তাই আজ তুলনা করিয়া তাঁহাকেই বড় আসন দিই।

আমার এই অভিনব জীবনযাত্রার পথে ক্রমে তিনি নিজের সাধনবলেই একান্ত অনিবার্য্য-রূপেই সহযাত্রী হইয়া দাঁড়াইলেন। সংসারে যখন মন নাই, তখন খুঁজিয়া-খুঁজিয়া তিনি নিজেই বাহির করিলেন—কোথায় আমার সবখানিকে গুটাইয়া তুলিতেছি, আর নিজেকেও নিঃশেষে সেই সঙ্গে জড় করিয়া আমায় গুণান্বিত করার পথেই তিনি শনৈঃ-শনৈঃ পা বাড়াইলেন।

বেশ মনে পড়ে—কোন এক সুহৃৎ দেশের কাজে একটী ক্ষুদ্র থলিপূর্ণ গিনি আনিয়া দেয়, তাহা গোপন করার প্রয়াস তাঁর চক্ষে ব্যর্থ হইয়া যায়। তিনি থলিটি উপুড় করিয়া মেঝের উপর গিনিগুলি ঢালিলেন। আমি বলিলাম "দুই-দশখানি নিতে ইচ্ছা হয় না!"

কি নির্লোভ, মহত্ত্বপূর্ণ, উজ্জ্বল চক্ষের দৃষ্টি আমার দিকে স্থাপন করিয়া তিনি আমায় তিরস্কার করিয়াছিলেন, তাহা আমার মর্ম্মে-মর্ম্মে বিঁধিয়া গিয়াছিল। অনেক সময়ে তাঁর মর্য্যাদা-হানি করিয়া অনেক কটুবাক্য, অনেক অন্যায় আচরণ করিয়াছি। তিনি অন্য সকল প্রকার দুঃখ হাসিমুখে সহিতে অকুণ্ঠা ছিলেন, কিন্তু বড় উচ্চ মর্য্যাদা-বোধ ছিল; সেইখানে আঘাত পড়িলে, তিনি উর্দ্ধফণা ভুজঙ্গিনীর মত উন্নতগ্রীবায় তীব্র ভাষায় প্রতিশোধ লইতেন। এইখানে কেহ পরিত্রাণ পাইত না। আমিও তাঁহাকে আঘাত দিতে গিয়া প্রত্যাঘাতে ক্ষুণ্ণ হইয়াছি। পরবর্ত্তী যুগে এই মর্য্যাদা-বোধের উপর দুই জনের যে সংগ্রাম-সৃষ্টি হইয়াছিল, জয় আমার ভাগ্যে ঘটিলেও, তাহা তাঁহার উৎসর্গেরই মহিমা ছাড়া আর কিছু নয়।

গিনিগুলি যথাস্থানে রাখিয়া তিনি বলিলেন "তোমারও তো গোণা-গাঁথা নাই!"

আমি বলিলাম "প্রয়োজন কি? আমি বাহক—যাহাকে দেওয়ার কথা তাহার নিকট পৌঁছাইয়া দিব। আমার কাজ এই পর্য্যন্ত।"

তাঁর মন একদিকে উদার ও ক্ষমা-গুণ-সম্পন্ন হইলেও, কোন বিষয়কে তিনি এত সহজভাবে দেখিতেন না; মানবচরিত্রের রক্তগত দুর্ব্বলতা বিষয়ে সন্দেহ-সতর্কতারও যে প্রয়োজন আছে, ইহা তিনি মনে করিতেন। কিন্তু কাহারও উপর সংশয় হইলেও, সহজে তাঁর আচরণ কটু হইত না। তিনি বলিতেন "মানুষের অনেক দোষ, বড় কাজে সেই দোষ, মানুষের চেয়ে কাজের ক্ষতিই করে। এই জন্যই সাবধান হ'তে হয়, হিসাব করে' কাজ করাই ভাল।"

তাঁর বুদ্ধি-পরামর্শ আমার কাণেই প্রবেশ করিত, কাজে তাহা প্রয়োগ করি নাই। অভিজ্ঞতা পাইয়াছি অনেক। শুনিতে পাই—এই টাকা যথার্থ দেশের কাজে ব্যবহৃত হয় নাই। আমার কোন এক সুহৃৎ পরে ইহার জন্য উক্ত দেশকর্ম্মীকে খুবই তাগাদা দিয়াছিল; কিন্তু ফলে কিছুই দাঁড়ায় নাই। কর্ম্মক্ষেত্রে টাকা জিনিষটার হিসাব রাখিয়া চলার খুব অল্প মানুষই দেখিয়াছি। অনেকেই এই ক্ষেত্রে গোলযোগ বাধাইয়াছেন। ভবিষ্যতে এই দিকে বাঙালী জাতিকে সমধিক সতর্ক হইতে হইবে। টাকার ক্ষেত্রে যার চরিত্র শক্ত নয়, তাহাকে বিশ্বাস করা খুব কঠিন হইয়া পড়ে।

বোধহয় ১৯১১ কি ১৯১২ খৃষ্টাব্দে শ্রীঅরবিন্দের জন্মতিথি-বার্ষিকীর খবর পাই—উহা "কালী"-র জন্মোৎসব-রূপে সংবাদ পাইয়াছিলাম।[৩] শ্রীঅরবিন্দ যখন আত্মগোপন করিয়াছেন, তাঁর সংবাদ বাহিরে কোনমতে প্রকাশিত হওয়া বাঞ্ছনীয় ছিল না; এই হেতু আমরা যে কয় জন তাঁর সহিত বিশেষভাবে সম্বন্ধ-বিশিষ্ট হইয়াছিলাম, তাঁহারা ছাড়া তাঁর কথা অন্যের নিকট প্রকাশ করিতাম না। এই বিষয়ে আমরা এমনই সতর্ক ছিলাম যে, ১৯১৪ খৃষ্টাব্দে পণ্ডিচারী হইতে 'আর্য্য' পত্রিকা বাহির হওয়ার পূর্ব্বে, তাঁর খবর বাঙালীর নিকট একপ্রকার অবিদিতই ছিল।

৩। ১৫২ পৃষ্ঠার ১৬-শ পংক্তি দ্রষ্টব্য। তৎকালে পণ্ডিচারী হইতে লেখককে লিখিত তাঁর অধিকাংশ পত্রাবলী 'Kali' বা 'K' আদ্যাক্ষরে স্বাক্ষর করিতে দেখা যায়।

"কালী"-র জন্মোৎসব অতি গোপনেই করিতে হইবে—এইভাবে কয়েকটী অন্তরঙ্গ বন্ধুকে নিমন্ত্রণ করা হইয়াছিল। এই উৎসব ব্যাপারে 'তাঁর' আর উৎসাহের সীমা ছিল না; কেন-না, এই নূতন জীবনের পথে তাঁহাকে আমার যেটুকু প্রয়োজন হইত, সেইটুকু তিনি প্রাণপণে করিয়া আপনাকে ধন্য মনে করিতেন এবং এইটুকুর মধ্যেই পতি-পত্নীর যে বিমল সম্বন্ধের আস্বাদ লাভ করিতেন, তাহাই বোধহয় সে-যুগে তাঁর প্রাণ-ধারণের অমৃতস্বরূপ ছিল।

আজ বেশ মনে পড়ে—সংসারের সকলকে লুকাইয়া খাদ্যাদি সংগ্রহ করার কথা। আলিপুর জেল হইতে বাহির হওয়ার পরের শ্রীঅরবিন্দের একখানি ছবি ছিল। সেই ছবিখানি ঝাড়িয়া-মুছিয়া, পুষ্পমাল্যে সুভূষিত করিয়া তিনি কি সুন্দর পরিপাটী-রূপে তাহা দালানের দেওয়ালে সন্নিবেশিত করিয়াছিলেন। শ্রাবণের আকাশ ঘনঘটাচ্ছন্ন, সে কালীপূজাই বটে; অন্ধকারে মধ্যরাত্রে অনুরাগী বন্ধুদের আগমন—তিনি পা টিপিয়া-টিপিয়া কেহ দেখিতেছে কি না, সন্ধান লইতেছেন। এই সব খেলার ভিতর দিয়া জীবনের অভিনব পর্য্যায় গড়িয়া উঠিতেছিল—ইহা নিঃসংশয়; তাই আজ ইহা নিরর্থক মনে হইলেও, সেদিন যে কত প্রয়োজন ছিল, তাহা না বলিলেও চলিবে।

কত পবিত্র-সংযত চিত্তে, দুই-দশ জন অকৃত্রিম সুহৃৎ অন্ধকারময় আকাশের নীচে, একটী ক্ষুদ্র কক্ষে বসিয়া শ্রীঅরবিন্দ-জীবনের আলোচনা করিয়াছি, তাঁর আশীর্ব্বাদ প্রার্থনা করিয়াছি, তাঁর পবিত্র প্রসঙ্গ লইয়া কত কথা বলিয়াছি! আজ সবই স্বপ্ন কিন্তু সেদিন ইহাই ছিল যে জীবনের রস ও আনন্দ। সর্ব্বত্যাগী হওয়ার অমর প্রেরণায় উদ্বুদ্ধ একদল মানুষ —গভীর নিশীথে, বিধৌত কদলীপত্রে, আমার স্ত্রীর স্বহস্তে প্রস্তুত খেচরান্নের সহিত নানাবিধ ভর্জ্জিত দ্রব্য, শেষে অমৃত-পায়স পরিতৃপ্তির সঙ্গে ভোজনান্তে, শেষ রাত্রিতে সকলের বিদায়ের পালা—এমনই গভীরে নিবিড়ে যে কত অমৃত, জীবন-গঠনের কি অপূর্ব্ব রসায়ন নিঃসৃত হইত, তাহা আর বুঝাইয়া বলার নয়।

সংসারের কর্ম্ম হইতে এই নূতন কর্ম্মজীবনের পথে এমন করিয়াই তিনি আমার সঙ্গিনী হইয়া উঠিতেছিলেন, জীবনের শেষ মুহূর্ত্ত পর্য্যন্ত তাই তাঁর আর কর্ম্মের বিরাম ছিল না।

চক্ষের সম্মুখে আমায় রাখিয়া, এই গোপন-সাধনের সহযাত্রী-রূপে তাঁর এই প্রতিষ্ঠা হৃদয়ে বড তৃপ্তি ঢালিয়া দিয়াছিল। তিনি বলিয়াছিলেন "দেখ, আমায় তুমি কিছু গোপন ক'র না। তোমার পথই আমার পথ, আমার আর কি আছে বল? এক পাশে ঠেলে' দিয়ে আমায় বঞ্চিত ক'র না— তার চেয়ে বিষ দিও, খেয়ে মরি।"

তাঁর করুণ নিবেদন ভগবান ব্যর্থ করেন নাই। পরে এমন কাজ, এমন পরামর্শ, এমন গোপন ব্যাপার কিছুই ছিল না, যেখানে তাঁর হস্ত, তাঁর সতর্ক-দৃষ্টি আমায় সাহায্য না করিয়াছে। শ্রীঅরবিন্দ আমার উদ্দাম জীবনকে সংযত ও গভীর করার উদ্দেশ্যেই আত্মস্থ হওয়ার সাধনায় গোপন নীতির পথে আমায় নিয়ন্ত্রিত করিলেন। তাঁহাকে গুপ্ত কক্ষে অজ্ঞাতবাসে রাখিবার ব্যবস্থা করিতে গিয়া সেই কার্য্যে যে খুবই সিদ্ধহস্ত হইয়াছিলাম, তাহার পরিচয় ভবিষ্য-যুগে ভাল করিয়াই পাইয়াছি; আর এই প্রকার গুরুদায়িত্বপূর্ণ সকল কাজেই আমার স্ত্রীর নিবিড় সাহায্য আমার জীবনকে স্বচ্ছন্দ ও সরল করিয়া তুলিয়াছিল—নতুবা আমার অসতর্ক, উচ্ছৃঙ্খল, উত্তেজনাময় প্রাণ কি প্রমাদ ঘটাইত, কে জানে! কিন্তু এই জীবনের পথে কিছুরই স্থিরতা ছিল না; আজ যে অবস্থা, দুই দিন পরে তাহার পরিবর্ত্তন লক্ষ্য করিয়াছি। এই পরিবর্ত্তন পুরুষের পক্ষে মানিয়া লওয়া যত সহজ, নারীর পক্ষে তেমন নয়; তাই তাঁকে আমার পশ্চাদনুসরণ করিতে বিশেষ বেগ পাইতে হইত। আর তাঁর চরিত্র দৃঢ় এবং কাজের হিসাব বড় সঠিক ছিল। এইজন্য কোন নূতন অবস্থায় আমি যেমন মরিয়া হইয়া ঝাঁপ দিতাম, তাঁহাকে সেই বিষয় গ্রহণ করিবার জন্য সর্ব্বাগ্রে নিজেকে প্রস্তুত করিয়া তুলিতে হইত এবং কিসে কি হইবে, তাহার বিচার করিয়া আগাইতে হইত। আর এই জন্যই আমি যত ক্ষিপ্র গতিতে আগাইয়া পড়িতাম, তিনি তাহাতে অসমর্থা হইতেন। অনেক সময়ে তিনি নিরাশ হৃদয়েই বলিতেন "আর পারি না, এ যাত্রা বদ্‌লে আসি।"

ভগবানের হাতে জীবনগঠনের পক্ষে, মানুষের উপাদান তরল ও নরম হইলে যে সুযোগ, উপাদান-কাঠিন্যে তাহা মিলে না, বড় বেগ পাইতে হয়। তিনি বড় শক্ত মাটির মানুষ ছিলেন। একটা গঠনের পর অন্য প্রকার গঠনের যুগে, প্রায় একটা বিপ্লব বাধিত, কিন্তু অনেক বিপ্লব অতিক্রম করিয়া

পরিণামে তিনি যুগের মানুষ-রূপেই সঙ্ঘের পুরোভাগে আসিয়া দাঁড়াইয়াছিলেন। অবশেষে দেহের রূপান্তর-সাধনের সময়ে তিনি দেহান্তরই শ্রেয়ঃ করিলেন—বুঝি ভগবানের ইহাই প্রয়োজন হইয়াছিল।

১৯১১ খৃষ্টাব্দের এক প্রভাতে তাঁহাকে হঠাৎ জানাইলাম—আমি পণ্ডিচারী যাইতেছি। আমার সকল কাজই এইরূপ অকস্মাৎ ঘটিত ; ইহার জন্য অন্যের যে একটা প্রস্তুতি আছে, তাহার হুঁষ রাখা আমার পক্ষে সম্ভবপর ছিল না। তিনি শুনিয়া প্রথমে মনে করিলেন পরিহাস ; কিন্তু আমার ব্যস্ততা দেখিয়া পরক্ষণে আর সংশয় রহিল না। তিনি বিবর্ণ মুখে আমায় বলিলেন "আমায় কার কাছে রেখে' যাচ্ছ, আমার আর কে আছে!"

সত্যই জগৎ যেন তাঁর কাছে কিছুই নয়। পথে 'হরিবোল' ধ্বনি শুনিলে তিনি শিহরিয়া আমার মুখের দিকে তাকাইতেন, একটা ঘোরতর দুশ্চিন্তায় তাঁর মুখ কালি হইয়া যাইত—মরণ যে কখন আসিয়া কাহাকে সরাইয়া লয়, কে জানে!

আমার অধিক অবসর ছিল না। মাসখানেকের মতই যাইতেছি—এই বলিয়া আমি কাপড়-জামা গুছাইয়া লইতে উদ্যত হইলাম। তিনি যখন বুঝিলেন যাওয়া অবধারিত, তখন অশ্রুপূর্ণ নয়নে আমার হাত হইতে সব-কিছু কাড়িয়া লইয়া, বিদেশ-যাত্রার উদ্যোগায়োজন নিজের হাতেই করিতে বসিলেন।

নয়নে অশ্রু ; কিন্তু পরিপাটী হস্তে কৌটায় মস্‌লা, দন্তমঞ্জন, পথে গাড়ীর রপটে দুর্গন্ধ-নিবারণের গন্ধ-দ্রব্য—একে-একে সব তিনি গুছাইয়া দিলেন। বিদায়-কালে তিনি নির্ব্বাক্ হইয়াই বিদায় দিলেন, অনিমেষ নয়নে চাহিয়া-চাহিয়া তাঁর দুই চক্ষে জলধারা বহিল। তাঁহাকে ছাড়িয়া এই আমার প্রথম বিদেশ-যাত্রা। সংসারে তাঁর আপনার বলিয়া কেহ নাই। কিন্তু ভগবানের হাতেই সব ছাড়িয়া দিবার নবানুরাগে আমার প্রাণ তখন উন্মাদ—সে কি টান। আমি উধাও হইয়া পণ্ডিচারী যাত্রা করিলাম।

"যাহাকে ভালবাস, তাহাকে চক্ষের আড়াল করিও না"—এই বাণী যদিও সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্রের লেখনী দিয়া বাহির হইয়াছিল, কিন্তু

ভালবাসা বস্তুটার মহিমা এই কথায় খুবই ক্ষুণ্ণ হইয়াছে ; কেননা, প্রেমের অমর বীর্য্য মরণের ব্যবধানেও ব্যর্থ হয় না, স্বামিস্ত্রীর অমর সম্বন্ধ যুগ-যুগান্তর ধরিয়া অবিচ্ছেদেই বহিয়া চলে। পবিত্র হিন্দুস্থানে তাই সাধ্বীর পক্ষে পত্যন্তর-গ্রহণ পতির জীবনে অথবা মরণেও সম্ভবপর নহে। পুরুষের পক্ষে যে ভিন্ন নীতি তাহা সুনীতি নহে, সম্বন্ধের ব্যভিচার।

দূরে আসিয়া এই সম্বন্ধ-তত্ত্বের অমৃতময় আস্বাদ ভাল করিয়াই পাইলাম। নিরন্তর নৈকট্যে সেই বস্তুর অভাব অনুভূত না হওয়ায়, নূতনের প্রতি তীব্র অনুরাগ যেন বাধাহীন ছিল ; কিন্তু নব আকর্ষণের কেন্দ্রে উধাও হইয়া যখন ছুটিলাম, তখন যে বস্তুটা হৃদয় পূর্ণ করিয়াছিল, যাহার মর্য্যাদা পূর্ব্বে বুঝি নাই, দূরে আসিয়া তাহাই নূতনকে সবখানি দিয়া পাওয়ার পথে বিঘ্ন সৃষ্টি করিল। মানুষের দুঃখ—জীবন দ্বন্দ্বময় বলিয়া ; নির্দ্বন্দ্ব সমতাপূর্ণ জীবন সিদ্ধের লক্ষণ। কিন্তু সুখ-দুঃখ, ভাল-মন্দ, হিতাহিত, খ্যাতি-নিন্দা প্রভৃতি পরস্পরবিরোধী তত্ত্বের সংঘর্ষে যে দ্বন্দ্ব-সৃষ্টি হয়, তাহা গীতা পড়িয়া বুঝিয়াছিলাম ; আসল দ্বন্দ্ব যে কি বস্তু, তাহা এইবার বুঝিলাম। মানুষের মধ্যে এই যে আত্মবিরোধের খেলা, যেন একাধারে দুইটী সত্তার সংঘর্ষ (Play of Double Being)—ইহাই আমায় নাস্তানাবুদ করিয়াছে।

পুরুষমানুষ কে কোথায় চিরদিন ঘরে বসিয়া থাকে ! তাই এই সামান্য দিনেব জন্য বিদেশে যাওয়ার কথাটা বড় কথা নয়। কিন্তু 'সারা জীবনই যোগ' বলিয়া যার ধারণা, তার প্রতিদিনের, প্রতি মুহূর্ত্তের ঘটনা যে শিক্ষার কারণ হয়, সত্যই তাহা ভাষায় ব্যক্ত হওয়ার নহে। এই দুই-এক মাস তাঁহার নিকট হইতে স্বতন্ত্র বাসের মধ্যে সারা জীবনের ভাগ্য-চক্র অভিনব পথে নিয়ন্ত্রিত হইল। এইজন্য, আমার এই প্রথম পণ্ডিচারী-যাত্রার কালই বর্ত্তমান জীবনের সন্ধি-যুগ বলিতে হইবে।

একান্ত অন্ধের মতই ছুটিয়াছিলাম—নিজের ইচ্ছা, উদ্দেশ্য, কোন স্বপ্ন, কল্পনা আমার অন্তরে ছিল না। অন্তর্জ্জগতে সেদিন এক বিন্দুও আলোর সন্ধান পাই নাই, বাহিরের দৃষ্টিও সেদিন ঝাপ্‌সা হইয়া পড়িয়াছিল। হঠাৎ চক্ষুঃরোগে আক্রান্ত হওয়ায়, একটা নীল চশমায় দৃষ্টি ঢাকিয়া, কত পথ যে অতিক্রম করিতেছি, গাড়ীতে বসিয়া ইহাই কেবল ভাবিতেছি। আমার সহযাত্রী পণ্ডিচারীর কাউন্সিলে প্রতিনিধি-স্বরূপ যাইতেছিলেন ; তাঁর

উচ্ছ্বসিত কণ্ঠে সঙ্গীত-ধ্বনি উঠিতেছিল। মাঝে-মাঝে চমক হইতেছিল—কি যেন ছাড়িয়া চলিয়াছি! সহযাত্রীর গানের এই একটা ছত্র এখনও মনে পড়ে—"শ্যাম-শুক নামে প্রিয় পাখী কোন্ দেশেতে উড়ে' গেল"—গানের সঙ্গে যেন একজনের হৃদয়-ব্যথা অলক্ষ্যে মিশিয়া সেদিন কি এক বিরহী সুরে আমার বুকখানি উদাস করিয়া তুলিয়াছিল! নিজের হৃদয়-দৌর্ব্বল্যের জন্য নিজেকে ধিক্কার দিতে-দিতেই দীর্ঘপথ অতিবাহন করিয়া তৃতীয় দিনের মধ্যাহ্নে মাদ্রাজ সহরে গিয়া হাঁপ ছাড়িলাম।

এইখানে নারী-স্বাধীনতার বিজয়-শ্রী আমার চক্ষে এমন অপূর্ব্ব রূপ লইয়া প্রতিভাত হইল, যাহা আমি কোনদিন ভুলিতে পারিব না। মাদ্রাজ সহরে সকল শ্রেণীর শিক্ষিতা-অশিক্ষিতা ভদ্রমহিলারা স্বচ্ছন্দে রাজপথের উপর দিয়া অনাবৃত মস্তকে সগর্ব্বে হাঁটিয়া বেড়াইতেছে, টম্‌টম্ হাঁকাইয়া ছুটিয়াছে, নারী-সৌন্দর্য্যের হাট বসিয়াছে; কিন্তু তাহার জন্য পুরুষ ও নারী কাহারও মধ্যে কোনও সঙ্কোচ নাই। বাংলার দৃশ্য যুগপৎ স্মরণপথে পতিত হওয়ায় বঙ্গ-মহিলার অবগুণ্ঠিত মুখশ্রীর সঙ্গে এই স্বচ্ছন্দ-গতি নারীর তুলনা করিয়া লইলাম। নারীর মুক্ত জীবনই শ্রেয়ঃ মনে হইল। এখানে সঙ্কোচের অন্তরাল নাই, তাই নারী-পুরুষ উভয়ের স্নায়ুপেশী স্বাস্থ্য ও সৌন্দর্য্যের আঘাত খাইয়া এমনই সবল ও শক্ত হইয়াছে, যাহাতে কেহই পরস্পর দৃষ্টিবিনিময়ে বিকল হয় না। আমার এই চক্ষুঃ দুইটা বস্তুতন্ত্র অভিজ্ঞতার ক্ষেত্র হইতে চিরদিনই এমন কিছু আহরণ করে, যাহা আমার মানসপ্রতিমাকে নূতন করিয়া গড়িয়া তুলে। হৃদয়ের রাস-মন্দিরে যে নারী-প্রতিমা আমার অজ্ঞাতেই সেদিন গড়িয়া উঠিতেছিল, আমি এক মুহূর্ত্তে তাহার বেশ পরিবর্ত্তন করিয়া দিলাম। আমার মনে হইল—নারীর অবগুণ্ঠন-মুক্ত সৌন্দর্য্যই দেশকে পৌরুষ দিবে; পুরুষদের আড়ষ্ট প্রাণ, কপট মন ইহাতে সুন্দর ও উদার হইয়া উঠিবে, নারীও নিরাপদ হইবে। আড়াল করিয়া যে রূপের মোহ কুহেলিকা সৃষ্টি করে, সে ঐন্দ্রজালিক মায়া-যবনিকা বিদীর্ণ হওয়াই ভাল। বাংলার নারী-স্বাধীনতার ভবিষ্যৎ জয়শ্রী আমার চক্ষে চিরদিনের জন্য আলোর কাজল পরাইয়া দিল। আমার এই মর্ম্মকথা 'তাঁকেই' জানাইয়াছিলাম। তিনি নিজ অবগুণ্ঠনের পরিমাণ হ্রাস করিয়াছিলেন, কিন্তু বাংলার ভবিষ্য নারী-সমাজের মাথার আবরণ সরাইয়া নূতন

প্রতীকেরও রচনা করিয়া গিয়াছেন। আমার কোন সাধই তিনি অপূর্ণ রাখিতেন না। এই সকল কথা পরে কিছু বলিতে হইবে বলিয়া ঘটনাটি এই ক্ষেত্রে উল্লেখ করিয়া রাখিলাম।

পণ্ডিচারীতে অবস্থানকালে, বাহ্যতঃ তাঁহার দিকটা কিছু ভুলিলাম। এই সময়েই শ্রীঅরবিন্দের যোগ আমার মধ্যে অবাধে আশ্রয় পাইয়া বসিল। আমার আকুল আত্মনিবেদনের সহিত তাঁহার অমৃত-নির্ঝরিণী করুণা একত্র হইয়া আমাকে এক সম্পূর্ণ নব চেতনায় উঠাইয়া দিল। জীবনের এই আমূল পরিবর্ত্তনের সহিত আমার স্ত্রী বাকী জীবন মিলাইতে গিয়া যে কৃতিত্ব ও মহিমা প্রদর্শন করিয়াছেন, তাহাই 'তাঁর' আসল জীবন-কথা। এইজন্য এই সময়ের কথাগুলি একান্ত অপ্রাসঙ্গিক হইবে না।

পণ্ডিচারীর বড়বাজারের সান্নিধ্যে প্রসিদ্ধ "রাঙা পুলের" প্রাসাদ-সদৃশ ভবনে আমাদের বাসস্থান নির্দ্দিষ্ট হইয়াছিল। ফরাসী চন্দননগরের দুইজন বিশিষ্ট প্রতিনিধি, আমি ও একজন পাচক, এই চারিজনে নূতন সংসার পাতিয়া বসিলাম। রাস্তার ধারে দ্বিতলের বারান্দায় দাঁড়াইয়া রাজপথের বিচিত্র শোভা নিরীক্ষণ করিতাম। সম্মুখে 'ক্লক-টাওয়ারের' দিকে চাহিয়া কত কথা ভাবিতাম। প্রাঙ্গণ-চত্বরে বেসাতী বসিত। অপরাহ্নে ফুলওয়ালীরা গোলাপ, চন্দ্রমল্লিকা, বেল, যূঁই ফুলের তোড়া ও মালা বিক্রয় করিতে বসিত। অনবগুণ্ঠিতা কবরী ফুলের মালায় সুশোভিতা করিয়া ভদ্র মহিলারা ইতস্ততঃ ঘুরিয়া বেড়াইতেন। তাঁহাদের স্বাস্থ্যপূর্ণা দেহ-বল্লরী ও চক্ষের উজ্জ্বল দীপ্তি আমার চিত্তে আনন্দের ধারা ঢালিয়া দিত। বাজারে গিয়া দেখিতাম—অধিকাংশ মহিলারাই অসঙ্কোচে ভীড় ঠেলিয়া দ্রব্যাদি খরিদ করিতেছেন। বাংলার আবহাওয়ায়, মধ্যবিত্ত গৃহস্থ-সংসারের স্মৃতিচিত্রই আমার মনে আঁকিয়া উঠিত। আমি ইহাদের দেখিয়া তৃপ্তি পাইতাম। আমার কৌতূহল-দৃষ্টির ফলেই হয়তো দুইজন মহিলার সহিত আমার আলাপ ঘটিয়াছিল। তামিল ভাষায় অনভিজ্ঞ থাকায়, ইঁহাদের মনোবৃত্তির পরিচয় পাওয়া দুর্ঘট ছিল। চন্দননগরের কয়েকজন ছাত্র সেই সময়ে পণ্ডিচারীতে অধ্যয়ন করিত। তাহাদের সাহায্যে ইঁহাদের যেটুকু হৃদয়ের পরিচয় পাইয়াছিলাম, তাহাতে নারীচরিত্রে যে স্বাভাবিক স্নেহ ও অনুরাগ, তাহা এই অবাধ স্বাধীনতায় যে বিন্দুমাত্র ক্ষুণ্ণ হয় নাই, ইহা জানিয়া খুবই আনন্দ হইয়াছিল।

ইঁহারা আমার দৈনন্দিন জীবনের কার্য্যেও অনেক সহায়তা করিতেন। বাল্যকাল হইতে আমার নিজের কাপড়খানি পর্য্যন্ত আমায় গুছাইয়া রাখিতে হয় নাই। শয়নের বিছানা পাড়িয়া, আবার তাহা গুছাইয়া, খুঁটিনাটি অসংখ্য কার্য্য নিজের হাতে করিয়া লওয়া ছাড়া বিদেশে আর অন্য উপায় ছিল না; কিন্তু যে স্নেহ-নিগড় ভগবানের দান, তাহার বন্ধন বোধ হয় ঘুচিবার নহে। এই বিদেশে এই দুইজন মহিলা আমার দুর্দ্দশা দেখিয়া দয়াপরবশে সকল কাজই করিয়া দিতেন। আমি ভাবিতাম—ভগবানের দয়া; কিন্তু পরে বুঝিয়াছি—একজনের অন্তর-প্রার্থনাই সর্ব্বক্ষেত্রে মূর্ত্তি লইয়া আমায় নিরাপদ করিয়াছে।

পণ্ডিচারীতে আসার কথা শ্রীঅরবিন্দকে জানাইয়াছিলাম। তাঁহার সহিত সহজ ভাবে সাক্ষাৎকার করা যুক্তিযুক্ত ছিল না। কেননা, তাঁহাকে ঘিরিয়া সর্ব্বদা পুলিস-প্রহরী অবস্থান করিত। তাঁহার সহিত আমার সম্পর্কের কথা গোপন রাখার তখন প্রয়োজনও ছিল।

তাঁহার নিকট তখন অন্তরঙ্গ সুহৃৎ নলিনী, সুরেশ, বিজয় আর সৌরান—ইঁহারাই থাকিতেন। ওদোঞ্জল নামক একটা মাঠে প্রতিদিন অপরাহ্ণে ফুটবল খেলায় ইঁহারা যোগ দিতেন। একদিন অপরাহ্ণে এইখানে ইঁহাদের সহিত সাক্ষাৎকারের জন্যই উপস্থিত হইলাম। সৌরীন আমায় দেখিয়া সঙ্কেতে একটু দূরে লইয়া গেলেন ও পণ্ডিচারীবাসী এক তরুণকে ইঙ্গিতে দেখাইয়া অন্তর্দ্ধান করিলেন। সে কি সতর্কতা! কাহারও সহিত আমার পরিচয় আছে, ইহা যেন সতর্ক পুলিস-প্রহরীর চক্ষে না পড়ে—ইহাই ছিল আমাদের উদ্দেশ্য। এই তরুণের সহিত আলাপ করিয়া শ্রীঅরবিন্দের সহিত সাক্ষাৎকাবের সুব্যবস্থা করা হইল। আমি বাসায় কি উৎকণ্ঠায় যে নির্দ্দিষ্ট সময়ের প্রতীক্ষা করিতেছিলাম, তাহার স্মৃতি আজও মুছিতে পারি নাই। একদিন সন্ধ্যার পর এই তরুণের বাড়ীতে গিয়া উপস্থিত হইলাম। বাড়ীখানি খোলার। ইনি অবস্থাপন্ন বলিয়া মনে হইল না। সংসারে একমাত্র বিধবা বৃদ্ধা মাতা। তিনি আমায় অভ্যর্থনা করিয়া একটা চেয়ারে বসিতে দিলেন। পরে এই তরুণ পণ্ডিচারীর একজন বিখ্যাত ব্যারিষ্টার এবং নেতা—পণ্ডিচারীর মেয়র মিঃ জোসেফ ডেভিড নামে প্রখ্যাত হইয়াছিলেন। আমি বহু প্রকারে এই সচ্চরিত্র যুবকের সাহায্য পাইয়া

চিরকৃতজ্ঞ আছি। সন্ধ্যার অন্ধকার যখন ঘনাইয়া আসিল, তরুণ বন্ধু একখানি পুশ্-পুশ্ ভাড়া করিলেন। পণ্ডিচারীতে এই গাড়ী ছাড়া অন্য যানাদির একপ্রকার প্রচলন ছিল না বলিলেও অত্যুক্তি হয় না। আরোহীকে গাড়ীতে উঠিয়া নৌকার হালের মত গাড়ীর ব্রেক্ ধরিয়া বসিতে হয়। গাড়ীওয়ালা পশ্চাৎ হইতে উহা ঠেলিয়া লইয়া চলে—এই-জন্যই ইহার নাম পুশ্-পুশ্ হইয়াছে।

আমি একখানি মাদ্রাজী চাদরে সর্ব্বাঙ্গ জড়াইয়া গাড়ীতে উঠিয়া বসিলাম। বুকের মধ্যে আনন্দের নৃত্য হইতেছিল। সে অপূর্ব্বানুভূতির কথা আজ প্রকাশ করিতে বাধে—শুধু ভাষার অভাব নহে, চির বিরহের আব্হাওয়ায় আজ সে মিলনের সুর কতখানি ঠিক খাপ খাইবে, সেই কথা ভাবিয়া।

শ্রীঅরবিন্দ যে বাড়ীতে থাকিতেন, তাহা সাহেবপল্লীর মধ্যে এক প্রকাণ্ড দ্বিতল অট্টালিকা ভবন। দূর হইতেই দেখিলাম—তাঁহার বাড়ীর অপর পার্শ্বে পুলিসের লোকে থানা বসাইয়াছে। গাড়ী প্রকাণ্ড দরজার সম্মুখে আসিয়া দাঁড়াইল। প্রশস্ত বিচিত্র চাদরে সর্ব্বাঙ্গ মুড়িয়া আমি সর্ব্বাগ্রে নামিয়া পড়িলাম। আমার তরুণ বন্ধুও আমার অনুসরণ করিল। পা দুটা থর্-থর্ করিয়া কাঁপিতেছিল—কতকটা আনন্দে, আর কতকটা গোপন করার দায়েও। চক্ষে অন্ধকার দেখিলাম—স্নায়ুর দুর্ব্বলতায় নহে, এই বৃহৎ বাড়ী আলোকশূন্য। বড-বড় ঘরগুলি বিকট রাক্ষসের মত যেন গিলিতে আসিতেছে। একটা হল পার হইয়া অপ্রশস্ত প্রাঙ্গণে পড়িতেই, সম্মুখে ছোট একটা কুঠারীতে মিট্-মিট্ করিয়া আলো জ্বলিতেছে দেখিলাম। আমাদের পায়ের সাড়া পাইয়া যে ব্যক্তি বাহির হইয়া আসিলেন, তাহার নাম সুরেশ, ওরফে মণি। সঙ্গে নলিনী আসিয়া হাসিয়া বলিলেন "আজ ইনিই আমাদের সৈরিন্ধ্রী।" বুঝিলাম পালা করিয়া প্রত্যেককে রাঁধিতে হয়। রাঁধার বালাই বেশী নহে—একবার উনানে হাঁড়ীটা চড়াইয়া দেওয়ার ওয়াস্তা। খাওয়া-দাওয়ার দিক্‌টা যে বিশেষ খেয়ালে নাই, তাহা কথার আঁচেই বুঝিলাম। সেদিন চালে-ডালে খিচুড়ি পাক হইতেছিল। আলোর কথা উঠিলে, জবাব পাইলাম যাহা, তাহাতে চক্ষুঃ স্থির হইল—অর্থাৎ "কর্ত্তা অন্ধকারেই থাকেন,

রন্ধনশালার ল্যাম্প হাঁড়ী উঠার সঙ্গে খাওয়ার সুযোগ দেয়, আলোর দরকারই হয় না।"

ইঁহাদের সঙ্গে সাক্ষাৎকার হওয়া মাত্র আমার পণ্ডিচারীর বন্ধু প্রস্থান করিলেন। সম্মুখের সিঁড়ি দিয়া উপরে উঠিয়া দরজার সম্মুখে দেখিলাম—সৌম্যমূর্ত্তি শ্রীঅরবিন্দকে। সবখানি বুঝি ঝুঁকিয়া পড়ে—ভাবপ্রবণ বলিয়া আমার অখ্যাতিটা এইখান হইতেই বেশী প্রচারিত হইয়াছিল। কেননা, ভাব চাপিয়া রাখার সাধ্য আমার ছিল না। আনন্দ দুই কূল যেন উপচাইয়া পড়িত। জ্ঞানহারার মত প্রণাম করিয়া চাহিব কি, চক্ষুঃ আঁধার করিয়া অবিরল জলস্রোত ঝরিল। ভাল-মন্দ কিছুতেই সংযম জানিতাম না। যাহা হইত, তাহা বাধা মানিত না শ্রীঅরবিন্দ মাথাটা বুকের কাছে লইয়া বুঝি বিগলিত স্নেহে আঘ্রাণ করিতেছিলেন। একটু প্রকৃতিস্থ হইয়া, তাঁর সঙ্গে-সঙ্গে কিছু দূর গিয়া প্রকাণ্ড হলের এক প্রান্তে একখানা অর্দ্ধভগ্ন টেবিলের পাশে গিয়া দাঁড়াইলাম। তিনি সম্মুখেই আসন লইলেন। টেবিলের উপর একটা অর্দ্ধদগ্ধ বাতি জ্বলিতেছিল, আর কয়েকটা মটর-ভাজা পড়িয়াছিল। শ্রীঅরবিন্দ বোধ হয় এতক্ষণ তাহাই এক-একটা খুঁটিয়া খাইতেছিলেন!

চাহিয়া দেখিলাম—চন্দননগরে তাঁহার যে কান্তি, যে শ্রী, যে প্রশান্ত ভাব লক্ষ্য করিয়াছিলাম, তাহা কে যেন হরণ করিয়াছে। শরীর অপেক্ষাকৃত শীর্ণ, বদনমণ্ডলে কালো ছায়া, ক্লান্ত-ব্যথিত মুখচ্ছবি আমার প্রাণে বড় নিষ্ঠুর আঘাত দিতে লাগিল! কিন্তু তাঁর প্রশান্ত-দৃষ্টির ভিতর দিয়া মধু ঝরিতেছিল। দুই জনে দুই জনের মুখের দিকে চাহিয়া কিছুক্ষণ নির্ব্বাক হইয়া রহিলাম। তিনিই প্রথম জিজ্ঞাসা করিলেন "কেমন আছ? সাধন চল্‌ছে?"

কথা কহিতে বসিলে, আজও বাঁধ মানে না। সুদীর্ঘ একটী বৎসরে সব ঘটনা অকপটে ব্যক্ত করিলাম। তিনি ধৈর্য্য-সহকারে, অতিশয় মনোযোগের সহিত সব শ্রবণ করিলেন। এক দৃষ্টিতে একবার আমার মুখের দিকে তিনি চাহিয়া থাকেন, আবার দৃষ্টি ফিরাইয়া ঊর্দ্ধে স্থাপন করেন; স্থির অপলক নেত্র যেন অন্তহীন সমস্যার মীমাংসায় আগুনের মত জ্বলিয়া উঠিতেছিল।

তিনি অনেক ক্ষণ স্থির থাকিয়া বলিলেন "কত দিন আছ?"

আমি বলিলাম "মাসখানেক তো বটেই—তারপর কাউন্সিল যদি দীর্ঘদিন চলে, দেড় মাসও হ'তে পারে।"

তিনি বলিলেন "রোজ আসা হবে না, পুলিসের দৃষ্টি এড়িয়ে চলতে হবে। তোমার বাংলায় নিরাপদেই ফিরতে হবে, সেখানেই তোমার কাজ। আজ মঙ্গলবার, আবার শুক্রবারে এস। সপ্তাহে দু'দিন, কেমন?"

আমার ইচ্ছা প্রতিদিনই আসি। কিন্তু ঘন-ঘন আসিলে, পুলিসের দৃষ্টি পড়া অসম্ভব নয়। এইজন্য তাঁর নির্দ্দেশ-মতই সায় দিলাম। যাওয়া-আসার ব্যবস্থাও হইল। বাড়ীর পশ্চাৎ-দিকে একটা এঁদো-পড়া কাটা দরজা ছিল। সেই দরজা দিয়া বাহির হইলে, একটা গলি-পথে পড়িতে হয়। সেই গলিটা এইখানেই রুদ্ধ হইয়াছে। বাড়ীর আবর্জ্জনাদি এইখানে নিক্ষেপ করা হয়। এই দিক্‌টায় পুলিসের দৃষ্টি ছিল না। এই সুড়ঙ্গ-পথ দিয়া যাওয়া-আসার ব্যবস্থা করিয়া, সেদিনের মত শ্রীঅরবিন্দের দর্শন শেষ হইল। কেবল বলিলাম "আপনার সে মূর্ত্তির পরিবর্ত্তন হয়েছে, চন্দননগরে বড় সুন্দর দেখেছিলাম।" তিনি হাসিলেন। সেদিন তো জানি নাই, এই প্রবাস-বাসের দুঃখ কতখানি! বিদায় লইয়া, গোপন দ্বার দিয়াই পথে বাহির হইয়া পড়িলাম। আসিবার সময়ে সৌরীন বলিলেন "কাল মধ্যাহ্নে সাধারণ উদ্যানে দেখা হবে। কথা আছে।" আমি মনে-মনেই "তথাস্তু" বলিয়া বিদায় লইলাম।

'ধান ভানিতে শিবের গাজন' আরম্ভ করিয়া সম্ভবতঃ ভাল কাজ করি নাই। পণ্ডিচারীর কথা এখন অধিক করিয়া না বলাই সঙ্গত। একদিন এই সম্বন্ধে হয়ত ভাল করিয়া বলিতে হইবে, তবে এই প্রসঙ্গে নহে; এইজন্যই সংক্ষেপে ইহা শেষ করি।

প্রায় দেড় মাস কাল পণ্ডিচারীতে থাকিয়া, সপ্তাহে দুই বার মাত্র, রাত্রিতে দুই তিন ঘণ্টা শ্রীঅরবিন্দের সঙ্গে পরিচয় করিয়া অন্তর ও বাহির অনেকটা মিলাইয়া লইলাম। অন্তর-সাধনার সহিত ক্রিয়াযোগের সামঞ্জস্য-রক্ষার জন্য চরিত্রকে কতখানি শক্ত করিয়া গড়িয়া তুলিতে হইবে, তাহা মর্ম্মে-মর্ম্মেই বুঝিলাম। নিঃসঙ্গ অবস্থায় সব সময়েই ভাবিতাম—জীবনের কোথাও তো বন্ধনের লেশ নাই, আমার ভাবনা কি? কিন্তু দেখিতাম—হৃদয়ের তন্ত্রীতে-তন্ত্রীতে এক জনের আসক্তি এমনই

নিবিড়ভাবে জড়াইয়া আছে যে, আত্মদানের চরম কথা স্মরণ করিলেই সবখানি মোচড় দিয়া উঠে।

শ্রীঅরবিন্দের শিক্ষায় ও সাধনায়, আমার আজন্মের সঙ্কল্প স্থির অটুট হইয়াছিল, জীবনের প্রতি রক্তবিন্দু ভগবানের কাজে ঢালিয়া যাওয়া ছাড়া আমার গত্যন্তর ছিল না; কিন্তু বিসর্জ্জনের উৎসব ম্লান হইয়া পড়ে, যখনই মনের মধ্যে একজনের পূর্ণ-নির্ভরতার অমল-শ্রী ফুটিয়া উঠে। আপনার সব কিছু উৎসর্গ করিতে এক মুহূর্ত্তও চিত্ত বিচলিত হয় না; কিন্তু জীবনের ঐশ্বর্য্য অথবা বন্ধন যাহাই হউক না, এই বস্তুটিই আমার সাধনপথে বিঘ্ন-স্বরূপ হইয়া উঠিল।

সাধনার আবর্ত্তে আপনার সব কিছু নিঃশেষে ঢালিয়া, অন্তরের প্রলয়-মেঘ যেন ঘনাইয়া তুলিয়াছিলাম। বিদ্যা, ধন, মান, খ্যাতি—এই সকল বালাই আমার ছিল না: জীবনের সঙ্গে একটা নারীর প্রাণ এমনই অবিচ্ছেদ্যভাবে জড়াইয়া গিয়াছিল, যাহা টানাটানি করিতে গেলেই বন্ধন-গ্রন্থি আরও জলটিতর করিয়াই ফেলি। ইহা হইতে মুক্তির আকাঙ্ক্ষায় যখন উন্মাদ হইয়াছি, ঠিক সেই সময়ে 'তাঁর' হাতের লেখা এক-টুকরা চিঠি আমার হস্তগত হইল।

তাঁর মুখে যেমন কথা ছিল না, তেমনি যেটুকু বিদ্যা তিনি শিখিয়াছিলেন, সেটুকু প্রাণের বড দায় না হইলে কোন কালে ব্যবহারও করিতেন না। আমার সহিত কারও সম্মুখে কথা বলিতে হইলে তিনি লজ্জায় মরিয়া যাইতেন, পত্র ব্যবহার করা তো দূরের কথা। চিঠি পোষ্টবক্সে ফেলিতে দেওয়ার সঙ্কোচে, চিঠির পর চিঠি লিখিয়া তিনি নিজের কাছেই জমা করিয়া রাখিতেন। এই দেড মাসের মধ্যে শক্ত আটায় যোড়া পত্রখানির মধ্যে সসঙ্কোচে গোটা আট লাইন তাঁর হাতের লেখাটী পাইয়া ভাবিলাম—বেদনার সহিত লজ্জার শিহরণে অক্ষরগুলি এখনও বুঝি কাঁপিতেছে—কালির আঁকরগুলিও মাঝে-মাঝে অস্পষ্ট ও যেন চক্ষের জলে অভিষিক্ত হইয়া তাঁর অন্তরের অব্যক্ত মর্ম্মবেদনা অলক্ষ্যপথেই আমার বুকে ছোঁয়াইয়া দিতে চায়—সে কাতর-করুণ মিনতি-পত্র আজও ভুলি নাই। 'তাঁর এই ক্ষুদ্র জীবনটুকুর মাঝে আমার সাধনার মোহ যেন অনর্থক একটা দাঁড়ি টানিয়া না বসে, কোথাও তিনি বাধা সৃষ্টি করিবেন না। পৃথিবীতে তাঁর

আশ্রয় নাই; এ আশ্রয় যদি ভাঙ্গে, সঙ্গে-সঙ্গে তাঁর জীবনও শেষ হইবে'—এমনই প্রার্থনার সঙ্গীত পত্রটুকুতে ছিল।

আমি কয়েক বার চিঠিখানি পড়িয়া নিজের হৃদয়ের দিকে চাহিয়া ভাবিলাম—অপরিত্যজ্য এই সম্বন্ধ; কিন্তু সাধনার পথে ইহা যদি অন্তরায় হয়, তবে নির্ম্মম হইয়াই তাহাকেও ত্যাগ করিতে হইবে। মাথার উপর যে বিজ্ঞানঘন নব চেতনা ঘনাইয়া উঠে, তাহা শরতের মেঘের মত গর্জ্জন করিয়াই শেষ হয়, জয়লাভ করে হৃদয়ের ধর্ম্ম—আমার ভাগ্যে তাহাই ঘটিল।

দ্বন্দ্ব-সৃষ্টি মনেরই ছলনা। সত্যের বিধান মানুষের বিচার-বিশ্লেষণে লঘু হইয়া পড়ে না, অন্তর্হিত হয় না। সাধনার অহঙ্কারে মনে হয় একটা অসাধারণ কিছু করা চাই। তাহা না হইলে, সাধনার মর্য্যাদাবোধ হয় না। মোহ আসক্তির ভিতরেও যেমন সজীব থাকে, নিরাসক্ত জীবনকেও যে উহা তদ্রূপ ছাড়িয়া যায় না, তাহা জানি, আসলে ঈশ্বরের ইচ্ছাই যেখানে জয়যুক্ত হয়, আনন্দ ও শান্তি সেইখানেই প্রতিষ্ঠা লাভ করে। ছাড়িতে যখন যাহা চাহিয়াছি, তখন তাহা অপরিত্যজ্য হইয়াছে; ছাড়িতে হইলে জীবনের অর্দ্ধেকখানি যখন খসিয়া পড়ে বলিয়া দুই হাতে জড়াইয়া ধরিয়াছি, তখনই তাহা শেষ হইয়াছে—অলক্ষ্যে অট্টহাস্যে নিয়তির এই পরিহাস মানুষের দুর্ব্বুদ্ধিরই প্রতি ধিক্কার। আজ স্তব্ধ, মৌন হইয়া ভাবি—সর্ব্বস্ব-হারা হওয়ার জন্য আমায় তো কিছু করিতে হইল না!

বিধাতার তৃতীয় হস্তের বজ্রও যেমন মাথা পাতিয়া লইতে হয়, তাঁর আশীর্ব্বাদের অমৃত-বর্ষণও তেমনি একই ভাবে গ্রহণ করিতে হয়। সেইজন্য যে সকল অবস্থার ভিতর এই অপার্থিব আলিঙ্গনের অনুভূতিতে পাগল হইয়া "যস্যাং জাগ্রতি ভূতানি সা নিশা পশ্যতো মুনেঃ"—এইরূপ একটা বিপরীত, অসাধারণ জীবনের ছন্দে জাগে ও ঘুমায়, প্রকাশে ও অপ্রকাশে অপ্রাকৃত অখণ্ড প্রেমের ধারা তারই বুক অবিরত ভরাইয়া রাখে।

বুদ্ধি সেদিন এতখানি পাকে নাই। সাধনার পথে বিঘ্নস্বরূপ এই প্রাকৃত সম্বন্ধের বন্ধন না ছিঁড়িলে, বুঝি ভগবানের পথে পা বাড়ান কপটতা—আমার এইরূপই যেন মনে হইত। প্রতি পদে মানুষের দুর্ব্বলতা ধরা পড়ে, যদি ভগবানের করুণা মানুষকে সতত জিয়াইয়া না রাখে। অনুকূল-প্রতিকূল

দুই রূপেই ঈশ্বরের আশীর্ব্বাদ তাঁর সন্তানকে শ্রেয়ের পথে শনৈঃ-শনৈঃ আগাইয়া লয়।

শ্রীঅরবিন্দের কাছে বিষণ্নমুখে অন্তর্দ্বন্দ্বের কথা ব্যক্ত করিলাম। তিনি খুব গম্ভীর হইয়া কিছুক্ষণ নীরব থাকিয়া বলিলেন "তোমার স্ত্রী সাধনের বিঘ্ন হইবে না, বরং সাহায্য করিবে; তোমার ভয় নাই।" হাঁপ ছাড়িয়া বাঁচিলাম—যদি তিনি বিপরীত বলিতেন, সেইদিনই ফাঁদে পড়িতাম। মানুষের সকল ভাব ও বৃত্তি স্বভাব-বৃন্তে গাছের ফলেরই মত ঝুলে, পাকিলেই খসিয়া পড়ে; কাঁচায় ছিঁড়িলে, অপরিণত অবস্থার পরিণাম বিষময় হয়।

পণ্ডিচারী-বাসের মধ্যে সাধনার মর্ম্ম ভাল করিয়াই বুঝিলাম। বিদায়ের সময়ে মন্ত্রের বোঝা নামাইয়া দিলাম, তাহা যেন গতির পথে বন্ধন-স্বরূপ বোধ হইতেছিল। তিনি হাসিয়া বলিলেন "মন্ত্রের প্রয়োজন সিদ্ধ হইয়াছে।" আজ নিজের মনেই হাসি—আমার মত স্বেচ্ছাচারীকে অনুকূল স্রোতে ভাসিতে না দিলে, আজ কোথায় গিয়া দাঁড়াইতাম কে জানে! সকলের প্রকৃতি-স্বভাব সমান নয়—কোথাও স্বেচ্ছাচার নিম্নগামী করে, কোথাও বা আপনার ইচ্ছার মধ্যেই ভাগবত-প্রেরণা অনুপ্রবিষ্ট হইয়া, অহঙ্কারের শিকড় অতর্কিতে ক্ষয় করিতে-করিতে একদিন ভগবানের জয়েই জীবন ভরাইয়া তুলে। সাধনা আমার নহে, ভগবানের: দয়া মানুষের চেয়ে ভগবানেরই অধিক। এ তরীর কর্ণধার তিনি ভিন্ন আর কে হইবে! জীবন সত্য হইতেই সত্যে ছুটিয়াছে, সংশয় তাই একদিনও আমায় আচ্ছন্ন করে নাই।

বিদায়ের অশ্রুতে চরণ সিক্ত করিয়া, শ্রীঅরবিন্দের দিকে চাহিয়া আশীর্ব্বাদ প্রার্থনা করিলাম। দুই হস্ত মাথার উপর রাখিয়া, তিনি তাঁর সবখানি যেন উজাড় করিয়া দিলেন। প্রেমে হৃদয় উপছাইয়া পড়িল। সেই মুহূর্ত্তটুকু স্বর্গের; মৃত্যুচিহ্নিত মর্ত্ত্যের কবল হইতে ইহা ভিন্ন হইয়া আমায় অমৃতসিক্ত করিয়াছিল।

শ্রীঅরবিন্দ আমার অজ্ঞাতে সাধনার নির্দ্দেশ লিখিয়াছিলেন; বিদায়ের কালে এক তাড়া টাইপ-করা কাগজ আমার হাতে গুঁজিয়া দিয়া তিনি বলিলেন "মন্ত্র আর না জপ, ইহার মধ্যে যে সাধনার নির্দ্দেশ দিয়াছি, তাহাই

তোমার জীবনকে নিয়ন্ত্রিত করিবে।" অযাচিত করুণা! ভূয়সী প্রণতি জ্ঞাপন করিয়া অশ্রুপূর্ণ নয়নে বিদায় লইলাম। ইহার পূর্ব্বেও তিনি সাধনার সঙ্কেত দিতে কয়েক পরিচ্ছেদ 'যোগ' সম্বন্ধে লেখা দিয়াছিলেন। এই দুইটী সাধন-নির্দ্দেশ "Yogic Sadhan" ও "Yoga and its Object" নামক দুইখানি ক্ষুদ্র পুস্তকাকারে বাহির হইয়াছে।[১]

পথে বাহির হইয়া একটি ক্ষুদ্র বিপদের কথা উল্লেখ করিয়া এই প্রসঙ্গ শেষ করিব। পণ্ডিচারী হইতে রামেশ্বর-তীর্থ ঘুরিয়া যাওয়া স্থির হইয়াছিল। আমাদের সঙ্গে চন্দননগরের দুইটী ছাত্র—যাহারা পণ্ডিচারীতে শিক্ষার জন্য ছিল, তাহারাও সঙ্গী হইয়াছিল। ফরাসী সীমা অতিক্রম করিয়া ব্রিটিশ রাজ্যে পৌঁছিবামাত্র, এই ছাত্র দুইটি পুলিস-কর্ত্তৃক ধৃত হইল।[২] আমাদের দ্রব্যাদিও তন্ন-তন্ন করিয়া দেখিয়া, শ্রীঅরবিন্দের লেখা কাগজগুলি পুলিস হস্তগত করিয়া বলিল "ইহার মধ্যে যদি রাজদ্রোহমূলক কিছু না থাকে, তবে ফেরৎ পাইবেন এবং আপনাদের ছাড়িয়া দেওয়া হইবে।" এই ঘটনায়, এই দুইজন ছাত্রের অভিভাবক-স্বরূপ আমি ও আমার উকিল-বন্ধু ইহার একটা সুব্যবস্থা না হওয়া পর্য্যন্ত তাহাদের সঙ্গেই থাকিয়া গেলাম। কাঙালোরের ম্যাজিষ্ট্রেট ছাত্র দুইটিকে অনির্দ্দিষ্ট কালের জন্য আটক রাখিলেন। শ্রীঅরবিন্দের লেখাগুলি ফেরৎ পাইলাম। বৃথা চেষ্টায় কাজ হইবে না বুঝিয়া, ব্যাপারটা পণ্ডিচারীর গভর্ণমেণ্টের কর্ণগোচর করিয়া, আমরা যথাস্থানে প্রস্থান করিলাম।

পথের এই বিপদের কথা বাড়ীতে জানাই নাই। রামেশ্বর দর্শন করিয়া একদিন অকস্মাৎ বাড়ী আসিয়া উপস্থিত হইলাম।

বাড়ীতে আমার স্ত্রী তখন ছিলেন না। প্রথমে মনে হইল—বোধহয় পিত্রালয়ে গিয়াছেন; কেন-না, এই অশান্তিপূর্ণ সংসারে আমি থাকিতেই গোলমাল হয়, আমার অনুপস্থিতিতে হয় তো একটা কাণ্ড বাধিয়া থাকিবে। তাঁর কথা কাহাকেও জিজ্ঞাসা করিতে ভরসা হইল না; স্নানাহার শেষ করিয়া ঘরে বিশ্রাম করিতে শয্যাগ্রহণ করিলাম।

১। পরে এই দুইখানি ইংরাজী পুস্তকের বাংলায় মর্ম্মানুবাদ করিয়া লেখক (সঙ্ঘগুরু শ্রীমতিলাল) যথাক্রমে 'যৌগিক সাধন' ও 'লীলা' নামক দুইখানি গ্রন্থ প্রকাশ করিয়াছেন।

২। অমূল্যধন মুখোপাধ্যায় ও যোগেন্দ্রনাথ।

অনতিবিলম্বেই তিনি যে মূর্ত্তি লইয়া ঘরে প্রবেশ করিলেন, তাহা এখনও আমার বুকে আঁকিয়া আছে, বুঝি সে মূর্ত্তি কোনদিন ভুলিব না। আমার আগমন-সংবাদ তিনিও জানিতে পারেন নাই; স্বচ্ছন্দ মনে গৃহে প্রবেশ করিয়া আমায় দেখিবামাত্র তাঁর চক্ষুদ্বয় সমুজ্জ্বল হইল। মাথায় লালপেড়ে গরদের শাড়ীর কিয়দংশ তিনি টানিয়া দিলেন; কিন্তু আকুঞ্চিত, ভ্রমর-কৃষ্ণ নিবিড় কেশপাশ ইতস্তত: বিক্ষিপ্ত হইয়াই রহিল—শোভার সীমা রহিল না। ললাটে উজ্জ্বল সিন্দুরের টিপ্, সীমন্তে বিস্তৃত সিন্দুর-রেখা। তিনি সহাস্তে বলিলেন "একবার উঠে ব'স। আজ আসা হবে, জানাতে নেই বুঝি।" তাঁর কাছেই শিখিয়াছিলাম শায়িত ব্যক্তিকে প্রণাম করিতে নাই, অকল্যাণ হয়। আমি উঠিয়া বসিতেই, তিনি প্রণাম করিয়া বলিলেন "আজ বাড়ী এসে দেখতে পাওনি বলে' ভেব না রোজই ঘুরে' বেড়াই—বাড়ীর বাইরে এই আজই পা বাড়িয়েছি!"

আমি হাসিয়া বলিলাম "আমি এমন কথা মনেই ভাবিনি। ঠাকুর-ঘরের সাড়া নেওয়ার কালে, কলা না খাওয়ার অঙ্গীকার বরং সন্দেহ সৃষ্টি করে—তবে তোমার উপর আমার সন্দেহ নেই।"

তিনি হাসিয়া বলিলেন "সে আমি জানি। উঃ! এক মাস, দেড় মাস যেন একটা যুগ, দিন আর কাটে না! ননদ বল্‌লে, সর্ব্বদা মন গুমরে' বসে থেকে' পাগল হবি—চল, পৌষ-কালী দেখে' আসি, মনের কালি মুছে যাবে।"

আমি জানিতাম—মুলাযোড়ে ঠাকুরবাড়ীর যে কালী-মন্দির, তাহা এই অঞ্চলে বেশ প্রসিদ্ধ। পৌষ মাসে পুরনারীবর্গ কালীদর্শনে পুণ্যসঞ্চয় করিতে বাহির হয়। প্রবাদ—পৌষ মাসে কালীদর্শন করিলে মনের কালি ঘুচিয়া যায়। আমি শুনিয়া হাসিলাম।

কথা অনেক ছিল কিন্তু তিনি চিরদিনই একটা দিকে খুবই দৃষ্টি রাখিতেন—আমার শরীরের দিকটা তিনি বড় করিয়া দেখিতেন। বাল্যকালে পিতামাতা যেমন করিয়া পুত্র-কন্যার শরীরের দিকে লক্ষ্য রাখে, আমার যৌবন-যুগে তেমনি তাঁর দৃষ্টি আমায় সতত রক্ষা করিত। নিজের সুবিধা-অসুবিধা তিনি দেখিতেন না; কেমন করিলে আমি সুস্থ থাকি, ইহাই তাঁহার একমাত্র কাম্য ছিল।

গাড়ীতে অনেক কষ্ট হইয়াছে। চারি দিন নিরন্তর গাড়ীতে থাকিয়া কত ক্লেশ পাইয়াছি, এই কথা ভাবিয়া তিনি বলিলেন "মাগো, এই চারদিন নাওয়া-খাওয়া নেই, কেবল হড-হড় গড়-গড় করে' গাড়ীতে দিন-রাত কেটেছে! ভাল করে' খেয়েছ তো! আমারও কপাল, আজ গেলুম পৌষ-কালী দেখতে!"—এইরূপ বলিয়া নিজেকে ধিক্কার দিতে-দিতে ঘর হইতে বাহির হওয়ার সময়ে তিনি স্নেহ-দৃষ্টিপাত করিয়া আবার বলিয়া গেলেন "আর কথা কয়ো না, কেউ এলে যেন উঠ না, একটু ঘুমোও, সুস্থ হও।"

ঈশ্বরের করুণাই তাঁর অলৌকিক-সৃষ্টির ভিতর দিয়া সহস্র ধারায় ঝরিয়া পড়ে; তাহা না হইলে জাবনের কি উপায় হইত, কে জানে! এ করুণা-লাভ যে ভাগ্যবিশেষেই হয়, তা' নয়; সচেতন যে, সেই ইহার মর্ম্ম বুঝিবে; অন্যে অদৃষ্টকে ধিক্কার দিবে, অমৃত পাইয়াও বঞ্চিত থাকিবে। সুধাময়ী পত্নীর অপার্থিব স্নেহানুরাগের বিনিময় ছিল না; কোনদিন ইহার হিসাব খতাইয়া দেখি নাই, প্রাপ্য-বোধেই গ্রহণ করিয়াছি। আজও এই অনুরাগের ঝরণাধারায় মাথা পাতিয়া বসিয়া আছি। দেহান্তরে যদি সব ফুরাইত, তবে অলক্ষ্য হইতে সেই চিরপরিচিত স্নেহ-দৃষ্টি হইতে বঞ্চিত হই নাই কেন; বরং আরও অধিক করিয়াই সে অমিয়-ধারায় ডুবিয়া আছি।

সংসারের কাজ পূর্ব্ব হইতেই ছাড়িয়া যাইতেছিল; কিন্তু আমি যাহা করি, সেইটুকুই হয়, বাকী সবই অসমাপ্ত অবস্থায় পড়িয়া থাকে। ফলে দুরবস্থার মাত্রা বাড়িয়া যায়; কিন্তু সেদিকে আর দৃষ্টি দিতে পারি না। ইহাতে আমিই অধিক করিয়া জড়াইয়া পড়িতে লাগিলাম। দায়িত্ব আমার উপরেই ছিল; এই হেতু দেনা-পাওনার বোঝা ক্রমেই মাথার উপর চাপিতে লাগিল। প্রতিকারের উপায় নাই। যে দিন যায়, সেইদিনই ভাল—এই অবস্থায় দিন কাটিতে লাগিল।

সংসার ব্যতীত যে কর্ম্মের ভার আমার উপর ন্যস্ত হইয়াছিল, তাহা সহজ কাজ নয়। দিবারাত্রি এক হইয়া গেল। এই সময়ে পুলিসের দৃষ্টি এড়াইয়া আমার এক পা অগ্রসর হওয়ার উপায় ছিল না। পূর্ব্বে কলিকাতায় বাহির হইলে পুলিসের দৃষ্টি সঙ্গে-সঙ্গে থাকিত; এখন বাড়ীর অদূরেই উহারা ঘাঁটি বসাইয়া দিল। ব্যাপার খুবই গুরুতর হইয়া উঠিল। সারাদিন আর বাড়ী হইতে বাহির হই না। ব্যবসা সম্বন্ধে যতটা-সম্ভবপর কাজ ভিতর

হইতেই সারিয়া দিই, আমার অগ্রজ ও ভ্রাতুষ্পুত্র যথাসাধ্য তাহা পালন করিতে চেষ্টা করেন; কিন্তু যে গুণ থাকিলে স্বাধীন ব্যবসা পরিচালন করিয়া কৃতার্থ হওয়া যায়, তাহা ইঁহাদের ছিল না। কাজেই ব্যবসা বন্ধ হওয়ার উপক্রম হইল।

অন্য দিকে, কাজের ভীড়ে জীবন অবকাশহীন হইয়া পড়িল। দিবাভাগে প্রাণপণে সংসারযাত্রা নির্ব্বাহ করার ও ব্যবসাটুকু রক্ষা করার নিদারুণ পরিশ্রম, আর রাত্রিতে বিনিদ্রাবস্থা—ইহার উপর স্বদেশী-যুগে যে সকল তরুণ আমায় ঘিরিয়া ধরিয়াছিল, তাহাদের প্রাণে শ্রীঅরবিন্দের সাধন-প্রবাহ ঢালিয়া দেওয়ার দুর্জ্জয় সঙ্কল্প আমায় পাগল করিয়াছিল। আত্মসমর্পণযোগের মর্ম্ম নিজেও যেমন উপলব্ধি করিতেছিলাম, আমার সঙ্গীদের মর্ম্মেও তাহা অনুপ্রবিষ্ট করাইয়া দিবার অনুপ্রেরণা তেমনি বাড়িয়াই উঠিতেছিল।

শরীরের দিকে লক্ষ্য ছিল না। তবুও যে স্বাস্থ্য অটুট ছিল, তাহার একমাত্র কারণ—আমার অবস্থা বুঝিয়া 'তিনি' অন্তরালে থাকিয়া বাহিরের ব্যবস্থায় যতটুকু না হউক, অন্তরের অবদানে আমায় ভরাইয়া তুলিতেছিলেন। শান্তি ও আনন্দে আমার হৃদয় পূর্ণ রাখিতে তাঁর প্রাণময়ী চেষ্টার কথা মনে হইলে, আজও আমি আকুল হইয়া উঠি।

সারা রাত্রি বাহিরের ঘরে বসিয়া নানা প্রসঙ্গের আলোচনা যতক্ষণ চলিতে থাকে, ততক্ষণ তিনিও কাণ পাতিয়া আড়ালে বসিয়া থাকেন; যখন কলরব বন্ধ হয়, তখন ধীর নিঃশব্দ পদে ঘরের মধ্যে প্রবেশ করিয়া তিনি বলেন "বাপ্-রে এত কথা, আর এত লোক তোমার কাছে আসে। ওদের কি বল না; সারা রাত্রি জেগে কাল সারা দিন ঘুমোবে। তোমায় যে রাত পোহালেই অসুরের মত খাটতে হবে। এস, আর বসে' ভেব' না, এখনও রাত আছে, ঘুমোবে।"

এই সময়ে আমার পশ্চাৎ এমনই একজনের জাগ্রৎ হৃদয় যদি পাহারায় না থাকিত, আমি সত্যই নিশ্চিহ্ন হইতাম। বকিয়া-বকিয়া মাথা গরম হইয়া যাইত, আমি বিছানায় পড়িয়া ছট্‌ফট্ করিতাম। তিনি মাথায় পাখার বাতাস করিতেন, নতুবা পদতলে সরিষার তৈল দিয়া আমার স্নায়ু স্নিগ্ধ করিতেন—তখন আমি অঘোরে ঘুমাইয়া পড়িতাম। কোনদিন কি

ভাবিয়াছি—যিনি আমার দিকে চাহিয়া দিবারাত্রি উৎকণ্ঠায় ব্যাকুল হৃদয়ে দিনের পর দিন অতিবাহিত করেন, তাঁর অবস্থা কিরূপ চলিতেছে! পূর্ব্বে বরং সে অবসর একটুও ছিল, কিন্তু এই সময়ে সে দিকে লক্ষ্য রাখাও সম্ভবপর হইত না। একান্ত অবসর হইলে, যখন দুইজনে মুখোমুখী হইয়া বসিতাম, শিহরিয়া উঠিতাম—এ কি শরীর হইতেছে, এই শীর্ণ কলেবর আমার অত্যাচার সহিয়া কোনদিন বুঝি ভাঙ্গিয়া পড়ে! মুখেই সহানুভূতির কথা বাহির হইত, কার্য্যে কিছু করাব উপায় ছিল না, তিনি তাহা বোধহয় চাহিতেনও না—আমার অন্তরের তলে যে অজানা প্রেমের ধারা নিরন্তর প্রবাহিত হইত, বোধহয় তাহাতেই ডুব দিয়া তিনি স্নিগ্ধ বিমল অন্তঃকরণে আমার সঙ্গে ছায়াব ন্যায় ঘুরিতেন।

দিবাভাগে কোথাও যাওয়া সম্ভবপর ছিল না; কিন্তু রাত্রিতে জরুরী কাজে বাহির হইতে বাধ্য হইতাম, রাতারাতিই কাজ সারিয়া ফিরিতে হইত। দিবাভাগে বাড়ীতে অনুপস্থিত থাকিলে, আত্মীয়-স্বজনের অপেক্ষা যাঁহারা পল্লীমুখে পাহারায় আছেন, তাঁহাদেব সংশয়দৃষ্টিতে পড়িব—এই হেতু, এক রাত্রিতেই আমায় অনেক অসাধ্য কর্ম্ম সিদ্ধ করিতে হইত। প্রতি সপ্তাহে এইরূপ দুই-তিন বাত্রি নৌকাপথে, বাইসিকেলে, গাড়ীতে নানা ভাবে বহু দূর পর্য্যন্ত যাতায়াত করিতে বাহিব হইতাম। এই সময়টুকু তাঁর উৎকণ্ঠার সীমা থাকিত না। কত বিনিদ্র রজনী তাঁহাকে অতিবাহিত করিতে হইয়াছে, তাহার ইয়ত্তা কে করিবে? কথা তো একপ্রকার বন্ধই হইয়াছিল, ক্রমে রাত্রিকালেও তাঁর সঙ্গে দেখা-শুনা প্রায় বন্ধই হইল। দিবাভাগে নানা কার্য্যে সাহায্য লইতেই যেটুকু সম্পর্ক রাখার প্রয়োজন, তাহা ব্যতীত তাঁর সহিত যেন আমার বিশেষ আর সম্পর্ক রহিল না; কিন্তু আশ্চর্য্য, বাহিরের কাজে তিনি যতই দূরে পড়ুন না, বাহিরের সম্বন্ধ হইতে যতই তিনি বিযুক্ত হউন না, অন্তরের মণিকোটায় পরিচয়ের প্রদীপ উজ্জ্বল হইয়াই উঠিতেছিল। একবার যদি উভয়ের চক্ষুর্বিনিময় হইত, তবে উভয়ে এক নিমেষেই ভাবিয়া লইতাম—কত নিকট সম্বন্ধ আমাদের, একই হিয়া যেন দ্বিধাবিভক্ত হইয়া স্বতন্ত্র আকারে ঘুরিয়া বেড়াইতেছে।

১৯১২।১৩ খৃষ্টাব্দ এমন করিয়াই শেষ হইল। সংসারের অর্থাভাব ক্রমে এমনই বাড়িয়া উঠিল যে, বিশেষ ব্যবস্থা না হইলে আর ইহার রক্ষা হয় না।

কিন্তু দিন যায়, অভাবের হাহাকার বুকে বহিয়াই চলে; প্রতিকারের ব্যবস্থায় লক্ষ্য রাখার কোন সুবিধাই হয় না।

এই সময়ে আর এক দায়িত্ব ঘাড়ে চাপিল। পণ্ডিচারী হইতেই শুনিয়াছিলাম—শ্রীঅরবিন্দের পণ্ডিচারীবাসের পক্ষে যে প্রয়োজন, তাহার যৎকিঞ্চিৎ ব্যবস্থা হইলেও উহা স্থায়ী হয় নাই; নিজের এই অর্থসঙ্কটের উপর সে ভারও কাঁধের উপর চাপিয়াছিল। শ্রীঅরবিন্দের নিকট হইতে এমন খবরও আসিয়াছে—"The situation just now is that we have Re. ¼ or so in hand." সে যে কি উদ্বেগ ও ব্যাকুলতা, তাহা আজ বুঝাইয়া বলা যায় না! সে যুগে শ্রীঅরবিন্দের নাম করিতে মানুষ ভয় পায়, আমার নিজের পিছনেও সর্ব্বদা পুলিস-প্রহরী; কিন্তু এই ভার বহিয়াই পা দুটা শক্ত হইয়া উঠিল। সেই দিনই শিখিলাম—আমার অভাবই কেবল গণনার মধ্যে রাখিলে চলিবে না, শ্রীঅরবিন্দের অভাবটাও নিজের করিয়া লইতে হইবে। আজ যে একটা বিরাট্ দায়ভার মাথায় বহিয়া, অসংখ্য অন্তরায় ও অত্যাচার উপেক্ষা করিয়া, এক অখণ্ড অধ্যাত্মপরিবার গড়িয়া তোলার স্বপ্ন সার্থক হইতেছে, ইহা সেদিনের কঠোর সাধনেরই ফল বলিতে হইবে। শ্রীঅরবিন্দের অভাব নিজের অভাব বলিয়া মাথায় তুলিয়া লওয়ার অধিকারই ছিল আমার সেদিনের সাধনা; সেই সাধনার সিদ্ধি-রূপেই আজ অর্থকে ধর্ম্মাঙ্গ করিয়া লওয়ার দাবী করি। অর্থের রূপান্তরিত বিনিয়োগে ভাগবত ধর্ম্ম সিদ্ধ করার যে নীতি, তাহা সেদিনের সেই কঠিন দায়িত্বের ভিতর দিয়াই রূপ লইতেছিল। সহজ স্বভাবঘটনা আশ্রয় করিয়াই, ভবিষ্যৎকে পূর্ণাঙ্গ করার মহতী ভগবদিচ্ছা সেদিন কি নিগূঢ় ছলে এই অপূর্ব্ব বিধান সৃষ্টি করিয়াছিল, তাহা আজ ভাবিয়াও তৃপ্তি পাই।

শ্রীঅরবিন্দের জন্য প্রয়োজনীয় অর্থ যে কোন উপায়ে সংগ্রহ করিয়া তাঁহাকে দিতে হইবে—এই ছিল আমার প্রতি তাঁহার নির্দ্দেশ। সংসার-খরচ, ব্যবসার পুঁজি, স্ত্রীর অলঙ্কার, ঋণ—যে কোন উপায়েই অর্থ হস্তগত হউক না, তাঁর সমগ্র ব্যয়ের প্রবাহে তাহা ঢালিয়া দিয়া কৃতার্থ হইতাম। এই সব কথার অবতারণা এই ক্ষেত্রে অপ্রাসঙ্গিক; কেবল উল্লেখ করিবার কারণ—আমাদের দুই জনকে আত্মস্বার্থের সীমা হইতে উঠাইয়া লওয়ার

অপার্থিব করুণাই তখন এই লীলা প্রকটিত করিয়াছিল। শ্রীঅরবিন্দের এই কথা কয়টা এখনও মর্ম্মে বিঁধিয়া আছে, "...I must ask you to procure for me by will-power or any other power in heaven or on earth..........."

—সে যে কি উন্মাদনা, তাহা আজ ভাষায় ব্যক্ত হয় না! তাঁর তাৎকালীন সামান্য অভাব, কিন্তু সেইটুকু পূরণ করাই ছিল তখন মহাসিদ্ধির লক্ষণ। ক্ষুদ্রকে আশ্রয় করিয়া মহতী সৃষ্টি কেমন করিয়া ফুটিয়া উঠে, সে ছন্দ নিজেও যেমন অনুভব করিয়াছি, যিনি ছায়ার ন্যায় সকল কর্ম্মের সঙ্গিনী, পরামর্শদাত্রী ছিলেন, তিনিও তাহার আস্বাদে, ভিখারীর পাশে ভিখারিণীর মতই দাঁড়াইতে সমর্থ হইয়াছিলেন।

ব্যবসা বন্ধ হওয়ার উপক্রম হইল। টাকার হিসাব রাখা তখন সম্ভবপর নয়; মাথার উপর বিরাট্ সংসার চাপিয়া বসিয়াছে। বাধা যতই থাকুক, চিন্তার ভার যতই গুরুতর হউক, সময়ে-সময়ে একেবারে নিরাশও হইয়াছি; কিন্তু আসন্নকালে দুই কূল উপ্‌চাইয়া কোথা হইতে যে সব পূরণ হইয়া যায়, তাহা ভাবিলে আজও বিস্মিত হই। ভগবানের উপর যথার্থ নির্ভরতার সাধনা যেখানেই সত্য, সেইখানে মানুষের ধারণাতীত ভগবানের সুনিয়ন্ত্রিত বিধান কার্য্যকর হয়। মানুষের হিসাবের বাহিরে ভগবানের যে নির্ভুল অঙ্ক, তাহা এমনই অকাট্য এবং সঠিক উপায়ে তাঁর নিগূঢ় উদ্দেশ্যকে নিখুঁতভাবে পূরণ করিয়া তুলে। সেই মহান্ উদ্দেশ্যের সঙ্গে যদি মিশিয়া থাকে মানুষের আকাঙ্ক্ষা ও আসক্তি, তাহাই শুধু হাহাকার করে, এবং তখনই অন্তর্দৃষ্টির নির্ভুল কষ্টিপাথরে কোথায় আত্ম-স্বার্থের মিশ্রণ, তাহা কষিয়া বাহির করা সম্ভবপর হয়। পূর্ব্বে ক্ষুদ্র সংসারের হিসাব-নিকাশ লইয়া যেমন দুই জনে ব্যস্ত থাকিতাম, এই সময়ে কেবল আমার ও শ্রীঅরবিন্দের জীবনযাপনের ব্যবস্থায় নয়, সারা দেশটার হিতাহিত-চিন্তায় আমরা তন্ময় হইয়া পড়িলাম। কোথায় উঞ্ছকাম-চরিতার্থতার আকর্ষণ! বৃহতের মাঝে ক্ষুদ্রত্বের বিসর্জ্জনে, নারী-পুরুষের মাঝে যে অমর সম্বন্ধ, তাহার অমৃতময় আস্বাদ নিজে সম্ভোগ করিয়াছি বলিয়াই তো আজ অভিনব জীবনধারায় অনাঘ্রাত কুসুমের ন্যায় পবিত্র দাম্পত্য-জীবনের প্রতিষ্ঠা করিতে আকুল হইয়াছি।

যখন মাথায় হাত দিয়া বসিয়াছি, তখন তিনি তাঁর সর্ব্বশেষ হাতের রুলী-গাছটি খুলিয়া আমার হাতে তুলিয়া দিয়াছেন—তাহা কি ভুলিবার! তাঁর চাওয়া বলিয়া দ্বিতীয় বস্তু ছিল না; কিন্তু কি সে চাওয়া, যাহা ব্যক্ত করিতে পারি না, যাহা অনির্ব্বচনীয়, যে বস্তুর আকর্ষণে নারী নারীত্বের দাবী হাসিমুখে ছাড়িয়া দেয়, আর কোথায় সেই অপূর্ব্ব স্বামিস্ত্রীর সম্বন্ধ, যেখানে জীবনের দায় লইয়া দ্বন্দ্ব নহে, শুভ্র চেতনা-যুগলের মিলন-রসে বিভোর হইয়া যুগলে-যুগলে চলিয়াছে ঈশ্বরের ইচ্ছাই সার্থক করিতে—এই নব-গৃহ-রচনায় কোথায় তাঁর আশীর্ব্বাদ মূর্ত্ত হইবে, সেই আশানেত্র মেলিয়াই তো চাহিয়া আছি!

এমনই করিয়া দিন আমাদের কাটিয়া যায়। আমার কাজ বাহিরে, তাঁর কাজ আমার মুখের দিকে চাহিয়া থাকা—সে যে কত তৃপ্তি, তাহা বুঝাইয়া বলা যায় না! যদি তিনি আমার বিষণ্ণ মুখ দেখিয়াছেন, তখনই প্রশ্নের পর প্রশ্ন। অভাবের ছায়া যদি ঘিরিয়া থাকে, তবে নিরলঙ্কারা সহায়হীনা করিবেন কি! কিন্তু এই বাহিরের দারিদ্র্য তো তাঁহাকে অন্তরে সম্পদ্‌হীনা করে নাই, অভাব পূরণ করার বিজয়িনী প্রেরণায় তিনি অচলা কমলার আসন পাতিয়া আমার হৃদয় পূর্ণ রাখিয়াছিলেন। ভাবিয়াছি—আত্মসাধনার ছন্দে, গরিমা ও বাসনার গ্রন্থি মোচন করিতে যে কুবেরের অক্ষয়-ভাণ্ডারের প্রয়োজন, বাহ্যতঃ কপর্দ্দকহীনা হইলেও, তিনি বুঝি স্বভাবতঃ তারই যথার্থ অধিকারিণী ছিলেন।

বিপদের মেঘ ঘনীভূত হইয়া আসিলে, উদ্দেশ্য-বিহীন বিস্ফারিত নেত্রে আমি যখন বসিয়া থাকিতাম, তিনি প্রশ্নের পর প্রশ্ন করিয়া ব্যাপাব শুনিয়া স্বভাব-গম্ভীর মুখখানি তুলিয়া, আমার চক্ষের উপর চক্ষুঃ স্থাপন করিয়া অভয় দিতেন "ভয় নাই, কিছু হবে না।" কি জানি এমন অভয়-বাণী কেমন করিয়া তাঁর কণ্ঠে এমনি নিঃসঙ্কোচে বাজিয়া উঠিত। এই কথায় মনের মাঝে যে কালো মেঘ কুণ্ডলী পাকাইয়া আমায় ব্যাকুল করিত, তাহা এক নিমেষে ছিন্ন-ভিন্ন হইয়া অপসারিত হইত, আবার নির্ভয় অন্তরে আমি অগ্রসর হইতাম।

চারিদিক্ হইতেই কিন্তু বিপজ্জাল জড়াইয়া ধরিতেছিল। তখনকার কথা একটা যুগের ইতিহাস—কেবল বাংলায় নয়, সমগ্র ভারতব্যাপী কাজের সাড়া পড়িয়া গিয়াছিল। সে সব কাহিনী সুযোগ পাইলে অন্যত্র বলিব। বিপদের সম্ভাবনা শুধু আমার ব্যক্তিগত জীবনের উপরই ছিল না, এক দল মানুষ লইয়া আমার চিন্তার অবধি থাকিত না—ঐ অবস্থায় সংসারের কাজকর্ম্ম একেবারেই বন্ধ হওয়ার উপক্রম করিল।

দৈন্য বাড়িয়াই চলিল। অভাবে মানুষের দুশ্চিন্তা বাড়ে; আমার এই সকল ভাবনা ছিল না। তাহা ছাড়াও সংসারের ভিতর যে তুষানল ধিকি-ধিকি জ্বলিয়া উঠিতেছিল, তাহাব উত্তাপ আমার অঙ্গে পৌঁছিত না; কেন-না, তিনি আমায় আড়াল করিয়া থাকিতেন, সকল ব্যথার আঘাত তিনিই নীরবে সহিয়া হাসিমুখে আমার কার্য্যে সহায়তা করিতেন। তিনিও বুঝিয়াছিলেন—কি বৃহৎ কর্ম্মভার আমাব মাথার উপর চাপিয়া বসিয়াছে। দুর্ভাবনার মাত্রা আমার একদিকের ছিল, তিনি দুইদিক্ হইতেই ঘা খাইয়াও আমার পাশে অটল পদে দাঁড়াইয়া থাকিতেন।

একদিন একান্ত আর্ত্ত হৃদয়ে তিনি আমার চরণতলে আছাড় খাইয়া পড়িলেন। তাঁর বাষ্পরুদ্ধ কণ্ঠের করুণ মিনতি আমায় বিচলিত করিল; কিন্তু এইদিকে এক্ষণে কাণ দিলে আমার চলিবে না। আমি নিষ্ঠুর কণ্ঠে তাঁহাকেই তিরস্কার করিয়া বলিলাম "নারীই ঘর ভাঙ্গে। তোমার চেয়ে সহোদর আমার অধিক আপনার—যদি আমার মুখ চাও, কাদায় গুণ ফেলে' থাক; নতুবা তোমার সহিত আমার কোনও সম্বন্ধ নাই।"

কথা শুনিয়া তিনি বজ্রাহতা হইলেন। দীন নয়নে আমার মুখের দিকে অবাক্ হইয়া অনেকক্ষণ চাহিয়া রহিলেন, তারপর তিনি বলিলেন "আমি কি ঘর ভাঙ্গার জন্য এই সব কথা কাণে তুল্‌ছি, আমার আর সহ্য হয় না—কোন ব্যবস্থা না কর, গলায় পা দিয়ে' আমায় মেরে' ফেল!"

তিনি যাহা শুনাইলেন, তাহাতে আমারও সর্ব্বশরীর ক্ষোভে ও দুঃখে জ্বলিয়া যাইতেছিল। আক্রোশটা সংসারের উপর দিয়াই বহিয়া যাওয়া উচিত ছিল; কিন্তু 'ছাই ফেলিতে ভাঙ্গা কুলা' বলিয়া একট কথা আছে —জীবনের যত বিষ এই জন্যই মাটিতে অঙ্কুর সৃষ্টি করে নাই, তিনিই সব বুক পাতিয়া নিঃশেষ করিয়াছেন। বাহিরে আমি অক্রোধ, শান্ত, ধৈর্য্যশীল

বলিয়া খ্যাতি পাইতাম ; কিন্তু ইহার বিপরীত স্বভাব চতুর্গুণ হইয়া ঘরে প্রকাশ পাইত। তিনি এক-এক সময়ে এইজন্য বিদ্রূপ করিয়া বলিতেন "ঘর জ্বালানী পরভালানি !" তিনি যেন বুঝিয়া লইয়াছিলেন—আমার দোষের দিক্‌টাই তাঁহাকে বহিয়া এ জীবন শেষ করিতে হইবে। তাহাই তো ঘটিল ! জীবনের যত দুর্ব্বলতা, অসংযত ব্যবহার সবই তো তাঁহার স্কন্ধে চাপাইয়া, আজ পারে আসিয়া দাঁড়াইলাম—এ ঋণ-পরিশোধের উপায় রহিল কৈ !

কথাটা খুবই গুরুতর। আমার বাড়ীতে বসিয়া থাকা সম্বন্ধে সংসারে যে কাণাঘুষা চলিত, ক্রমে তাহা পরিজনবর্গ মুখ ফুটিয়া বলিতে আরম্ভ করিয়াছে। আমরা দুই জনে সংসারের ঘাড়ে চাপিয়া খাইতেছি, এই অপবাদের সঙ্গে কারবার হইতে দুই পয়সা যে হাতাইয়া চলিয়াছি, এই দুর্নামও প্রকাশ করিতে কেহ-কেহ কুণ্ঠা করে নাই। ব্যবসা ছিল আমার ভ্রাতুষ্পুত্রের নামে, তাহার উপর আমার কোনও অধিকার ছিল না ; ইহার জন্য ভাবনাও করি নাই। জীবনের প্রয়োজন এক প্রকার স্থির হইয়া গিয়াছিল—দুই বেলা দুই মুঠা অন্ন আর দুই জনের লজ্জানিবারণের কয়েকখানি বস্ত্র হইলেই আমাদের দিন চলিয়া যাইবে। কলিকাতা যাওয়া বন্ধ হইলেও, বাড়ীতে বসিয়া যাহা করি, তাহার মূল্য কি ইহার জন্য যথেষ্ট নহে ! কথাটা শুনিয়া এক মুহূর্ত্তে এই সকল চিন্তায় মাথার খুলি ভরিয়া গেল ; কিন্তু তৎক্ষণাৎ সাবধান হইয়া তাঁহাকেই ধমক দিয়া বলিলাম "এরূপ কথা যদি কখনও মুখ দিয়া বাহির হয়, তোমার মুখ দেখা বন্ধ হবে।"

তিনি কি বলিতে চাহিতেছিলেন, আমি বিকট চীৎকার করিয়া বলিলাম, "যাও, কোন কথা শুন্‌তে চাই না, আমার এই অবস্থায় তোমার দাসীবৃত্তি করে'ই এখানে পড়ে' থাক্‌তে হবে।" গলার আওয়াজ শুনিয়া বাড়ীর মেয়েরা আড়ালে আসিয়া দাঁড়াইল। তাহারা চুপি-চুপি যে কথা কহিল, তাহা যে বুঝিলাম না, তাহা নহে। আমাকে লাগাইয়া-লাগাইয়া ছোট-বৌ সংসারটা ছারেখারে দিল, এই অভিযোগেরই গুঞ্জন উঠিল। তিনি মরমে মরিয়া গেলেন, ঘরের মেঝেয় বসিয়া অজস্র অশ্রুপাত করিতে লাগিলেন। আমি অস্থির হইয়া পড়িলাম।

তাঁহার প্রকৃতি আমি জানিতাম। তিনিও বুঝিতেন—এ পৃথিবীতে

আমি ছাড়া তাঁর মর্ম্মকথা আর কেহ জানে না। তবুও লোকের কাছে তাঁহাকে এইরূপ অপদস্থ করিতাম, কে যেন করাইত! ভাবিয়া দেখি—জগতে অপ্রাপ্ত বস্তুর প্রতি ততক্ষণ মানুষের আকর্ষণ, যতক্ষণ সেই বস্তুর উপর দরদ থাকে; প্রাপ্ত হইলে অনাদর, ঔদাসীন্য উপস্থিত হয়। যাহা পাইতে চাই, তাহার দিকেই লুব্ধ-দৃষ্টি পড়ে; পাইয়াও হারাইবার আশঙ্কা যতক্ষণ থাকে, ততক্ষণও কত যত্ন, কত আদর! কিন্তু যাহা কোন যুগে হারাইবে না, আদরে-অনাদরে বুকে গাঁথা থাকিবে—অত্যাচার সেইখানেই অধিক হয়। আমি তাঁহাকে পাইয়াছিলাম, এইজন্যই জীবনের সকল ব্যথা অকাতরে তাঁহার উপর চাপাইয়া দিতাম। দেওয়ার ভঙ্গিমাদোষ থাকিতে পারে, কিন্তু ইহা ছাডা আমার আর উপায় ছিল না।

আবার যখন ঘরে গিয়াছি, সান্ত্বনা দিবার আকুলতা লইয়া তাঁহার দিকে চাহিয়া পুনরায় দৃষ্টি ফিরাইতে বাধ্য হইয়াছি। তাঁর গম্ভীর, আনত, বিষণ্ণ মুখখানি দেখিয়া কোন কথা কহিতে ভরসা করি নাই; বরং প্রয়োজনচ্ছলে ক্রুদ্ধতার ভানেই ধমক দিয়াছি। কথার একটা উত্তর যদি পাই, হৃদয়ের রুদ্ধ বাঁধ ভাঙ্গিয়া প্রেমেব বানে তাহাকে ভাসাইয়া দিই; কিন্তু সে সুযোগ তিনি আদৌ দিতেন না।

কোন ঘটনা লইয়া তিনি কোনদিন অভিমান করেন নাই; সত্য ক্ষুণ্ণ হইতে দেখিলেই, তাঁর পরিতাপের সীমা থাকিত না। পদে-পদে আমিই অপরাধী হইতাম; কিন্তু কোথাও সহজে তাহা স্বীকার করিতাম না। জানিয়া-শুনিয়া মিথ্যার দিক্‌টায় ভর করিয়া তাঁহাকে শাসন করিতাম। স্বামী বলিয়া তিনি নীরবে তাহা সহ্য করিতেন। কিন্তু দিনের পর দিন, এমন কি মাস অতিবাহিত হইয়া যাইত, তাঁর মুখে হাসি বা কথা বাহির হইত না; আমিই শেষে নত হইয়া আত্মাপরাধ স্বীকার করিতাম। এক নিমেষে, আমাদের মধ্যে যে প্রলয়-মেঘ ঘনাইয়া থাকিত, তাহা অপসারিত হইত। সত্যটার আবিষ্কার না হওয়া পর্য্যন্ত, তিনি যেন পাথরের মত হৃদয় লইয়া ঘর-সংসারের সকল কাজ করিতেন। আমার প্রতি তাঁর যে অসীম মমতা, প্রয়োজন ব্যতীত তাহা ঘুণাক্ষরে প্রকাশ পাইত না। আমার দম বন্ধ হওয়ার উপক্রম হইত। সমস্যা শেষ হইলে, তিনি বলিতেন "দেখ, তুমি আমায় অকারণ অপরাধী মনে করে' কষ্ট দাও। এই যে

দিনের পর দিন তোমার দিকে মুখ তুলে' চাইতে পারি না, সংসারে দ্বিতীয় ব্যক্তি নাই, যার সঙ্গে হাসি, কথা কই, আমায় মুখ বুজে' থাকতে হয়, কষ্ট যে কি হয় তা' তুমি বুঝবে না, বুকে যেন ছুরি চলে—আমায় এমন করে' ব্যথা দিও না।"

কত সরল সত্য মর্ম্মপ্রকাশ! নিজের উপর ধিক্কার হইত। কিন্তু স্বভাব আমার এই রকম জটিল ও তির্য্যক্ যে, যাহাকে অধিক ভালবাসি, অত্যাচার তাহার উপরই করিয়া বসি। আমায় যে ভালবাসে, তার অত্যাচার কি সহিতে পারি? আজ অনেক কথাই তিনি আমায় ভাবিতে শিখাইয়াছেন।

এ ঝড়ও থামিল। নানা অছিলায় তাঁহাকে সান্ত্বনা দিয়া আপনার অপরাধ স্বীকার করিলাম। একটা বৃহৎ কাজ মাথায় লইয়াছি—এই অবস্থায় সংসারের দিক্ হইতে অনবরত আঘাত আসিলে, আমি যে কিরূপ অস্থির হই এবং কেন যে তাঁহাকে লাঞ্ছিতা, অপমানিতা করিয়া বসি, তাহা ভাল করিয়া বুঝাইলাম। সত্য-প্রকাশ হইলেই তাঁর মুখে হাসি ফুটিত। এমন অমিশ্র জীবন আমি দেখি নাই—সত্য-মিথ্যা-মিশ্রিত আমার বিচিত্র জীবনের সহিত সংঘাত পদে-পদেই হইত, শেষে তাঁর সত্যতা প্রমাণিত হইলেই সব আপদ্ চুকিয়া যাইত। কত ব্যথা, কত দুঃখ তিনি পাইতেন; কিন্তু সেগুলি যেন সত্যাশ্রয়ীর সংগ্রাম-নীতিরই অঙ্গ, ইহার জন্য তিনি এক বিন্দু অনুতপ্ত হইতেন না। সত্যের জয়ই ছিল তাঁর মহাজয়। আজ হিসাব করিয়া দেখি—এতখানি জীবনের মধ্যে একটী বাণীও তাঁর মিথ্যা হয় নাই। আমি এক তিল বাড়াইয়া বলিতেছি না, সত্য দিয়াই তাঁর স্বভাব যেন গড়িয়া উঠিয়াছিল।

যাহা হউক, সংসারের উপর আমি একান্ত শ্রদ্ধাহীন হইয়া পড়িলাম। অন্যান্য কাজে যতই ব্যাপৃত থাকি, সংসারের আমিই এক প্রকার মেরুদণ্ড ছিলাম। দুঃখের দিনে সুখের স্বপ্ন দেখিলে অধিক দুঃখই হয়, সে শিক্ষা নিজেই লইয়াছিলাম; আমার একান্ত অনুগতা বলিয়া তিনিও ইহা মাথা পাতিয়া লইয়াছিলেন। কিন্তু অন্যে তাহা গ্রহণ করে নাই, অতীতের মতই প্রাচুর্য্যময় সংসারের উপযোগী জীবনের দাবী লইয়া আমায় ব্যতিব্যস্ত করিত। হাল ছাড়িয়া দিলে ভরাডুবি হইবে, ইহা জানিতাম। তাই তাঁহাকে সকল দিক্ দেখাইয়া আবার সংসারের কাজে প্রবৃত্ত করাইলাম।

তিনি প্রফুল্ল মুখে অসংখ্য-লাঞ্ছনার ভিতর দাঁড়াইয়াই আমার কার্য্যে সহায়তা করিতে লাগিলেন।

তিনি বলিতেন, "দুঃখ, অপমান, দারিদ্র্য আমায় কাতর করে না; ইহার চেয়ে অধিক যন্ত্রণা হাসি-মুখেই সইতে পারি, যদি তোমার দৃষ্টিটুকু পাই। বাঁকা চোখে আমায় যখন দেখ, বুক ফেটে চোখে জল আসে—আমার কথা তুমিও বুঝবে না!"

বড সরল অম্লানমুখে তিনি এই কথাগুলি বলিতেন। স্বামী ও স্ত্রীর মধ্যে যে জাগতিক সম্বন্ধ, তাহা হইতে বঞ্চিতা হইয়াও, এত প্রেম, এত স্নেহ উপচাইয়া উঠে—ইহা কল্পনায় ছিল না। জগতে সুন্দর বস্তু—রূপ নয়, যৌবন নয়, ভোগবিলাস নয়—প্রেম। মানুষের সঙ্গে মানুষের বিমল সম্বন্ধ—ইহাই আজ আমি ভাগবত-তত্ত্ব-রূপে স্বীকার করিয়া লইয়াছি।

এই সময়ে আকাশে কাল-মেঘ ঘনাইয়া প্রবল বর্ষণারম্ভ হইল। দামোদরের বাঁধ ভাঙ্গিয়া বর্দ্ধমান ভাসিয়া গেল[১]। অর্দ্ধোদয় যোগের পর দেশসেবার মহাযজ্ঞ এমন করিয়া আর দেখা যায় নাই। দলে দলে তরুণেরা দেশবাসীর সাহায্যার্থে ছুটিল। এই সুযোগে আমিও বাহির হইয়া পড়িলাম। বর্দ্ধমান সহরে আমাদের কেন্দ্র স্থাপিত হইল। বন্যাপীড়িত স্থানসমূহে সেবকেরা দেশবাসীর খাদ্যদ্রব্য ও অর্থ লইয়া উপস্থিত হইল। বাঙালী সেদিন মুক্তহস্ত হইয়াছিল। অর্থের হিসাব ছিল না। সৎ ও অসৎ, দুই ভাবের লোকই বন্যাপীড়িতের সাহায্যে উপস্থিত হইয়াছিল। অর্থের অপচয় হইতেও দেখিয়াছি; দেশবাসী সাহায্য পাইয়া কৃতার্থও হইয়াছে। প্রায় তিন মাস বর্দ্ধমান-কেন্দ্রে বসিয়া আমায় কার্য্য করিতে হয়। সংসারের সকল চিন্তা এক নিমেষেই দূর হইয়াছিল। অবসর পাইলে বাড়ী আসিতাম। আমার ব্যস্ততা দেখিয়া তিনি কিছু বলিতেন না। তিনি বৃহতের প্রতি শ্রদ্ধা প্রদর্শন করিতেন; যাহা শ্রেয়ঃ, যাহা সৎ, তাহার জন্য আমায় উদ্বুদ্ধ দেখিলে নিজের কষ্ট প্রকাশ করিতেন না। এমন কত ব্যথা আমার অজ্ঞাত থাকিয়া গিয়াছে। আমি সামান্য কারণে উত্যক্ত হইয়া উঠি দেখিয়া, তিনি সন্তর্পণে আমার মেজাজ দেখিয়া চলিতেন। বোধ হয় কোন সূত্রে আমার এই প্রকৃতির পরিচয় পাইয়াই আমার

১। ১৯১২ খৃষ্টাব্দ

অকৃত্রিম সুহৃৎ, অধুনা পরলোকগত শরৎচন্দ্র চট্টোপাধ্যায় যখন আমার মেজাজের খবর লইতেন, তখন আমার হৃদয়ের ভিতরটা কেমন করিয়া উঠিত! সত্যই মেজাজটা আমার ভাল নহে। বাহিরের দিকে ইহার যে প্রকাশ, তাহাই তো সবখানি নয়; আমার মন্দ দিক্‌টা সবই তিনি গ্রাস করিয়া আমায় ধন্য করিয়াছেন। বাহিরে লজ্জা, ঘৃণা, নিন্দার ভয় আছে—প্রকৃতির কষাঘাতে যে প্রবৃত্তি মাথা নীচু করিয়া থাকে, তাঁর কাছে তাহা উলঙ্গ-মূর্ত্তি লইয়াই প্রকাশ পাইয়াছে; সেইখানেই আমার সত্য স্বভাবের পরিচয় পাইয়াছি এবং কোথায় কতখানি ত্রুটি, তাহা চাক্ষুষ দেখিয়া আপনাকে বিশুদ্ধ করার অবকাশ পাইয়াছি। পুরুষ নারীচরিত্রের কষ্টিপাথরে যাচাই হওয়ার অবকাশ না পাইলে, তাহার পৌরুষ সম্বন্ধে সংশয় থাকিয়া যায়।

বর্দ্ধমানে গিয়াই এক বিপদে পড়ি। বড় কাজে হাত দিতে যাই বটে, কিন্তু চিরদিন নিয়মে থাকিয়া দেহ অনিয়ম মানিতে চাহে না। সামান্য আঘাতেই উহা ভাঙ্গিয়া পড়ে। আমার হাতে কেন্দ্রের কার্য্যভার দিয়া কর্ত্তৃপক্ষগণ কাঁথি চলিয়া গেলেন। বন্যার জলে মাটি ভিজা, তাহার উপর শুইয়া থাকিতে হয়। খাদ্যের মধ্যে মোটা চাউলের অন্ন, আর মশুর দাল। দুই দিনেই আমার উদরাময় হইল। তখন বর্দ্ধমানে কলেরা আরম্ভ হইয়াছে। সারা রাত্রি ধরিয়া পায়খানার বিরাম নাই; প্রাতঃকালে নির্জ্জীব হইয়া পড়িলাম। একজন স্বেচ্ছাসেবকের সাহায্যে বর্দ্ধমান সহরের এক প্রান্তে আমার এক আত্মীয়ের বাড়ীতে গিয়া উঠিলাম। তাঁহাদের শুশ্রূষায় ও সুচিকিৎসায় সুস্থ হইলাম। শরীর কিন্তু খুবই দুর্ব্বল হইয়া পড়িল। কাজের ভার লইয়া এমন করিয়া পিছাইয়া যাওয়া আমার ধাতে ছিল না। দুই দিন পরেই কেন্দ্রস্থানটী বর্দ্ধমানের টাউন হলে লইয়া গেলাম। সেখানে স্বেচ্ছাসেবকদের ও কেন্দ্রস্থ কর্ম্মীদিগের খাওয়া-দাওয়ার বিশেষ ব্যবস্থা করিলাম। সুব্যবস্থার ফলে কাজ ভালই চলিতে লাগিল।

অসুখের খবর পাইয়া গৃহলক্ষ্মী উৎকণ্ঠিত-ভাবে আমায় একবার বাড়ী যাওয়ার জন্য অনুরোধ জানাইলেন। সময় করিয়া বাড়ী ফিরিলাম, তাঁর সহিত দেখা হইল। তখনও আমার শরীর ভাল-রূপ সারে নাই; তিনি আপাদ-মস্তক নিরীক্ষণ করিয়া বলিলেন, "দাসীর কথা শোন। যে কাজ

নিয়েছ, তার মত দেহ কই! দৌড়াদৌড়ি কাজ তোমার নয়, তুমি এক যায়গায় স্থির হয়ে বস'—আমি বল্‌ছি, তাতেই তোমার কাজ সিদ্ধ হবে।"

আমি হো-হো করিয়া হাসিয়া উঠিলাম। জীবনের নির্দ্দেশ স্ত্রীর মুখে শুনিতে ভাল হইলেও, তাহা পালন করার মত মতি আমার নাই। আমি বলিলাম "দেহের ভাবনা তুমিই ভেবো—পা যখন বাড়িয়েছি, তখন ঘরে থাকা আর সম্ভবপর নয়। সাবধানে থেকো।"

তিনি সবিস্ময়ে বলিলেন "সাম্‌নে পূজা—কাজ আর কতদিন চলবে?"

আমি ভাবিলাম—বন্যার কাজই তো সবখানি নয়, এই কেন্দ্রস্থানে বসিয়া সেদিন সমগ্র বাংলা দেশের সহিত পরিচয়ের সুবিধা হইয়াছিল। যে কাজের আরম্ভ হইয়াছিল চন্দননগরে, বর্দ্ধমানে তাহা আরও বৃহৎ আকার লইয়া গড়িয়া উঠিতেছিল; অতএব এই কর্ম্মস্রোতে কোথায় যে আমায় ভাসিয়া যাইতে হইবে, তাহার ঠিকানা কি? তাঁহাকে মনের ভাব গোপন করিয়া বলিলাম "পূজার সময়ে কাজ বন্ধ থাকৃবে, তবে এখনও অনেকের গৃহনির্ম্মাণ হয়-নি—কাজ দীর্ঘদিন চল্‌বে।"

বন্যার গল্প শুনাইলাম। কেমন করিয়া জননীর মৃতদেহ আশ্রয় করিয়া জীবিত শিশু জলে ভাসিয়া রক্ষা পাইয়াছে, স্বামী স্ত্রীকে রক্ষা করিতে গিয়া ডুবিয়া মরিয়াছে—গাছে চড়িয়া অসংখ্য নারীপুরুষ কেমন করিয়া প্রাণরক্ষা করিয়াছে—এমন কত সত্য-কাহিনী! তিনি অবাক্ হইয়া শুনিলেন। সর্ব্বস্বান্ত গ্রামবাসী কি ভাবে সাহায্য পাইতেছে, একে-একে জানিয়া, দীর্ঘনিঃশ্বাস ফেলিয়া তিনি বলিলেন "আহা, এই তো কাজ। শরীরটা দেখো। তোমার যে সব নিয়মে চলা, খাওয়া-দাওয়ার অনেক কট্‌কিনে, আমার তাই ভয় হয়!"

আমি আবার বর্দ্ধমানে আসিলাম। একমাস কঠিন পরিশ্রমে এবং বর্ষার জল রৌদ্রতাপে শুষ্ক হইয়া সর্ব্বত্র দূষিত বাষ্প-সৃষ্টি হওয়ায়, আমার এবার হাড় ভাঙ্গিয়া জ্বর আসিল। সে কি জ্বর—একেবারে বেহুঁষ হইয়া পড়িলাম। সচেতন হইয়া দেখিলাম—নিজের শয়ন-কক্ষে। তিনি আমার মুখপানে চাহিয়া বসিয়া আছেন, চক্ষুঃ মেলিতেই বলিলেন, "আঃ বাঁচালে! কি জ্বর! একেবারে বেহুঁষ। এখন একটু সুস্থ মনে হচ্ছে!"

আমার মাথা ঘুরিতেছিল, বিস্ময়ভরে বলিলাম, "কে নিয়ে এল!"

তিনি বলিলেন "এখন ওসব কথা থাক্। আমি মুখ ধুইয়ে দিচ্ছি, এক বাটি সাগু খেয়ে সুস্থ হও। খবর পরে শুনো।"

দারুণ ম্যালেরিয়ায় অস্থিপঞ্জর ভাঙ্গিয়া দিল। জ্বর আর বারণ মানে না। এক পক্ষ-কাল এমন করিয়া একবার উঠিয়া বসি, আবার কাঁপিয়া বিছানায় পড়ি। শরীর শীর্ণ হইল। বর্দ্ধমানের ম্যালেরিয়া দেশ-বিখ্যাত, উহা আমায় একেবারে পাড়িয়া ফেলিল।

প্রায় এক মাস পরে অজস্র কুইনাইন খাইয়া জ্বর বন্ধ হইল; কিন্তু শরীর একেবারে অচল হইয়া পড়িল। কিন্তু ইহার উপরই আবার রাত্রি-জাগরণ সুরু হইল। দিবারাত্রি লোকের গমনাগমন হইতে লাগিল, পূর্ব্বাপেক্ষা কাজের ভীড় বাড়িল বৈ কমিল না। তিনি হতভম্ভ হইয়া আমার মুখের দিকে চাহিয়া দেখেন; বাহিরের দিক্ হইতে করার কিছু ছিল না, তিনি অন্তরের দিক্ হইতে আমায় রক্ষা করার উপায় আবিষ্কার করিলেন। একা থাকিলেই দেখিতাম, তিনি চক্ষুঃ বুজিয়া বসিয়া আছেন। যদি জিজ্ঞাসা করিতাম, "কি ভাব?" তাহার জবাব তিনি দিতেন না। বহুদিন পরে তাহা জানাইয়া তিনি সান্ত্বনা পাইতেন।

ভোরে উঠিয়া তিনি গাহিতেন:

"মধুস্থদন, মধুসূদন, বিপদ্-ভয়-ভঞ্জন,
যে জন নাম করে স্মরণ,
বিপদ্-ভয় তার থাকে কখন?"

লজ্জায় কণ্ঠ চাপিয়া বড় করুণ সুরে এই দুই ছত্র গান তাঁহাকে কতদিন গাহিতে শুনিয়াছি। তাঁর বিশুদ্ধ চরিত্রে সবই বিশুদ্ধ মূর্ত্তিতে ফুটিত; সত্যময়ী এই প্রার্থনা তাঁর অগ্নিদীপ্ত বিশ্বাসে অপূর্ব্ব প্রভাব সৃষ্টি করিত—আসন্ন বিপদ্ কোথা দিয়া কাটিয়া যাইত, তাহা ভাবিয়া স্থির করিতে পারিতাম না। তাঁর এই প্রার্থনার শক্তিই যে আমায় রক্ষা করিত, এ বিশ্বাস আমার ছিল না; কিন্তু তিনি ইহাতে এক কণা সংশয় করিতেন না। তিনি যে কাজে হাত দিতেন, সমর্থনে অথবা উপেক্ষায় তাহা হইতে এক তিল বিচলিতা হইতেন না; যাহা তিনি একবার ধরিতেন, তাহা হইতে তাঁহাকে বিরত হইতে দেখি নাই এবং কোন স্থলে একটি মিথ্যা আশ্রয় করিতেও তাঁহাকে দেখা যায় নাই।

ম্যালেরিয়া হইতে মুক্তি পাইতে না পাইতে স্থির হইল—আমায় পণ্ডিচারী যাইতে হইবে এবং প্রয়োজন হইলে, তথা হইতে ইন্দো-চায়না, এমন কি পরে অন্যত্রও যাওয়া হইতে পারে। আমার দেহ-মন শক্ত নয়; কিন্তু যেখানে কথা দিয়া ফেলি, সেখানে দুর্ব্বল দেহ-মন ছুঁড়িয়া ফেলিয়া দিই। স্নায়ুগুলা শ্লথ হইয়া বিপ্লব সৃষ্টি করে, মনও ভাঙ্গিয়া চূর্ণ হয়। তবে এইরূপ কার্য্যের ভিতর দিয়াই, মানবের অস্তিত্ব যে দেহ-মন নয়, ইহারা আশ্রয় মাত্র—ইহা বস্তুতন্ত্র-ভাবেই বুঝিয়াছি।

একটু সুস্থ হইয়াই যাত্রার উদ্যোগারম্ভ হইল। আমার চিরদিনের স্বভাব—কোন জিনিষটার ভাল দিক্ দেখিয়া আশা ও উৎসাহ পাই না, খুব মন্দ দিক্টা ভাবিয়াই পা বাড়াই; যতদূর ক্ষতি হইবার সম্ভাবনা তাহা ভাল করিয়া বুঝিয়া লই, তারপর কর্ম্মক্ষেত্রে শনৈঃ-শনৈঃ অগ্রসর হই। এইজন্য সকল বিষয়ই একদিক্ দিয়া অতিরঞ্জিত হইয়া পড়ে। কর্ম্ম-সাফল্যে মানুষ আনন্দে অধীর হইয়া পড়িলে, একেবারেই যে ক্ষতি হয় না, তাহা বলি না; তবে ব্যর্থতায় যে নিদারুণ অবসাদে ও নৈরাশ্যে তাহার মেরুদণ্ড ভাঙ্গিয়া যায়, ইহা অনেক ক্ষেত্রে প্রত্যক্ষ করিয়াছি। আমি যেভাবে কাজ করিতাম, তাহাতে ক্ষতির মাত্রা যতটা নির্ণয় করা থাকিত, বস্তুতঃ ক্ষতিটা সে সীমার কাছে পৌঁছিতেই পারিত না। এই হেতু প্রতিক্রিয়ায় কখনও আমার হৃদয় আহত হয় নাই। যেখানে সার্থক হইয়াছি, সেখানে জয়োল্লাসে উৎসাহ অধিক পাইয়াছি—হৃদয়কে তাহার জন্য প্রস্তুত করিয়া না রাখিলেও, আনন্দের বোঝা বহিতে কোথাও আমায় বেগ পাইতে হয় নাই।

এইবার জীবনের পরিণতি কোথায় গিয়া দাঁড়াইতে পারে, তার একটা চিত্র মনে-মনে আঁকিয়া লইলাম; তারপর সুযোগ বুঝিয়া তাঁহার কাছে কথাটা পাড়িলাম। তিনি প্রসন্ন মুখে আমার কথা শুনিবার জন্য বসিলেন। শেষে সবখানি শুনিয়া, তাঁহার মুখমণ্ডলে গাঢ় কৃষ্ণ মেঘ ঘনাইয়া আসিল। নির্ব্বাক্ হইয়া অধোমুখে কেবল চক্ষে অশ্রুবর্ষণ হইল। আমার বুকে খুবই ব্যথার অনুভব হইতেছিল; কিন্তু যে কাজ মাথায় তুলিয়া লইয়াছি, সে কাজের পথে হৃদয় দেখিলে চলিবে কেন? যদিও এইখানেই আমার সকল দুর্ব্বলতা জমা হইয়াছিল।

তিনি বুঝিলেন—আমি যাহা করিতে সঙ্কল্প করিয়াছি, তাহা বারণ

মানিবে না, চক্ষের জলে হৃদয় আমার গলিবে না ; তবুও যে আমি নিষ্ঠুর নহি, তাঁর প্রতি মমতাহীন নহি, ইহা তিনি মর্ম্মে-মর্ম্মে বুঝিতেন। পুরুষ জগতে বড় কাজ করিতে আসিয়াছে ; নারীর মুখ চাহিয়া সে যদি তাহা হইতে বিরত হয়, সেরূপ কাপুরুষকে তিনি ঘৃণার চক্ষে দেখিতেন। বৃহতের অভিমুখে যাত্রা করিতে দেখিলে গর্ব্বে তাঁহার হৃদয় লম্ফ দিয়া উঠিত ; এবং ইহার জন্য যে দুঃখ বরণ করিতে হইবে, তাহার জন্য তিনি সততই প্রস্তুত থাকিতেন। আমারই মত, তাঁরও হৃদয় দুর্ব্বল ছিল—এ দৌর্ব্বল্য আর অন্য কিছু নহে, একনিষ্ঠ প্রেমেরই ফল। ব্যভিচারী হৃদয় একের মুখ চাহিয়া এত যন্ত্রণা সহে না ; দুঃখের পাষাণ-ঘর্ষণে যে অমৃত উথলিয়া উঠে, তাহারা সে বস্তুর সন্ধান রাখে না।

তিনি ধীরে-ধীরে অশ্রু মোচন করিয়া, সজল রক্তাভ চক্ষে আমার পানে চাহিয়া, ফুঁপাইয়া বলিলেন "যাওয়ার দিন কি স্থির হয়ে' গেছে ?"

আমি নির্ব্বাক্ বিস্ময়ে তাঁহার দিকে চাহিয়া রহিলাম। একি ! একটা নিষেধ-বাক্যও কি তাঁহার মুখ হইতে বাহির হওয়া উচিত ছিল না ? আমার বীরত্ব-প্রকাশের একবিন্দু অবকাশ না দিয়া, তিনি যে আমার অপেক্ষা নিষ্ঠুর হইয়া আমার যাত্রাপথ বড় সরল-স্বচ্ছন্দ করিয়া দিলেন ! আমি তো যাইবই ; কিন্তু কত বড নির্ম্মম পুরুষ আমি, দেশের কার্য্যের জন্য প্রতি মুহূর্ত্তে কত বড় স্বার্থ ত্যাগ করিতে পারি, এইরূপ আত্মপ্রসাদ অনুভব করার সুযোগও রহিল না ! আমায় নীরব থাকিতে দেখিয়া তিনি যেন একটু সাহস পাইলেন ; মুখের উপর যে কাল ছায়া পড়িয়াছিল, তাহা নিমেষে সরিয়া গেল। তিনি বলিলেন "তবে বুঝি ঠাট্টা করছ !"

অনেক সময়ে তাঁহার অকৃত্রিম সারল্যের সুযোগ লইয়া আমি আমোদ উপভোগ করিতাম। তিনি ঠাট্টা বুঝিতেন না। আমি যাহা বলিতাম, তাহাই তিনি বিশ্বাস করিয়া লইতেন ; তারপর আমি যে তাঁহাকে পরিহাস করিয়াছি, ইহা শুনিয়া মুখ ভারী করিয়া বলিতেন "আমার সঙ্গে ঠাট্টা-বিদ্রূপ ক'র না। আমি তোমার সব কথাই সত্য বলে' নিই, তাই কষ্ট দাও।" আমার নিকট হইতেই তিনি সংশয় করিতে শিখিয়াছিলেন। অনেক আঘাত সহিয়া, কোন কথা বলিলেই তাহা সত্যই কি পরিহাস—ইহা লইয়া পরে অনর্থক মাথা ঘামাইতেন। কোন্‌টী

সত্য আর কোন্‌টী পরিহাস, শেষে তাহা তিনি অকাট্যভাবে ধরিতেন। মানুষের মর্ম্ম বুঝিতে তিনি সত্যই দক্ষ হইয়া উঠিয়াছিলেন।

কথাটী যে আমার ঠাট্টা নয়, ইহা তিনি প্রথমেই ধরিয়া লইয়াছিলেন—এইজন্য এক মুহূর্ত্তে স্থির করিয়া লইলেন তাঁহাকে কি করিতে হইবে। আমি যে উপস্থিত পণ্ডিচারী যাইব, তারপর প্রয়োজন হইলে ভারতের বাহিরেও চলিয়া যাইতে পারি এবং পুনঃ প্রত্যাবর্ত্তনের পথে অসংখ্য বাধা-সৃষ্টি হওয়া অসম্ভব নয়, সব দিক্‌টাই তাঁহাকে বুঝাইয়া বলিয়াছিলাম। তিনি অতিরঞ্জিত ভবিষ্যৎ আমলে আনিলেন না। আমার সঙ্গে থাকিয়া, আমার কথার কতটা গ্রহণযোগ্য, তাহা তিনি বুঝিতেন; এইজন্য আমিই মনে-মনে ক্ষুণ্ণ হইতাম। যাহা কখন হইবে না, তাহা ভাবিয়া আমার এক অভূতপূর্ব্ব সুখ হইত: সেইটা অপরকে ভাবাইয়া সুখের মাত্রা অধিক উপভোগ করার প্রবৃত্তি থাকিত বলিয়া আমার সবখানি ভাল করিয়া গৃহীত না হইলে আমি বড় বিরক্ত হইতাম। তিনি হাসিয়া বলিতেন "যেটা এখনও দেখা যায় না, সে বিষয়টা এত বড় করে' নেওয়ার কি আছে? উপস্থিত যা' চোখে দেখ্‌ছি, সেইটাই এখন ভাবি।" তাঁর জীবনে যেন একবিন্দু কল্পনার স্থান ছিল না; সে নীরব-মৌন বিগ্রহের সবখানিই বুঝি বস্তুতন্ত্র পদার্থ দিয়া বিধাতা গঠন করিয়াছিলেন।

চক্ষের জল ফেলিতে-ফেলিতেই তিনি জিনিষপত্র সব গুছাইয়া দিলেন। আমি ভাবিলাম—এবারকার যাত্রাটার ভিতর যে চির যুগের মত বিদায়ের আভাস রহিয়াছে, যাহা এতই স্পষ্ট করিয়া তাঁহাকে বুঝাইলাম, তাহা বুঝিয়াও, কি মর্ম্ম লইয়া তিনি আমার যাত্রার উদ্যোগ করিতেছেন! বাহির ভিতর তো তাঁর দুই রকম নাই; আমার মুখ না দেখিয়া যিনি এক অনুপল সময়ও নিশ্চিন্ত থাকিতে পারেন না, তিনি কি করিয়া এমন উদ্বেগশূন্যা হইলেন—ভাবিয়া কূল-কিনারা পাইলাম না।

সারা রাত্রি আর কথা হইল না: তিনি কাঁদিয়াই কাটাইলেন। তিনি খুব স্বল্পভাষিণী ছিলেন, হৃদয়ের ভাব ভাল করিয়া ব্যক্ত করিতে পারিতেন না। আমি তাঁহাকে এইজন্য বহু বার ভুল বুঝিয়াছি, অশেষ দুঃখ-লাঞ্ছনা ভোগ করিয়া তিনি আমার ভুল ভাঙ্গিয়া দিয়াছেন। উভয়ের মধ্যে স্পষ্টতা আসিলে, তিনি দুঃখ করিয়া বলিতেন "আমার সবখানি যে তুমি, তবু

আমায় বুঝ না কেন?" এই কেন—ইহার উত্তর আজও খুঁজিয়া পাই নাই। এই যে তাঁর মহাপ্রস্থান, ইহাও কি তাঁর সেই মমতা, সেই অকৃত্রিম অনুরাগেরই লক্ষণ?

কাঁদিয়া-কাঁদিয়া চক্ষুঃ রক্তবর্ণ হইল। বাড়ীতে কাহাকেও এই কথা বলিতে নিষেধ করিয়াছি। তাঁর মুখ হইতে কোন কথা বাহির করা সহজ ছিল না। যাহা তিনি গোপন করিতে চাহিতেন, তাহা কোন কারণে প্রকাশ পাইত না। অতি প্রত্যূষে—পরিবারবর্গ যখন নিদ্রাত্যাগ করে নাই, আমি বিদায় লইলাম। তিনি অনিমেষ নয়নে আমার মুখের দিকে তাকাইয়া রহিলেন। আমার মনে হইল—আর সাক্ষাৎকার হইবে না; কিন্তু তাঁর চক্ষে তখন যে আগুন জ্বলিতেছিল, তাহাতে যেন স্পষ্টই লেখা ছিল—'ঈশ্বরের বিধান বাধায় নিবারিত হয় না। এ যাত্রা তোমার চির-বিদায় নহে।' অন্তরের গভীর স্থলে সান্ত্বনার ফল্গু-প্রবাহ বহিতেছিল, উপরে কিন্তু যন্ত্রণার অন্ত ছিল না—তাঁর হৃদয়খানি ভাঙ্গিয়া পড়িতেছিল।

হেমন্তের প্রভাতে ঘর হইতে প্রাঙ্গণে আসিয়া দাঁড়াইলাম। সুপ্তা গৃহস্থালী। চতুর্দ্দিকে চাহিয়া সদর-দ্বারে আসিয়া, তাঁহার হাতখানি ধরিয়া বলিলাম "ভগবান্ আছেন, ভয় নাই। ফিরি ভাল, নয় এই শেষ—মনে রেখো, আমার হৃদয় তোমার কাছেই রইল।"

তিনি নির্ব্বাত-দীপশিখার ন্যায় নীরবেই চাহিয়া রহিলেন। আমি পা আগাই, আবার ফিরিয়া চাই। দুয়ার ধরিয়া নিশ্চল প্রতিমা একদৃষ্টিতে পথের দিকে চাহিয়া আছেন। দৃষ্টির বাহির হইলাম, দ্রুতপদে অগ্রসর হইলাম। আমায় গোপনেই গৃহত্যাগ করিতে হইবে, তাই অন্ধকার থাকিতেই যাত্রা করিয়াছি। যে বন্ধুর সাহায্যে সহর পরিত্যাগ করিব, তাঁর বাড়ীতে গিয়া দেখি তিনি অনুপস্থিত। মাথায় আকাশ ভাঙ্গিয়া পড়িল, আবার ফিরিলাম। নদীপথে কিছু দূর যাইতে হইবে, এই বন্ধুর নৌকা প্রস্তুত রাখার কথা ছিল। ভাবিলাম ঘাটে হয় তো নৌকা বাঁধা আছে। ফিরিতে হইলে বাড়ীর গলি পথের সম্মুখ দিয়াই যাইতে হইবে—যথাস্থানে আসিয়া ঘুমন্ত বাড়ীর দিকে দৃষ্টি পড়িল। ছবির ন্যায় তিনি যে এখনও দাঁড়াইয়া আছেন, কেহ তো তাঁহাকে সান্ত্বনা দিবার নাই! বেলা বাড়িলে আমার খোঁজ হইবে, তাঁহাকে লোকে নির্য্যাতন করিবে; হয় তো ভাবিবে,

তাঁহার সহিত ঝগড়া করিয়াই আমি গৃহত্যাগী হইয়াছি। তাঁর তো কিছু বলিবার অধিকার নাই, নীরবে তিনি সব সহিবেন; আর আমার কথা ভাবিয়া নীরবেই অশ্রুবর্ষণ করিয়া, জীবনের দিন গণিয়া যাইবেন। পা যেন চলিতেছিল না; কিন্তু জোর করিয়া গঙ্গাতটের অভিমুখে অগ্রসর হইলাম।

অন্ধকার থাকিতে-থাকিতেই গঙ্গা পার হইয়া গাড়ী চড়িলাম। কলিকাতায় পৌঁছিয়া নির্দ্দিষ্ট স্থানে উপনীত হইলাম। আমার সতীর্থগণ উপস্থিত ছিলেন। সেইদিন রাত্রির গাড়ীতে কলিকাতা ত্যাগ করিতে হইবে, পরামর্শ সারা দিন ধরিয়াই চলিল। গোপনে যাইব, তাহার জন্য ছদ্মবেশের আয়োজন পূর্ব্ব হইতেই করা হইয়াছিল; বাকী ছিল—আমার চুলটা ফিরিঙ্গিদের মত ছাঁটিয়া লওয়া। আমার যে বন্ধু এই কাজে বিশেষ উদ্যোগী ছিলেন, তিনি পরে ভারত ত্যাগ করিয়া আন্তর্জ্জাতিক রাজনীতি-ক্ষেত্রে প্রতিষ্ঠা অর্জ্জন করিয়াছিলেন, তাঁহার নাম রাসবিহারী বসু। মাদ্রাজ মেলে আমি একজন আর্দ্দালীর সঙ্গে বে-মালুম চড়িয়া বসিলাম। যাহারা আমায় চক্ষে-চক্ষে রাখিত, তাহারা সদল-বলে ইতস্ততঃ ভ্রমণ করিতেছিল; আমি তাহাদের সম্মুখ দিয়াই চলিয়া আসিলাম, কেহই আমায় চিনিল না। যিনি আর্দ্দালী সাজিয়াছিলেন, তিনি খুব চতুর লোক ছিলেন।[১] গাড়ী ছাড়ার সময় হইলে তিনি আমায় সেলাম ঠুকিয়া প্রস্থান করিলেন। আমি শূন্য-হৃদয়ে গাড়ীর গদীর উপর চিৎ হইয়া শুইয়া পড়িলাম।

কখনও একা পথে বাহির হই নাই। চিরদিন হবিষ্যান্ন, নিরামিষ ভোজন করি, নিষ্ঠাবান্ গোঁড়া হিন্দুর আচার মানিয়া চলি—সাহেব-সাজে আড়ষ্ট হইয়া রাত্রি-যাপন হইল। প্রাতঃকালে চা-মাখন আসিল, আমি তাহা গ্রহণ করিলাম না; মধ্যাহ্নে বিপদ্ আরও বাড়িল। গাড়ীতে আরও দুইজন সাহেব ছিলেন, তাঁরা সামান্য পরিচয়ে কি বুঝিয়াছিলেন, জানি না; তবে আমি সহসা অ-সাহেবী কিছু করা যুক্তিসঙ্গত মনে করিলাম না। সারা দিন উপবাস করিয়া থাকারও সম্ভব নয়। সেই দুঃখের কথাই বলি—আড়াল করিয়া ভীম নাগের সন্দেশ মুঠা ভরিয়া লইলাম, আর লেভেটারীর ভিতর গিয়া এক ঘটি জল খাইয়া বাঁচি! তার পরদিন এত কষ্ট হয় নাই। গাড়ীতে আর কেহ ছিল না, স্বচ্ছন্দে আহারাদি করিয়া তবে রক্ষা পাই। মাদ্রাজ

১। সুদর্শন চট্টোপাধ্যায়

ষ্টেশনে আর আত্মগোপন সম্ভব হইল না; প্লেগ-ক্যাম্পে নাম-ধাম দিতে গিয়া বিপদে পড়িলাম। বাঁকা করিয়া "এম. রে" বলিয়া রেহাই পাইলাম না; ন্যাশন্যালিটী জানিতে চাহিলে, কিছুতেই মুখ দিয়া 'খ্রীষ্টান' কথাটা বাহির হইল না—আমি যে একজন হিন্দু, গর্ব্ব করিয়া তাহাই বলিলাম। ভদ্রলোক হাসিয়া বলিলেন "আপনি বাঙালী!" আমিও ঘাড় নাড়িয়া 'হাঁ' দিলাম। আর রক্ষা নাই, সঙ্গে-সঙ্গে ছয় জন শরীর-রক্ষক যুটিল—আমাদের সমস্ত আয়োজন ব্যর্থ হইয়া গেল।

একজন মাদ্রাজী বন্ধুর বাড়ী গিয়া উঠিলাম। রাজদ্রোহাপরাধে তাঁহার জ্যেষ্ঠ সহোদর পণ্ডিচারীতে পলাইয়া আছেন; কাজেই ইনিও একজন 'পুলিস-সাস্‌পেক্ট'। সোনায় সোহাগা হইল। এই সময়ে আবার বড়লাট বাহাদুর মাদ্রাজে আসিতেছেন; অনেকে অকারণে বন্দী হইতেছেন। আমার বন্ধু বলিলেন "আপনার এ স্থান নিরাপদ্ নহে; আজ সমস্ত দিন এখানে থাকা যুক্তিযুক্ত নহে; আপনাকে এখনই অন্যত্র যাইতে হইবে।"

পুলিস-প্রহরীদের দৌড়াদৌড়ি দেখিয়া বুঝিলাম—আমার পরিচয় পাইবার জন্য ইহারা অস্থির হইয়াছে। বাড়ীতে আসিয়া আমাকে মোটঘাট নামাইতে দেখিয়া বোধ হয় ইহারা স্থির করিয়াছিল—এইখানেই থাকিব; আমরা কিন্তু একটা গোপন দ্বার দিয়া বাহির হইয়া পড়িলাম। আমার বিছানা, ট্রাঙ্ক বাহিরেই পড়িয়া রহিল; কাহারও সন্দেহ হইবে না যে, আমি প্রস্থান করিয়াছি। বন্ধু মাদ্রাজ-বীচ ষ্টেশনে আমায় এক গাড়ীতে তুলিয়া দিয়া বলিলেন "আজ আপনার কোন খবর কেহ পাইবে না। আপনার জন্য পদস্থ কর্ম্মচারী আমার নিকট আসিলে, আজ তাহাকে ঘুরাইয়া নাকাল করিব। আপনি কাল ভোরেই নিরাপদে পণ্ডিচারীতে পৌঁছিবেন।"

অতি সংগোপনে ঠিক ভোরেই পণ্ডিচারী ষ্টেশনে অবতরণ করিলাম। মুষলধারে বৃষ্টি হইতেছিল। সাহেব দেখিয়া কেহ কোন কথা জিজ্ঞাসা করিল না। একটা পুশ্‌পুশে বসিলাম—পুশ্‌পুশওয়ালা তার ভাষায়, কোথায় যাইব, জিজ্ঞাসা করিল। আমি পূর্ব্ব বার আসিয়া গোটাকতক তামিল কথা শিখিয়াছিলাম, কোন গতিকে তাহাকে বুঝাইলাম—রু-দে-ডুপ্লেতে যাইব। সেও পুশ্‌পুশ্ লইয়া ছুটিল। কিন্তু ঠিক কোথায় গিয়া উঠিব,

স্থির করিতে পারিলাম না। সোজাসুজি শ্রীঅরবিন্দের বাড়ীতে গিয়া উঠা ভাল নহে ; বিশেষতঃ, তাঁহাকে পূর্ব্বে কিছুই জানাই নাই। পুলিসের চক্ষে পড়িব, আমার উদ্দেশ্য ব্যর্থ হইবে। অনেক ভাবিয়া, আমার পূর্ব্বোক্ত বন্ধুর ভ্রাতার কাছেই যাইব—স্থির করিলাম। তিনি এই প্রত্যূষে ভিজিতে-ভিজিতে অকস্মাৎ আমায় দেখিয়া বিস্মিত হইলেন। দূরে একটা পাতার ছাওয়া সরু বারান্দায় পুলিসের গুপ্তচর বসিয়া বাড়ীর দরজার দিকে চাহিয়া ছিল। তিনি বলিলেন "এখন করবেন কি!" আমি বলিলাম "আমি গোপনে শ্রীঅরবিন্দের বাড়ী যাইব।" তিনি হাসিয়া বলিলেন "সে ব্যবস্থা আগে হইলে সম্ভবপর হইত। এখন দেখিতেছেন না—ওরা সব একদৃষ্টিতে চাহিয়া আছে; যেখানে বাহির হইবেন, ছায়ার ন্যায় সঙ্গে থাকিবে। হয় এখন এইখানেই থাকুন, বেলা হইলে শ্রীঅরবিন্দের বাড়ী যাইবেন, নয় চলুন এখনই আপনাকে রাখিয়া আসি।"

আমি শেষোক্ত প্রস্তাবই সঙ্গত বলিয়া মনে করিলাম। দুইজনে ভোর-বেলায় শ্রীঅরবিন্দের বাড়ী গিয়া উপস্থিত হইলাম। বন্ধু বিদায় লইলেন। আমি উপরে উঠিয়া যাহাকে দেখিলাম, সে মাদ্রাজী যুবক অমৃত। সে আমায় জড়াইয়া ধরিয়া, আমার সাহেবী বেশের ভূয়সী প্রশংসা করিল। শ্রীঅরবিন্দ সাড়া পাইয়া ঘুম-চক্ষেই বারান্দায় আসিয়া দাঁড়াইলেন। ভূমিষ্ঠ প্রণাম সম্ভবপর হইল না, সাহেব সাজিয়াছি। তিনি আমায় দেখিয়া উচ্চ-হাস্য করিয়া উঠিলেন। মাথায় ছোট-বড চুল কাটার সঙ্গে আমার তরুণ বয়সের নধর ঘোর কৃষ্ণবর্ণ গুম্ফ-যুগলেরও বিসর্জ্জন হইয়াছিল। তিনি আমার দিকে চাহিয়া বলিলেন "নিরাপদে এসেছ, কোথাও জানাজানি হয় নি!"

আমি মাদ্রাজ ষ্টেশনের ঘটনা শুনাইলাম। তিনি গম্ভীর হইয়া বলিলেন "এই মাটি করেছ! তোমার উদ্দেশ্য—গোপনে আসা, তার জন্য যা' প্রয়োজন তা' না করে', তোমার অহঙ্কার গণ্ডগোল পাকিয়েছে। যদি হিন্দু বলার গৌরব না ছাড়বে, তবে সাহেব সাজা কেন!"

আমি লজ্জায় মাথা নীচু করিয়া রহিলাম।

প্রায় দেড় মাস পণ্ডিচারী বাস করিয়া, শ্রীঅরবিন্দের সহিত বাহিরের দিক্ হইতেও ঘনিষ্ঠ পরিচয় হইল। একত্র থাকায়, তিনি আমায় কতখানি

হৃদয়ের সহিত যে ভালবাসেন, তাহার অনুভবে আমি পূর্ণ হইলাম। দিবারাত্র অবিশ্রাম কত ক্রীড়া-কৌতুক, হাস্যপরিহাস, দর্শন, সাহিত্য, যোগ সম্বন্ধে সে যে কত আলোচনা, তর্ক-বিতর্ক, তাহা আজ ভাবিয়া স্বপ্ন মনে হয়। সেদিন তিনি শ্রীঅরবিন্দ ছিলেন না; দূরে থাকিয়া তাঁহাকে "কালী" বলিতাম, কাছে গিয়া "অরো" বলিয়া চিনিলাম। সে প্রেমের পরিচয় আজ দিব না, সে কথা পূর্ব্বেই বলিয়াছি।

টাকার কিছু ব্যবস্থা হওয়ায়, তিনি পূর্ব্ব-বাটী পরিত্যাগ করিয়া অপেক্ষাকৃত ভাল বাড়ীতে আসিয়াছিলেন। রন্ধন-কর্ম্মেও আর বন্ধুদের ব্যস্ত থাকিতে হয় না। একজন ভদ্রবংশীয়া দুঃস্থা নারী দুই বেলা রাঁধিয়া দিয়া যাইত। বিজয় নাগ তাহা দ্বিতলে আনিয়া সকলকে বণ্টন করিয়া দিতেন। আমায় লইয়া বিপদ্ হইল। পণ্ডিচারীতে রান্নার মধ্যে দুই বেলাই ভাত, মাংস ও মাছ ব্যতীত আর কিছু ছিল না; আমি নিরামিষাশী, দুই বেলাই আলু ভাতে দিয়া আহার চলিল। কষ্ট হইতেছিল। "অরো" জিজ্ঞাসা করেন "তোমার খুব কষ্ট হচ্ছে না?" নলিনী, বিজয়, মণি হাসিয়া বলেন "মাছ-মাংস খেলে বোধ হয় আপনার জাত যাবে, কি বলেন?" "অরো" নিরপেক্ষ; কিন্তু বন্ধুদের ইচ্ছা—আমার গোঁড়ামী ভাঙ্গিয়া যাক্। আর এখানে অন্য কথা না বলিলেও এইটুকু বলিয়া রাখি—জীবনের যত সংস্কার খাদ্যে, আচারে, নীতি-ধর্ম্মে, সবই এবার জলাঞ্জলি দিলাম। দেখিতে-দেখিতে শুধু মাংসাশী হইলাম না, সেদিন তন্ত্রাচার আমার জীবনে মূর্ত্ত হইয়া উঠিল। চক্ষুর সম্মুখে রাখিয়া হাতুড়ির আঘাতে ধাতুকে পিটিয়া স্বর্ণকার যেমন অলঙ্কার প্রস্তুত করে, শ্রীঅরবিন্দ তেমনি আমার প্রকৃতিকে তপস্যার আগুনে গলাইয়া একেবারে অভিনব আকার দিতে উদ্যত হইলেন।

যাক্ সে সব কথা—মানুষ ভাগবত প্রয়োজন সিদ্ধ করে। যে ক্ষেত্রে যাহা প্রয়োজন, তাহা সিদ্ধ করাই তাহার কাজ, সে কাজ ষোল আনা আমার পূর্ণ হইয়াছে। এই দেড় মাসে আমি অনেক শিখিলাম, অনেক পাইলাম। সাধনা তাঁর কাছে বসিয়াই চলিল। দুই-এক ঘণ্টা নহে, রাত্রে আমাদের ঘুম ছিল না, সারা রাত্রি বিনিদ্রভাবে কাটিত। মধ্যাহ্নে আহার সমাপ্ত করিয়া কত আলাপালোচনা হইত। তখনও "আর্য্যের"

ভিতর দিয়া শ্রীঅরবিন্দের বীণা ঝঙ্কার তুলে নাই; তাঁর কণ্ঠে আর তাঁর লেখনীমুখে যাহা পাইয়াছি, বুক ভরিয়া তাহা সঞ্চয় করিয়াছি। এইখানে পুরাণ, ইতিহাসের সঙ্গে জগতের রাষ্ট্রনীতি ভাল করিয়া বুঝিলাম, দেশকে চিনিলাম, দেশের নেতৃবৃন্দের পরিচয় পাইলাম। শ্রীঅরবিন্দের জীবনের কথাও তাঁর মুখ হইতেই শুনিলাম। তিনি বলিয়া যান, আর আমি লিখিয়া যাই—সে সব ভবিষ্যতের জন্য রাখিয়া যাইতেছি।[১]

পুলিসের দিক্ হইতে সন্ধান চলিতেছিল। শেষে ফরাসী পুলিসের কর্ত্তৃপক্ষ বাড়ীতে আসিয়া হাজির। বন্ধুগণ পরামর্শ দিলেন—পিছনের দ্বার দিয়া উপস্থিত লুকাইয়া পড়িতে। কিন্তু এ বাড়ীতে অবাঞ্ছিত কেহ আসে নাই—ইহাই সপ্রমাণ করিতে "অরো" স্থির হইয়া দাঁড়াইলেন। আমার মুখের দিকে চাহিয়া, তিনি অতি গম্ভীরভাবে সিঁড়ি দিয়া নামিয়া গেলেন। তিনি পুলিস-কমিশনারকে সব কথা স্পষ্ট করিয়া বলিলেন ও আমার পরিচয় দিলেন। তাঁহার সহিত আমার কি সম্বন্ধ জিজ্ঞাসা করায়, তিনি স্থির কণ্ঠে বলিলেন "He is my disciple." পুলিস-কমিশনার করমর্দ্দন করিয়া, ধন্যবাদ দিয়া প্রস্থান করিলেন। আসার উদ্দেশ্য এইখানেই শেষ হইল। "অরো" গোড়ার জিনিষটা তাঁর অন্তর্ভেদী দৃষ্টি দিয়া দেখিয়া লইতেন ও যাহা অভ্রান্ত বোধ হইত, নিজস্ব ভাবে তাহা সিদ্ধ করিতেন। বিদেশে যাওয়ার কথায় তিনি স্পষ্টই বলিলেন "কাজ বিদেশে নয়, দেশেই বেশী, বিশেষ বাংলায়।"

বাংলাকে তিনি তখন ভারতের হৃৎপিণ্ড বলিয়া আখ্যা দিতেন; বিশেষতঃ, হুগলী জেলা জগতের তীর্থস্বরূপ বলিয়া ইহার তিনি খুব প্রশংসা করিতেন। বঙ্কিমচন্দ্রকে তিনি খুব উচ্চাসন দিতেন—সে কত কথা, বলিয়া ফুরাইবে না।

তিনি কাজের মোড় ফিরাইয়া দিলেন—রাজসিক ভাবটা যেন সংহরণ করিয়া লইলেন। আমার ভিতর যত রুদ্র সংস্কার ছিল, তাহা যে কি যাদুমন্ত্রে প্রকাশ করিয়া দিন-দিন তিনি আমায় স্বরূপতঃ বিশুদ্ধ করিতেছিলেন, তাহা আজও ভাবিয়া তাঁর চরণে নত হইয়া পড়িতে ইচ্ছা হয়! দেড় মাস কেবল সাধনা; কথা নয়, বস্তুতন্ত্র জীবন দিয়া। যাহা স্বপ্নে ভাবি নাই,

১। শ্রীঅরবিন্দের বাল্যজীবনীর কতকাংশ।

কল্পনা করি নাই, তাঁর হাতের সঙ্কেতে একে-একে তাহা সিদ্ধ করিলাম। তিনি আমায় বাড়ী ফিরিতে বলিলেন।

সে সময়ে যদিও ভারত-রক্ষা আইন প্রচলিত হয় নাই, তবুও চারিদিকে ধরপাকড় আরম্ভ হইয়াছে। আমার মনে হইল—আমি পুলিস-প্রহরীদের চক্ষে যে ভাবে ধূলা দিয়াছি, তাহাতে আর কিছু না হউক, আক্রোশবশতঃ আমায় তাহারা বন্দী করিতে চেষ্টা করিবে, আর সে কাজ তাহাদের পক্ষে দুঃসাধ্য হইবে না। দেশের খবর পড়িয়া, যে কোন একটা সূত্রে আমায় জড়াইয়া দেওয়া যে তাহাদের পক্ষে অসুবিধা হইবে না, ইহা স্পষ্টই বুঝিতেছিলাম। শ্রীঅরবিন্দ বলিলেন "কিন্তু তোমার ফেরা চাই, কাজ ঢের বাকী।"

আমি পরামর্শ করিয়া স্থির করিলাম—সেখান হইতে যেমন চুপে-চুপে আসিয়াছি, এখান হইতেও সেইরূপ গোপনেই প্রস্থান করিব। তিনি ভাবিতে বসিলেন—সে যে কি করুণা, তাহা ভাবিলে আজও আমার চক্ষে অশ্রু-সাগর উথলিয়া উঠে। আমি "অরো"-কেই চিনিয়াছি, এবং তাঁহার সহিত এই সম্বন্ধের চেয়ে আরও বৃহৎ, মহৎ কিছু থাকিতে পারে, কেবল এ-যুগে নয়, অনন্তযুগ তাহা স্বীকার করিব না। এই বিশ্বাস আমার অমর—আমার তাই ক্ষুদ্রত্বে ভয় নাই; বৃহতের লালসা নাই। আমি অসম্পূর্ণ বস্তু কোনদিন দেখি নাই; তাই সত্য ও পরিপূর্ণতায় অটল-প্রতিষ্ঠ হইয়া আজ সেই নিঃস্বার্থ হৃদয়যুগলের দান-প্রতিদানের কথাই ভাবি—সেই বুকে ধরিয়া চুম্বনের সহিত চরম কথা আজও কাণে প্রতিধ্বনি তুলে—"মতি, তোমার কাজ, আমারই কাজ। **You shall always get my unwritten there**" আমার এ সান্ত্বনা আজিও শেষ হয় না। বিশ্বাসের মর্ম্ম যাহারা বুঝে, তাহাদের পক্ষে ইহা শেষ হওয়ার বস্তু তো নহে!

শেষ সিদ্ধান্ত হইল—গোপনেই বাহির হইতে হইবে, কিন্তু রেলপথে নহে; তখন ফরাসী ষ্টীমার পণ্ডিচারী হইতে কলিকাতা বন্দরে আসিত, এই জলপথেই প্রস্থানের উদ্যোগ আরম্ভ হইল।

আমি গোপনেই বাহির হইলাম, গোপনেই ষ্টীমারে গিয়া উঠিলাম। যাইবার সময়ে তিনি আমায় বুকে লইয়া মস্তক আঘ্রাণ করিলেন, সে অনির্ব্বচনীয় প্রেমের আস্বাদ আমার জীবনকে মাতাইয়া তুলিয়াছিল।

সমুদ্রের তরঙ্গায়িত বক্ষে সুবৃহৎ জাহাজ দুলিয়া-দুলিয়া চলিয়াছে। নীল

ক্ষুদ্র ব্যাপার—বস্তু, ব্যক্তি, মানুষের সম্পর্কিত ভাবজগতের অব্যক্ত তরঙ্গ—অনুমানে ও প্রত্যক্ষে যাহা কিছু তাঁহার মনে উদিত হইত, তাহা নিঃসঙ্কোচে ব্যক্ত করিয়া তিনি চিত্ত লঘু করিতেন। জীবনের কোনখানে তিনি একটী ক্ষুদ্র বিষয়ও গোপন রাখিতেন না—ইহা আমি নিঃসংশয়ে জানিতাম; তিনিও জোর করিয়া আমার সকল অবস্থার কথা জানিয়া লইতেন। অন্তরের ঐক্য যেখানে, সেখানে একের কাছে অন্যের গোপন করার কিছু থাকিতে পারে, এ কল্পনা তিনি মনের কোণেও স্থান দিতেন না। এই মুক্ত স্বচ্ছ ভাবটী ছিল তাঁর প্রকৃতিগত ধর্ম্ম; তাই তাঁর আপনাকে প্রকাশ করার সাবলীল ছন্দঃ কোথাও কুটিল অস্বচ্ছ ছিল না। আমি এমন মুক্ত প্রবাহে, স্বতঃ উৎসরিত ছন্দে আপনাকে প্রকাশ করিতে পারিতাম না। তিনি কিন্তু ছাড়িতেন না। সুখের হউক, দুঃখের হউক, সব কিছু বরণ করিয়া, আমার প্রতি মুহূর্ত্তের অবস্থা ও ঘটনা তিনি জানিয়া লইতে চেষ্টা করিতেন। যেখানে ইহার অন্যথা হইত, তাঁহাকে বাণবিদ্ধা পক্ষিণীর ন্যায় কাতরা দেখিতাম। স্বামীর সহিত কলহ বা অভিমান করার বিন্দুমাত্র ভান তাঁহার মধ্যে ছিল না। স্বামীর সোহাগ ও আদর আদায় করার কোনরূপ কৃত্রিম প্রয়াস তাঁহাকে কোনদিন করিতে দেখি নাই। বেশ-বিন্যাসে শোভনা হইয়া স্বামীর চিত্ত আকৃষ্ট করার কোনরূপ প্রসাধন তাঁহার ছিল না। বসনে, ভূষণে, সাজে-সজ্জায় দেহের প্রসাধন নারী-ব্যবহারের এক অপরিত্যজ্য অঙ্গ—ইহা আমি আজ দেখিতেছি। কিন্তু নারী বলিতে তিনিই ছিলেন আমার কেন্দ্র-লক্ষ্যে, তাই তাঁহারই ছন্দঃপূত নারী-চরিত্র দেখার ও তদনুযায়ী নারীকে গড়ার প্রেরণা আমায় অভিভূত করিয়া রাখিয়াছে। তিনি ক্রুদ্ধা হইতেন, আমা হইতে বিমুখী হইতেন—কোন কিছুর অভাবে বা দাবীর দায়ে নহে; যেখানে তিনি দেখিতেন—আমি যেন কিছু লুকাইয়া চলিতেছি, কিছু জানাইতে কুণ্ঠা করিতেছি, আর তাঁর আপ্রাণ আগ্রহেও তিনি তাহা বাহির করিতে পারিতেছেন না, অমনি মনে করিতেন যে, আমা হইতে তিনি নিজে অনেক দূরে পড়িয়া যাইতেছেন, আর আমিই তাঁহাকে দূরে ঠেলিতেছি। সে দুঃখের আর সীমা থাকিত না। চক্ষে প্রাবৃটের বর্ষণ ঝরিত, হৃদয় তাঁহার শূন্য হইয়া যাইত। সংসারের কাজ-কর্ম্ম সবই তিনি করিতেন; কিন্তু সে কি উদাসিনী ব্যথা-মূর্ত্তি, তাহা আজও আমার চক্ষে

ভাসিয়া উঠে। শুধু আমার কাছেই তাঁহার এই করুণ নির্ব্বিকার ভাবটী ধরা পড়িত না, সকলেই ইহা লক্ষ্য করিতেন। এই অবস্থায় কাহারও মুখের দিকে চাহিয়া তিনি কথা কহিতে পারিতেন না। তাঁহার মুখের হাসি ফুটিয়া, শুকাইয়া যাইত। জীবনের প্রলয় ঘটিত কত তুচ্ছ কারণে, তাহা ভাবিলে আজও নয়ন আমার নিমীলিত হইয়া পড়ে। ভাবি—এক যেখানে অন্যকে অকপটে সবখানি দিয়া পাইতে চায়, সেখানে অতি সূক্ষ্ম ব্যবধানও কত পীড়ার কারণ হয়! যে ইহা অনুভব করে নাই, সে বুঝিবে না। পতি-পত্নীর সম্বন্ধের কথা শুধু নহে—গুরু-শিষ্য, পিতা-পুত্র, সখার সহিত সখার পরিপূর্ণ ঐক্য সিদ্ধ করিতে হইলেও, দুই হিয়ায় কি অভেদবন্ধন যে প্রতিষ্ঠা করিতে হয়, আজ মৃত্যুর ব্যবধানে সেই পরম-যোগতত্ত্ব তিনি অশরীরিণী হইয়াই আমায় বুঝাইতেছেন। ঈশ্বর-সম্বন্ধ-লাভের প্রয়াস সফল হওয়ার সত্যতা যদি থাকে, পৃথিবীতে মানুষের সহিত মানুষের অভেদ-সম্বন্ধের প্রতিষ্ঠা না হইলে, উহা কল্পনাই হইবে—এ কথা দৃঢ়কণ্ঠেই আজ বলি।

সম্বন্ধের ক্ষেত্রে এক যখন অন্যকে তার সবখানি দিয়া চায়, অন্যের কোথাও যদি ইহাতে বাধে, আর সেই এক যদি সত্য-সত্যই অনন্যাশ্রয়ী হইয়া থাকে, তবে তার যে কি মৃত্যু-যন্ত্রণা, তাহা সেদিন অনুভব করিতে পারি নাই। এমন হইলে, বোধ হয় তাঁহার মরা হইত না। এমন অপ্রাকৃত-সম্বন্ধ-সৃষ্টির স্বপ্ন তাঁহার মর্ম্মেই আলো হইয়া ফুটিয়াছিল। সেই জ্যোতির্ম্ময় স্বপ্নের ধ্যানেই তিনি সতত নির্ব্বাক্, অচঞ্চল ধৈর্য্যময়ী হইয়া থাকিতেন। আর আমি এই যোগামৃত-প্রাপ্তি এত নিকটে থাকিতেও, অপ্রাপ্তির বেদনায় সম্মুখে যাহা পাইতাম, দুই হাত বাড়াইয়া বুকে তাহাই জড়াইয়া ধরিতাম। একজন অন্তরের পাওয়াকে বাহিরে প্রমাণ করার জন্য ব্যথার অশ্রু ফেলিতেন; আর একজন বাহিরের পাওয়াকে ধরিয়া ভিতরে তাহার প্রতিষ্ঠার জন্য উন্মাদের ন্যায় উচ্ছ্বসিত কণ্ঠে কত প্রলাপ বকিত—চঞ্চল চিত্তে কত ঠাঁই ঘুরিত, তাহার ঠিকানা ছিল না।

এই পরস্পর-বিরুদ্ধ ভাবের সংঘাতে অমৃত-ভাণ্ড নিজেদের আয়ত্তে থাকা সত্ত্বেও, বিষাদের ঘনচ্ছায়ায় আমরা পুনঃ-পুনঃ আচ্ছন্ন হইয়া পড়িতাম। অনেক সময়ে পরস্পরকে যেন খুঁজিয়াই পাইতাম না! এই অবস্থায় তিনি

বাহিরে অবসন্ন৷ হইয়া পড়িতেন ; কিন্তু অন্তরের সত্যকে ম্লান হইতে দিতেন না। আর আমি অন্তরে ক্ষতবিক্ষত হইয়া, বাহিরের স্নায়ুপেশীর যত শক্তি আছে, সব জাহির করিয়া বিজয়ীর মত উন্নত-শির হইয়া থাকিতাম। অপ্রাকৃত মিলনের সম্ভাবনা যত ঘনাইয়া আসিতেছিল, সূক্ষ্মাতিসূক্ষ্মে সঞ্চিত যত অস্পষ্টতা সব ঘনীভূত হইয়া কি দুর্দ্দিন আনিবার সূচনা করিতেছিল, সে করুণ জীবনবিবরণ পরে বলিব।

যৌথ সংসার হইতে স্বতন্ত্র হইয়াই, পরমুখাপেক্ষী না হইয়া, স্বাবলম্বনের সাধনায় পা বাড়াইয়াছি। শ্রীঅরবিন্দের অমোঘ প্রেরণাস্পর্শে অধ্যাত্ম-সাধনার দ্বার মুক্ত হওয়া মাত্র, আত্মসমর্পণ-মন্ত্রের প্রচার-কল্পে 'প্রবর্ত্তক' বাহির করিয়াছি। স্বচ্ছ, বিঘ্নহীন জীবনের রঙীন দিনগুলি চক্ষে নূতন আশা-প্রদীপ জ্বালিল। কিন্তু যেখানে আমার ঐক্য, যেখানে প্রাণ-সংযোগ হইলে জীবন বিদ্যুন্ময় হয়, সেইখানে ফাঁক রাখিয়া চলিতেছিলাম—এ ভুল বড় করুণ হইয়া ধরা পড়িল। জীবনযোগ আমার কাছে দার্শনিক তত্ত্ব মাত্র ছিল না, উহা বস্তুতন্ত্র হইতে চাহিয়াছিল। উদাত্ত কণ্ঠে গাহিতাম :

"ভজ গোবিন্দ, ভজ গোবিন্দ,
গোবিন্দ আমার প্রাণ-রে—
ঐ হরিনাম যে করে
সেই আমার প্রাণ-রে !"

যাহাকে ভালবাসি, সাধনার গোড়ায় তাহাকেই প্রাণ বলিয়া স্বীকার করিয়াছি। ঋষি বঙ্কিমের মাতৃবন্দনা-মন্ত্রের "ত্বং হি প্রাণাঃ শরীরে", এই বাক্যটী, কত উচ্ছ্বাসেই যে উচ্চারণ করিতাম, তাহা প্রকাশ করিতে পারি না। যাকে ভালবাসি, শুধু সেই আমার প্রাণ নয় ; তাঁকে যারা ভালবাসে, তাদের মধ্যেও একই প্রাণ অনুস্যূত করার স্বপ্ন দেখিতাম। কোন্ দিক্ দিয়া কোথা হইতে কোথায় আমায় পৌঁছিতে হইবে, তাহা বার-বার কল্পনায় স্থির করিয়াছি, বার-বার তাহা ভাঙ্গিয়া গুঁড়া হইয়াছে। আজ মরণের অর্ঘ্য দিয়া যে আমায় প্রতিষ্ঠা দিয়া গেল সত্যে, তাঁরই বন্দনাগীতি গাহিতে গিয়াই এত কথা !

সুখের স্বপ্ন ইচ্ছায়-অনিচ্ছায় পূর্ব্বের ন্যায় আরও কয়েকটী অপ্রিয়

ঘটনাপাতে মসীময় হইয়া পড়িল। দুঃখের দিন যেন আর ফুরায় না! সান্ত্বনার বাণীমূর্ত্তি যদি সঙ্গে-সঙ্গে না থাকিতেন, দুঃখের সাগরেই আমি হয়তো ডুবিয়া মরিতাম। আমার অপ্রত্যক্ষে, অজ্ঞাতে যে-সব জটিল চক্রান্ত চলিতেছিল, তাহাই আমার জীবনের পথ রুদ্ধ করিতেছিল। ইউরোপের মহাযুদ্ধে শত্রুপক্ষের সহিত ভারতে বিপ্লব-সৃষ্টির যে ষড়যন্ত্র চলিতেছিল, তাহারই সম্পর্কে মালয়োপকূলের এক বন্দরে অস্ত্রশস্ত্র সহ জনৈক বিপ্লবী[১] এই সময়ে ধরা পড়িয়াছিলেন। তাঁহারই নিকট রাজকর্তৃপক্ষ আমার নামধাম পাইয়াছিলেন। এই সব বিষয় তখন আমি জানিতাম না বলিয়াই গোয়েন্দা পুলিসের সহিত সংঘর্ষ বাধাইতে সঙ্কোচ বোধ করি নাই; কিন্তু আমার এইরূপ ব্যবহারে তাঁহাদের স্বভাবতঃ আমাকে বিপ্লবী বলিয়া ধারণা আরও দৃঢ় হইয়াছিল—তাঁহাদের পক্ষে ইহা কিছু অসঙ্গত হয় নাই।

সে এক রাত্রির কথা। রাত্রি প্রায় দ্বিপ্রহর হইবে। বাতায়ন-পথে একটী অস্পষ্ট মনুষ্য-রূপ দেখা গেল। 'চোর'-'চোর' বলিয়া বন্ধুরা তাহার পশ্চাৎ অনুধাবন করিল। আমিও সংশয়াকুল চিত্তে তাহাদের অনুসরণ করিলাম। অর্দ্ধপথে গিয়া দেখি—একজন নহে, দুই-চারি জন ঊর্দ্ধশ্বাসে ছুটিয়া পলাইতেছে। তাহাদের মধ্যে দুই-একজনের জুতা পথেই পরিত্যক্ত হইয়াছে। দেখিয়াই বুঝিলাম—ইহারা চোর নহে, পুলিসের অনুচর।

ঘটনাটী থানায় ডায়েরী করিয়া দেওয়া হইল। পরদিন পুলিস লোক সনাক্ত করার জন্য ডাকিয়া পাঠাইল। অন্ধকারে কাহারও মুখ স্পষ্ট করিয়া চক্ষে না দেখিলেও, অনুমানে দুই জন গোয়েন্দা কর্ম্মচারীকে সনাক্ত করিলাম। ঘটনা অনেক দূর গড়ায় দেখিয়া, পুলিস-কর্ম্মচারীদের তাৎকালীন স্থানীয় কর্ত্তা আমায় ডাকিয়া পাঠাইলেন। তাঁহার সহিত মুখোমুখি পরস্পরের

১। জার্ম্মানীর প্রেরিত অস্ত্র-শস্ত্র সহ জাহাজের যাত্রী এই বিপ্লবীর নাম অবনী মুখার্জ্জী।

"......He (Abinash Ray) had been concerned in Shanghai, in German schemes for sending arms to India and asked Abani (Abani Mukherjee) to give a message to Matilal Ray at Chandernagore saying everything was all right and they must devise some means by which Ray could be got safely into India. Abani's note book contained the address of Matilal Ray and several other known revolutionaries of Chandernagore, Calcutta, Dacca and Comilla......"

Government of India, Sedition Comittee Report 1918 (Rowlatt Committee) P. 125.

আচরণ সম্বন্ধে এক চুক্তি করা হইল। এই চুক্তির ফলে আমি তাঁহাদের ফাঁকি দিয়া চন্দননগরের বাহির হই নাই। বিশেষ ভাবিয়া-চিন্তিয়া এইরূপ সর্ত্ত করা হয় নাই, হঠাৎ আমার মুখ দিয়া উহা বাহির হইয়া পড়িয়াছিল। গৃহদেবীর কাছে ইহা গোপন রাখার উপায় ছিল না। তিনি শুনিয়া বলিলেন "সবই ভগবানের ইচ্ছায় হয়। তোমার মুখ দিয়া যে কথা বাহির হইয়াছে, তাহা ভগবানেরই ইচ্ছা। কলিকাতায় যাওয়া তোমার আর চলিবে না।" তার পর তিনি হাসিয়া বলিলেন "আমার প্রার্থনাই ভগবান্ কাণ পাতিয়া শুনিয়াছেন। তোমার পিছনে এত শত্রু, আর তুমি এমন করিয়া বাহির হইয়া যাও! যতক্ষণ না ফিরিয়া আস, কি দুর্ভাবনা, কি যন্ত্রণা যে হয়, তাহা তুমি বুঝিবে না; ঠাকুর আমায় দয়া করিয়াছেন!"

স্বামীকে নিরাপদ্ রাখার জন্য তাঁর এইরূপ আকূতি সর্ব্বনিয়ন্তাই শুনিতেন। এই ঘটনায় তাঁর হর্ষোৎফুল্ল লোচনে আমার নিরাপত্তার ভরসা প্রদীপের মত জ্বলিয়া উঠিয়াছিল।

দুঃখের দিন কিন্তু অন্য দিক্ দিয়া ঘিরিয়া ধরিল। এবার আর নিজের ক্ষুদ্র সংসারের অভাব-অভিযোগ নয়, শ্রীঅরবিন্দের জন্য অর্থসঞ্চয়ের দুশ্চিন্তা নয়, "রক্ষিত-দে-ঘোষ" কোম্পানী নামে যে কাঠের কারবারটী চালু করিয়া আমাদের আর্থিক সংস্থান সচল করার ব্যবস্থা হইয়াছিল, দেখিতে-দেখিতে বিনা মেঘে বজ্রাঘাতের ন্যায় জটিল ঘটনাসম্পাতে তাহা এক প্রকার অচল হইয়া পড়িল।

একদিন সূর্য্যোদয়ের সঙ্গে-সঙ্গেই শুনিলাম "সাগরকালীবাবুর বাড়ী খানাতল্লাসী হইতেছে।"

বুকটা দুরু-দুরু করিয়া উঠিল। এই অতি-নিরীহ ভক্ত-পরিবারটী আমার সহিত ঘনিষ্ঠ সম্পর্ক রাখার দায়েই এই বিপদে পড়িল, ইহা বুঝিতে বিলম্ব হইল না।

আমি বড় উৎকণ্ঠিত হইলাম। কালীবাবুর খবর লইয়া জানিলাম— তিনি বাড়ীতে নাই। কার্য্যস্থানে গিয়াছেন।

গঙ্গার অপর পারে একটা চটকলে ইনি উচ্চপদে চাকুরী করিতেন। একটা গৃহস্থ-সংসারের পক্ষে তাঁর উপার্জ্জন নিতান্ত কম ছিল না। আমাদের

কাঠের কারবারটি বড় করিয়া তোলার তাঁর খুব ইচ্ছা ছিল। সে ইচ্ছা পূর্ণ হওয়া দূরে যাক, আমি জানিতাম—তিনি অদিনের জন্যও বিশেষ অর্থসঞ্চয় রাখেন না। এই খানাতল্লাসের সঙ্গে আমাদের বৈপ্লবিক সম্পর্কে তিনি যদি বন্দী হন, তাঁহার সংসারটির অবস্থা কি হইবে? এই সকল দুশ্চিন্তায় আমি কিছু মুহ্যমান হইয়া পড়িয়াছিলাম। কিন্তু বিধাতার করুণায় সর্ব্বনাশের অর্দ্ধেকখানি মাত্র হইল। কালীবাবুকে ধরিবার জন্য পুলিস যখন চট-কলে উপস্থিত হয়, তিনি তখন বৃটিশ এলাকা পার হইয়া চন্দননগরে আসিয়া পৌঁছিয়াছেন।

বিপদ্ ক্ষিপ্রতর ঘনাইয়া আসিল। ব্যবসায়ের ক্ষেত্রে পুলিসের অনুসরণে খরিদ্দারেরা ভীতিগ্রস্ত হওয়ায়, "রক্ষিত-দে-ঘোষ" কোম্পানীর "দে" ও "ঘোষ" বসিয়া পড়ার পর "রক্ষিত"ও শেষে বসিয়া পড়িল। অনেকগুলি বন্ধু মিলিয়া আমরা যেন একটা নাতিবৃহৎ বেকার-সঙ্ঘ গড়িয়া তুলিলাম। কালীবাবু বলিলেন "আমার যেটুকু সংস্থান আছে, তাহাতে ছয় মাস চলিবে।" মাণিকলালের এই দায় ছিল না। রামেশ্বরেরও তাই। দুই-একজনের দায়ভার আমার মাথায় পড়িল। উপায়ের ক্ষেত্র ঐ কাঠের কারবারটি। এই দুঃসময়ে মাল কলিকাতায় প্রেরণ করা দুঃসাধ্য হইল। মাণিকলাল পুঁজি যোগাইয়া কারখানাটীকে কোনপ্রকারে জীয়াইয়া রাখিল। শত্রু-কর্ত্তৃক নগর অবরুদ্ধ হইলে, নাগরিকেরা যেমন হিসাব করিয়া চলে, শতাধিক শ্রমিক লইয়া আমরা কয়েকটা পরিবার সাধ্যমত তদনুরূপ জীবন যাপন করিতে লাগিলাম। অন্তরে-বাহিরে মিল ছিল বলিয়া, দুঃখের দিনও সুখের হইল। কয়েকটী পারিবারিক জীবনের সহিত বেশ ঘনিষ্ঠ সম্বন্ধের সৃষ্টি হইল। কিন্তু অভাব যাইবে কেন? দুঃখ-দৈন্যের মসীচিহ্ন সকলের ললাটেই ফুটিল; কিন্তু দুর্ভাবনার মধ্যেও অন্তরে শান্তি ছিল, উৎসাহ পাইতাম। সেই শান্তি ও উৎসাহের অন্যতম উৎস ছিলেন আমার গৃহলক্ষ্মী।

বর্ষা কাটিল। আকাশে নীল রঙ ফুটিল। শরতের সোণার রৌদ্রে সারা দিক্ ঝলসিয়া উঠিল। স্নিগ্ধ রাত্রি জ্যোৎস্নার প্লাবনে ভাসিল।

উজ্জ্বল প্রভাতে দ্বারে আসিয়া ভিখারীর কণ্ঠে আগমনীর সুর উঠিল; মহাপূজার ডাকে আকাশ-বাতাস মুখরিত হইল :

"আজ শুভনিশি পোহাইল তোমার।
এই যে নন্দিনী আইল,
বরণ করিয়া আন ঘরে।
মুখশশী দেখ আসি, দূরে যাবে দুঃখরাশি—
ও চাঁদ-মুখের হাসি, সুধারাশি ক্ষরে ॥"

অভাব ও দারিদ্র্য আমার চিরসাথী। মহাদেবীকে তাহার জন্য কোনদিন ফিরিতে হয় নাই, চিরদিন তাঁহাকে বরণ করিয়া ঘরে তুলিয়াছি। আমার নিকট-বন্ধুদের ঘরে-ঘরে অভাবের বিভীষিকা, আনন্দময়ীকে তেমন করিয়া বরণ করিতে বাধিতেছে। আমি দরিদ্র হইয়াই জন্মিয়াছি। রিক্ত, নিঃস্ব হইয়াই কিন্তু আনন্দ অনুভব করি। যখন সংসার-ধর্ম্মে ছিলাম, উপার্জ্জনকারী হইয়াও অর্থ আমি নিজ অধিকারে কখনও রাখি নাই। ইহা আমার চিরন্তন স্বভাব। ঈশ্বরেরই মহাদান, তাঁহার প্রসাদ-স্বরূপ পরম সম্পদ্ বলিয়াই ইহাতে আমি গৌরব অনুভব করি। আমার হৃদয়ের একনিষ্ঠা-শ্রদ্ধাই পূজার প্রধান উপাদান। চিরদিনের মত এবারও দেবী তাহাই গ্রহণ করিবেন। ভাবনা শুধু অন্যান্য গৃহস্থ-পরিবারগুলির জন্য। পরকে আপন করিতে গিয়া আজ তাহাদের দুঃখই দিলাম—সুখী করিতে পারিলাম না। এ দুঃখ তাহারা কল্পনা করে নাই। দুশ্চিন্তায় অবসন্ন-চিত্ত হইলাম। গৃহ-দেবীকে বলিলাম "যাহারা আমার হিতকারী প্রিয়জন, তারা আজ আমারই জন্য বিপদ্‌গ্রস্ত। এবার পূজা দুঃখের ডালি দিয়াই সারিতে হইবে।" এই দুশ্চিন্তা কিন্তু অকারণ হইল। সহানুভূতির তরল উচ্ছ্বাসে লঘু স্বভাবের পরিচয় ছিল। আমি সবিস্ময়ে এবার এক নূতন ভাবের অনুভূতি লাভ করিলাম। অন্যান্য বৎসরের ন্যায়, এবারও মেজ-বৌ আসিল পূজার অর্ঘ্য হাতে। আমি বিষণ্ণ চিত্তে এই দুঃখের দিনে তার পূজা লইতে কুণ্ঠা প্রকাশ করিলাম। মেজ-বৌ বলিল "ঠাকুর, বলেন কি? শরীরের রক্ত এখনও শুকায় নাই; যতদিন প্রাণ, ততদিন পূজা আমার আপনাকে গ্রহণ করিতে হইবে।"

সে অবদান প্রত্যাখ্যানের নয়। এবারও মেজ-বৌ অষ্টমীর মধ্যাহ্নে

নিমন্ত্রণ জানাইল। কিন্তু গৃহকর্ত্রী আপত্তি তুলিয়া বলিলেন "মেজ-দিদি, এবার অষ্টমীর পূজা আমার।"

মেজ-বৌ স্থির দৃঢ়কণ্ঠে মাথা তুলিয়া বলিল "লোকে বলে ঠাকুরের সংসর্গে পড়িয়াই আমার স্বামীর সোণার চাকুরী নষ্ট হইয়াছে। এবার ছোটদিদি, তার প্রতিবাদ এই অষ্টমীর পূজায় হইবে। ঠাকুর তোমারই, আমি তোমার প্রসাদ ভিক্ষা করিতেছি।"

মেজ-বৌয়ের এই ভাব ও কথায় নিষ্ঠা ও একাগ্রতা ছিল। দৃঢ়তার কণ্ঠ শুনিয়া আমার স্ত্রী তাঁহার দাবী সময়োপযোগী হয় নাই বলিয়া লজ্জিতা হইলেন। মেজ-বৌকে বুকে জড়াইয়া তিনি বলিলেন "মেজ-দিদি, ঠাকুর তোমারই, তুমি আমায় ভক্তি-শ্রদ্ধার শিক্ষা দিলে; এবার ঠাকুরের সঙ্গে আমিও যাব।"

অপার্থিব আনন্দের অভিষেকে যথারীতি পূজা শেষ হইল। আড়ম্বরও কম হইল না।

পূজা-সমাপ্তির সঙ্গে-সঙ্গে নব অতিথি-সমাগমে বাড়ী আমার পূর্ণ হইয়া গেল। শ্রদ্ধেয় বন্ধু অমরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় আসিলেন—ডাঃ যাদুগোপাল মুখোপাধ্যায়, অতুলচন্দ্র ঘোষ প্রভৃতি কত পরিচিত ও অপরিচিত বন্ধুর আগমনে পূজার উৎসব অবিচ্ছেদেই চলিল। অমরবাবুকে দেখিয়া শ্রীমতী বলিলেন "কুঁড়ে ঘরে হাতী প্রবেশ করিল যে, ইঁহাকে লুকাইবে কি প্রকারে?"

আমি বলিলাম "তোমার স্নেহাঞ্চল যদি সঙ্কীর্ণ না হয়, আমার ভাবনা নাই।"

ভারত-রক্ষা-আইনের দায়ে বাংলার আত্মগোপনকারী বিপ্লবীরা অতি স্বচ্ছন্দে একে-একে আসিয়া ক্ষুদ্র বাড়ীটি জনাকীর্ণ করিয়া তুলিল। তিনি প্রত্যেককে দেখিতেন আর বলিতেন "ইঁহার স্ত্রী আছে?" অমরবাবু ব্যতীত আর সকলেই অবিবাহিত শুনিয়া তিনি তৃপ্তি পাইতেন। অমরবাবুর স্ত্রীর মর্ম্মব্যথা কল্পনা করিয়া, তিনি দীর্ঘনিঃশ্বাস ছাড়িয়া বলিয়াছিলেন "অমরবাবুর এ পথে নামা ভাল হয় নাই।"

আমি বলিতাম "ফরাসী রাজ্য না হইলে, আমারও তো এই গতি হইত !"

তাঁর সমুজ্জ্বল চক্ষুঃ অব্যক্ত ভাষায় বলিত—"এ আশীর্ব্বাদ ভগবানের। আমি বড় ভাগ্যবতী !"

অন্তহীন শ্রমের সঙ্গে নিরন্তর অর্থচিন্তা ও অসংখ্য প্রকারের দুর্ভাবনায় শরীর অবসন্ন হয় ; কিন্তু গৃহদেবীর প্রসন্নমূর্ত্তি আমার বুকে আশা ও উৎসাহ সঞ্চার করে। এমন করিয়া নবাগত অতিথিদের দীর্ঘদিন রাখা চলে না ; কোনরূপ ব্যবস্থার দিকে মনোযোগী হইলাম। সেদিন যে সকল বন্ধু বিপদ্ অবশ্যম্ভাবী জানিয়াও, আমার কার্য্যে সহায়তা করিয়াছিলেন, তাঁহাদের ঋণ কেবল আমি নহি, আমার বিপ্লবপন্থী বন্ধুগণও ভুলিতে পারিবেন না।

বিপন্ন দেশব্রতিগণ নিরাপদ্ আশ্রয় মনে করিয়া যখন আমার দুয়ারে উপনীত হইতেন, তাঁহাদিগকে সমাদরে অভ্যর্থনা করিয়া গৃহে তুলিতাম। চতুর্দ্দিকে বিরুদ্ধপক্ষীয়দের সতর্ক-চক্ষুঃ, অগ্রজের পরিবারের লোকেরাও তাহাদের বশীভূত বা অনুকূলে, ভরসা মাত্র একজনেরই উপর ছিল ; এই সকল গোপনচারী তরুণদের সেবা দিতে, সুকৌশলে তাঁহাদের আত্মগোপনের সহায়তা করিতে তিনি সততই উদ্যতা থাকিতেন। লোকচক্ষের অন্তরালে থাকিয়া তিনি প্রতি জনের সুখ-সুবিধার দিকে কেমন করিয়া দৃষ্টি রাখিতেন—তাঁহাদের স্নান, ভোজন, বিশ্রামের ব্যবস্থা কেমন করিয়া সম্পন্ন করিতেন, সে নিপুণ কর্ম্মকৌশলের সাধনা তিনিই জানিতেন। আমি এই উৎসব-যজ্ঞের আনন্দই উপভোগ করিতাম। এই কর্ম্মে তাঁহার শ্রম ও শক্তি-প্রয়োগের অন্ত ছিল না—ইহা ছিল তাঁর দেশ-জননীরই সেবাভঙ্গী।

যখন বন্যার ন্যায় এই সকল পরিচিত ও অপরিচিত বিপ্লবী বন্ধুদের আগমনে, বাহিরে জানাজানির কাণাঘুষা কাণে আসিয়া পৌঁছিল, তখন এই অবস্থার কথাটা শ্রীঅরবিন্দকে না জানাইয়া থাকিতে পারিলাম না।

পরিচিত বন্ধুদের আশ্রয় দিতে-দিতে, কত অপরিচিত অজানার সংসর্গেও যে জড়াইয়া পড়িতেছিলাম, সে কথা তিনি ভাল করিয়া দূর হইতে বুঝিতে পারেন নাই। দেশব্রতীদের সঙ্গে-সঙ্গে দেশদ্রোহীও আশ্রয় লইতেছিল, সে বড় নিষ্ঠুর হৃদয়-বিদারিণী কাহিনী ! সে কথা এক্ষণে নহে।

রাত্রে নিদ্রা ছিল না। প্রায় জাগিয়াই থাকিতাম। কখন কে আসিয়া দরজার কড়া নাড়ে, কে জানে? যদি আমি ঘুমাই তো আমার স্ত্রী কাণ পাতিয়া জাগিয়া থাকেন। কড়া-নাড়ার শব্দ শুনিলেই, শরীরে মৃদু আঘাত দিয়া, অতি কৌতূহলে হাসিতে-হাসিতে বলিতেন "ঐ গো আবার কে এল!" এই কর্ম্মটাকে ক্রমে তিনি একটা রঙ্গ বলিয়াই গ্রহণ করিয়াছিলেন। সারা দিনের শ্রম-ক্লান্তি তাঁহাকে কাতর করিত না, অতি স্বচ্ছন্দেই এই গুরু কর্ম্মভার দিনের পর দিন তিনি বহন করিয়া চলিতেন।

সে এক-রাত্রে আমি ঘুমাইয়া পড়িয়াছি। আমার স্ত্রীর কর-স্পর্শে জাগিয়াই শুনিলাম মৃদু কড়া-নাড়ার শব্দ। দরজা খুলিয়া দেখিলাম—দুইটী তরুণমূর্ত্তি![১] নাম জিজ্ঞাসা করিলাম, বিস্ময়ের পরিসীমা রহিল না। সংবাদপত্রে ইঁহাদের কথা পড়িয়াছি। বলিলাম "আসুন। বন্দী থাকিয়াও এই অধীনের অতিথিশালাটিকে জানিলেন কি প্রকারে?"

'ন' বাবু বলিলেন, "বন্দীশালায় আপনার অবারিত আশ্রয়ের কথা এমন কেহ নাই, যে জানে না!"

আমি তাঁহাদের ধন্যবাদ দিয়া গৃহে তুলিলাম। স্ত্রী বিছানায় শুইয়া-শুইয়া জিজ্ঞাসা করিলেন, "ওরা কারা গো?"

আমি বলিলাম "দালান্দার ফেরৎ।"

পরদিন প্রভাতে দালান্দার দুই জন বন্দী উধাও হইয়াছে কেমন করিয়া, তাহার চিত্ত-চমৎকারী সংবাদ বড়-বড় অক্ষরে সংবাদপত্রে পাঠ করিলাম। গৃহিণী বলিলেন "কোন্ দিন কি সর্ব্বনাশ হইবে—কে জানে!"

আমি বলিলাম "ভয় হইতেছে?"

তিনি মাথা নাড়া দিয়া উঠিয়া বসিলেন—বলিলেন "তুমি হয় তো বিশ্বাস করিবে না, এই অল্প সময়টুকুর মধ্যে একটু তন্দ্রা গিয়াছিলাম—এক অদ্ভুত স্বপ্ন দেখিলাম।"

আমি বলিলাম "কি?"

তিনি স্বপ্ন-বৃত্তান্ত বলিলেন।

পতি-পত্নীর সম্বন্ধের মধ্যে আর কিছু নাই, আছে আমার সকল কাজে

১। নলিনীকান্ত ঘোষ। প্রবোধচন্দ্র দাশগুপ্ত।

তাঁর সুস্থ শরীরের অপরিসীম শ্রম ; তাঁর অনাবিল চিত্তে আমার বিপন্মুক্তির শুভ সঙ্কল্প ; আর আছে চারি চক্ষে অন্তর-বাহিরের ঐক্যসূচক দৃষ্টিবিনিময়। যে দেহবল্লরী যৌবনের খর-উত্তাপ শীতল করার জন্য বেড়িয়া-বেড়িয়া, অঙ্গে জড়াইয়া সুখ-তৃপ্তি অনুভব করিয়াছি, আজ তন্বীর সেই শ্যামস্নিগ্ধা শ্রী অতি সম্ভ্রমের চক্ষে নিরীক্ষণ করিয়া, নিমেষে অন্তর-বাহির কি এক অপার্থিব আনন্দে পরিপূর্ণ হয়, ভাষায় তাহা বলিতে পারি না। বুকের মধ্যে সত্তায়-সত্তায় দর্শনে, ধ্যানে, দুই জনে যেন এক হইয়া যাই—স্পর্শেরও প্রতীক্ষা রাখে না। যুক্তির এই অপূর্ব্ব আবেশে, এই তন্ময়তায় রক্তমাংসের ক্ষুধা থাকিতেও ক্ষুধা তাহারা ভুলিয়া যায়! এমনই মহিমময়ী মূর্ত্তিতে তিনি আমায় প্রাকৃত ভোগ হইতে সরাইয়া লইতেছিলেন। রসে ও মহিমায় আমি তাঁর কৌতূহলোদ্দীপক, স্নেহ-গর্ব্ব-মিশ্রিত দৃষ্টি-মধুটুকু সর্ব্বান্তঃকরণে গ্রহণ করিয়া, নীরবেই তাঁর মহীয়সী মূর্ত্তিকে অভিনন্দিত করিলাম। বিশ্বাস দৃঢ় হইতে দৃঢ়তর হইল! তিনি স্বপ্নে শক্তিমূর্ত্তি দেখিয়াছেন ; আমি দেখিতেছি জাগ্রতে দক্ষিণাকালীর অভয়ামূর্ত্তি। আমার বিপদ্ নাই, আমি চিরমুক্তি, আমার কেশাগ্র কেহ স্পর্শ করিবে না।

ব্যবসা-বাণিজ্য যেমন অচল হইলে হতশ্রী হয়, কারখানাটী সেইরূপ তুষের আগুনের মত ধুয়াইয়া ধুয়াইয়া আত্মরক্ষা করিতেছিল। "প্রবর্ত্তক" চলিতেছে নিজেরই আনন্দ ও উৎসাহের দাপটে। আর রাজনীতিক ক্ষেত্রে বাংলার যত সংশয়ভাজন তরুণ ছিল, তাহাদের জন্য চন্দননগরের স্থানে-স্থানে ক্ষুদ্র গোপন অতিথিশালা খুলিয়া তাহার তত্ত্বাবধান করিতেছি। আর প্রতি রাত্রে আমার গৃহপ্রাঙ্গণে তাহাদের সভা বসিতেছে। সে কত প্রকারের আলাপ-পরিচয়, হাসি-কৌতুক, আবার কত বৈপ্লবিক আন্দোলনের আলোচনা! পরিকল্পনা। এত বড় বিপজ্জালে জড়াইয়া পড়িতেছি, বিন্দুমাত্র তাহার জন্য চিন্তা ছিল না। বৎসর প্রায় শেষ হয়—ইউরোপের রণক্ষেত্রে আততায়ী জর্ম্মাণীর আক্রমণ প্রতিরোধ করিতে, বীর ফরাসী ও বৃটিশ জাতির সংগ্রামের সংবাদ পাই আর ভাবি—পঙ্গু ক্লীবের ন্যায় ভারতের জাগ্রৎ যৌবনের এই অবরুদ্ধ জীবনযাপন—গোপন ভূগর্ভে মূষিক বাসের ন্যায় অতিশয় দুর্ব্বিসহ নহে কি! পরিচ্ছন্ন ক্ষেত্রে, পরিচ্ছন্ন প্রাণ লইয়া, এই সব

উদীয়মান তরুণ যদি মাথা তুলিয়া দাঁড়াইতে পারিত, সে কি আশা ও আনন্দ জাগাইত জাতির প্রাণে!

ঠিক এই সময়ে, ১৯২৫ খৃষ্টাব্দের ৩০শে ডিসেম্বর তারিখে, প্রজাতন্ত্র ফরাসী রাজ্যের তাৎকালীন রাষ্ট্রপতি মঃ পঁয়কার ঘোষণা করিলেন যে, ফরাসী ভারতের হিন্দু-মুসলমান-খৃষ্টান প্রজামণ্ডলী স্বেচ্ছাসৈনিকের পদ গ্রহণ করিতে সমর্থ হইবে।

এই সংবাদ পড়িয়া মনে পড়িল—১৮৮৬ খৃষ্টাব্দে ভারতের জাতীয় মহাসভার দ্বিতীয় অধিবেশনে শ্রীরাম পাল প্রস্তাব উত্থাপন করেন "ভারতবাসী স্বেচ্ছাসৈনিক যাহাতে হইতে পারে, সেই ব্যবস্থা করা হউক।" মিঃ দাদাভাই নৌরোজী সেই কংগ্রেস সভার সভাপতি ছিলেন। সেদিন ৪৪০ জন প্রতিনিধি লইয়া জাতীয় মহাসভার অধিবেশনে এই প্রস্তাব সর্ব্বসম্মতি-ক্রমে গৃহীত হইয়াছিল; কিন্তু আমরা জানি—উহা কার্য্যে পরিণত হয় নাই।

ঠিক ঐ সময়ে ফরাসী গভর্ণমেণ্টও ফরাসী ভারতে বাধ্যতামূলক রণবিদ্যা প্রবর্ত্তনে উদ্যোগী হইয়াছিলেন। কিন্তু চন্দননগরের অধিবাসিবৃন্দ সেদিন রোরুদ্যমান হইয়া ফরাসী প্রতিনিধিকে ইহা হইতে প্রতিনিবৃত্ত হওয়ার জন্য কাতর অনুনয় জ্ঞাপন করিয়াছিলেন। সেদিন বাঙ্গালীর বচনে আগুন ছিল; কার্য্যকালে কিন্তু তাহারা মাথা নীচু করিত। তারপর ১৯০৫ খৃষ্টাব্দে বঙ্গভঙ্গ আন্দোলনে বাংলার যৌবনের জাগরণ, ১৯১৫ খৃষ্টাব্দে আমারই প্রাঙ্গণে শত শত তরুণ স্বাধীনতার প্রেরণায় মৃত্যু উপেক্ষা করার সামর্থ্য অর্জ্জন করিয়া উপস্থিত। বাঙ্গালীর হস্তে প্রকাশ্য কর্ম্মক্ষেত্রে অস্ত্র তুলিয়া দিতে পারিলে, জাতির জীবনে স্বাধীনতার যোগ্য-বৃত্তির স্ফুরণ হইতে পারে, এ স্বপ্ন আমি বিপ্লবযুগের সাধনায় তরুণদের মুষিক-নীতি অপেক্ষা শ্রেয়ঃ মনে করিলাম।

আত্মসমর্পণ-মন্ত্রে দীক্ষিত আমার প্রাণ-পুরুষ উপরোক্ত সংবাদের মধ্যে ঈশ্বরের সঙ্কেত পাইয়া, জীবনের আর এক নূতন অঙ্কপাত করিল—সে কথা পরে বলিতেছি।

কর্ম্মের পর কর্ম্ম। সে কর্ম্মে সংসার-ধর্ম্ম প্রবর্ত্তিত হয়, সে কর্ম্মে প্রবৃত্ত হওয়া মাত্র কে যেন তাহা হইতে আমায় বঞ্চিত করিল। সংসার সমাজ

ক্রমেই পিছাইয়া যায়। নিঃসঙ্গ হইয়াই কোন দূর লক্ষ্যে যাত্রা—হৃদয়ের কোন দায় নাই, সব গিয়াছে। পথের সঙ্গিনী একমাত্র গৃহলক্ষ্মী। তাঁহাকে ছাড়িতে পারি না। মনে হয়, তিনি বুঝি সঙ্গ ছাড়েন না। কিন্তু এইখানেই ছিল আমার দুর্ব্বলতা। বাহিরে এই অতীতের বন্ধন বিরক্তিকর মনে হইত; কিন্তু অন্তরে তিনি ছিলেন অপরিত্যজ্যা। অন্তর তো প্রকাশ পাইত না, বাহিরের দিক্‌টাই রূঢ় আস্ফালনে প্রকাশিত হইয়া পড়িত। কত দিন তাঁর মুখে বাহির হইত মৃত্যু-যাজ্ঞা; আমি কিন্তু অন্তরে শিহরিয়া উঠিতাম। তাঁহাকে হারাইলে, অকূল পাথারে সত্যই আশ্রয়হীন হইব—খুব গভীরে এই ধারণাই ছিল।

প্রাতঃকাল হইতে উঠিয়া গভীর রাত্রি পর্য্যন্ত নানা কাজে অতিবাহিত হইত, পতি-পত্নীর মধ্যে প্রাকৃত ভোগের সম্পর্ক ঘুচিয়াছিল। কর্ম্মের নেশায় এই বিষয়ে মাতালের ন্যায় ঔদাসীন্যে আমার দিন কাটিয়া যাইতেছিল। যৌবন-যুগের সাড়া কিরূপ নিষ্ঠুর পীড়নে মনকে অভিভূত করে, সে চিন্তার আর অবকাশ ছিল না এবং ইহা ভাবিবার প্রয়োজনও মনে হইত না। আমার কচ্ছ্রতার মূলে এক অসাধারণ আদর্শই লক্ষ্য-রূপে থাকিত, আর নিয়ত কর্ম্মই এই অস্বাভাবিকতার মধ্যে আমার পরম সহায় ছিল। কিন্তু যাঁহার প্রতি স্বভাবের অত্যাচার অবাধে চলিতেছিল, তাঁর কি আশ্রয়? স্বভাবজীবনের ধর্ম্মে অকস্মাৎ দাঁড়ি টানিয়া চলার কি শিক্ষা, কি সান্ত্বনা তাঁহাকে আমি দিয়াছি, তাহা চিন্তা করিয়া দেখিতাম না। তাঁর জীবনের গুরুতর দায়িত্বটা বহিবার মত শক্তি তাঁহার ছিল কি না, সে হিসাব করিয়া চলা আমার উচিত ছিল; কিন্তু সে কর্ত্তব্যবোধ কর্ম্মের হিমালয়ে চাপা পড়িয়াছিল।

আমার লক্ষ্য ও আদর্শ বিরাট্‌। সে পথে পৌরুষ ছিল; ব্রহ্মচর্য্যসাধনে মনে জোর পাইতাম, কর্ম্মে অসাধারণ উৎসাহ পাইতাম। নিঃসঙ্গ সাধনের প্রয়োজনটা বেশ বড় হইয়াই আমাকে অস্বাভাবিক জীবনপথে সাহস দিত, উৎসাহ দিত। আমার মন ভাঙ্গিয়া পড়িলে, কর্ম্মের আসক্তি ভাঙ্গা মন যুড়িয়া দিত। যে নারীর জীবনের দায়িত্ব ব্যবহারতঃ ও ধর্ম্মতঃ আমার উপরেই ন্যস্ত ছিল, সে কি প্রকারে দিনযাপন করে—অনেক দিনের ঔদাসীন্যের পর একদিন এ কথা মনে হওয়ায়, তাঁহার উপর নিষ্ঠুরভাবে এক পরীক্ষা করিতে গিয়া নিজের দুর্ব্বলতাই কিরূপ প্রকাশিত হইয়া পড়িয়াছিল,

সে কথা না বলিলে তাঁর জীবনের গুরুত্ব ও মহিমা সম্যক্‌রূপে উপলব্ধ হইবে না।

কর্ম্ম আমার ছিল রুদ্রের ন্যায় শক্ত ও নিষ্ঠুর। স্বভাবটা বোধ হয় তদনুযায়ী প্রস্তুত করিতে পারি নাই। অন্তরে আমার এইরূপ ধারণা হইত। ভারতের স্বাধীনতা-যজ্ঞে পূর্ণাহুতি দিতে হইলে, সে দিনের আদর্শানুযায়ী যে অনুষ্ঠান ও বিধি, তাহা আমার প্রকৃতির অনুকূল মনে হইত না। তাই প্রতি পদে নিজের মধ্যে অক্ষমতা অনুভব করিতাম। যে সকল কর্ম্ম আমার দ্বারা কৃত না হইলেও, আমার অনুমোদিত ছিল, বিবেক তাহাতে অনেক সময়েই সায় দিত না। জাতির মুক্তি-কামনা অন্তরের সত্য বস্তু। কিন্তু তাহা সিদ্ধ করার জন্য যেন অন্য কোন পথ আছে, উপায় আছে—এইরূপ প্রেরণাই পাইতাম! এইরূপ মনোভাবের সমর্থন শ্রীঅরবিন্দের নিকট হইতে পাইয়া, আত্মপ্রকৃতি কতকটা স্বস্তি পাইয়াছিল। তাৎকালীন মুক্তিপন্থীদের প্রতি তবুও আমি বিরূপ ছিলাম না। পথ-পরিবর্ত্তনের সন্ধান অন্তরে-অন্তরেই চলিতেছিল। যুদ্ধারম্ভে ভারত-রক্ষা আইনের দায়ে একে-একে অনেকেই আমার আশ্রয় লইলেন বটে; কিন্তু তাঁহাদের সহিত কার্য্যসূত্রে যে সময় অতিবাহিত হইত, তদ্ব্যতীত প্রচুর সময় এই অন্তর্যোগের জন্য মিলিয়াছিল বলিয়া অন্তরটা খোলসা হইয়া উঠিতেছিল। জীবনের গতি-মুখে যাহা অবজ্ঞাত হয়, অবকাশের ফাঁকে তাহার চাঞ্চল্য দেখা দেয়—আমার পক্ষেও ইহার অন্যথা হয় নাই। ঘটনার কথাই বলিতেছি।

বৈপ্লবিক কর্ম্ম হইতে অন্তরটা মুক্তি পাওয়ায়, চিন্তাজগৎ যে গুরুভারে এতদিন রুদ্ধ হইয়াছিল, তাহা কথঞ্চিৎ লঘু হইল। অভিনব চিন্তাস্রোতের সহিত অতীতের নিপীড়িত প্রবৃত্তিসমূহ জাগিয়া উঠিবার চেষ্টা করিতেছিল। সাবলীল স্বাচ্ছন্দ্যময় জীবনের অবকাশক্ষেত্রে গুরু-চিন্তার সঙ্গে অনেক সময়ে মাধুর্য্যের অনুভূতি কর্ম্মক্লান্ত মুক্ত হৃদয়টা রসাভিষিক্ত করিয়া দিতেছিল। "প্রবর্ত্তকের" পাতায়-পাতায় সাহিত্যের তুলিকায় সে ছবি যেমন আঁকিতেছিলাম পত্র-পুষ্পে, ভাগীরথীর পূত প্রবাহে, পারিপার্শ্বিক আব্‌হাওয়ার মধ্যে শ্রী-সুষমার মধুর স্পর্শ তেমনি অনুভব করিতেছিলাম। সে দিনের অন্তর-পরিবর্ত্তনের স্মৃতি-চিহ্ন "প্রবর্ত্তকের" পৃষ্ঠায়-পৃষ্ঠায় এখনও কালির অক্ষরে লেপিয়া আছে। একটু লেখা উদ্ধৃত করিতেছি: "জীবনের

পথে চলিতে-চলিতে অধিকাংশ ব্যক্তিকেই গতি-পরিবর্ত্তন করিতে হয়, আমাকেও আজ গতি-পরিবর্ত্তন শ্রেয়ঃ করিতে হইল। যাহার জন্য সর্ব্বস্ব-ত্যাগ, মাথায় কলঙ্কের ডালি, নির্য্যাতন, অপবাদ, দারিদ্র্য আভরণ করিলাম, সে যে ভীষণ বোঝা হইয়া মরণের পথেই লইয়া চলে! ক্লান্ত দেহ বিশ্রামাশায় শীতল ছায়ার সন্ধান করে, তবুও 'আগে চল, আগে চল' বলিয়া কে যেন ডাকিতে থাকে! আজ চাই শান্ত, সংযত তপঃপূত নবজীবন।"

"—অন্তরে-অন্তরে অভিনব-শক্তির ফল্গুপ্রবাহ বহিতেছিল; তাই সে দিন স্পষ্ট করিয়াই বলিয়াছিলাম—জড়শক্তির আশ্বাস পরিহার করিব, ভগবচ্ছক্তির আশ্রয় লইব। কামের আবর্ত্ত হইতে প্রেম-মন্দাকিনীতে অবগাহন করিব। জ্ঞান-শক্তি-প্রেমের বন্যায় দেশ ভাসাইব। জ্ঞান-শক্তি-প্রেমেই দেশ আমার স্বর্গ হইবে, অমরার ঐশ্বর্য্যে পরিপূর্ণ হইবে। সোণার দেশে সোণার গৌরাঙ্গ নাচিবে। আগুনের মত মর্ম্মভেদী আমার বাণী-মন্ত্রের প্রচার দেশব্যাপী হইবে। জাতি পরিগ্রহ করিবে নূতন জন্ম। মুক্তি-সাধনার এই নূতন ব্রতে জাতিকে দীক্ষা দিবে।" এই মর্ম্মে কত কথা "প্রবর্ত্তকের" ছত্রে-ছত্রে বাহির হইত! কত তরুণ নূতন স্বপ্নে বুক বাঁধিয়া নূতন আবেগে ছুটিয়া আসিত! চিন্তারাজ্যের ইহা এক দিক্। অন্যদিকে অগ্নিময়ী কর্ম্মপ্রেরণাকে আড়াল করিয়া, হৃদয়ের নিভৃত কোণে, কর্ম্মের কুলাল-চক্রে নিষ্পেষিতা, মূর্চ্ছিতা রিরংসার অগ্নিশিখা অনুকূল বাতাসে লেলিহান-রসনা-বিস্তারে কত সাঙ্কেতিক রূপ ধরিয়া আমায় সম্মোহিত করিত! আমি তখন মনে-মনে লোলুপ-দৃষ্টিতে দেখিতাম গৃহ-লক্ষ্মীর যৌবনশ্রী, আর তন্বীর সেই রূপ-লাবণ্যে অভিভূত হইয়া পড়িতাম। এমন করিয়াই তখন জীবন গড়িয়া উঠিতেছিল।

সঙ্কল্পের শক্তি আছে। সঙ্কল্প—ব্রহ্মচর্য্যের। আমি পুরুষ—নারীর দেবতা! আমি কায়া; নারী সেবিকা। আমারই ছায়ামূর্ত্তি সে। তাহাকে আমি এই সাধনায় দীক্ষা দিয়াছি—এই গর্ব্ব ছিল; তাই অন্তর দুর্ব্বল হইলেও, তাহার কোন অভিব্যক্তি তাঁহার নিকট না প্রকাশ পায়—এদিকে আমি বিশেষ সতর্ক ছিলাম। লুব্ধচিত্ত চিরদিন চাতুর্য্যময়। আমার এই গতি-পরিবর্ত্তনের সঙ্গে-সঙ্গে অন্তর নমনীয় তরলভাবে আপ্লুত হইয়া উঠিতেছিল—

সে ভাব গোপন করিয়া, দুর্ব্বল মুহূর্ত্তে পরীক্ষকের মত পত্নীর সঙ্কল্পশক্তি যাচাই করার ভান করিলাম। সে এক-সন্ধ্যায়—হৈমন্তিক আকাশ মেঘাচ্ছন্ন হইয়াছিল; হঠাৎ বৃক্ষকাণ্ড আলোড়িত করিয়া ঝটিকাবর্ত্তে প্রকৃতি তাণ্ডবলীলা আরম্ভ করিল। ম্লান অপরাহ্ণ অলস চিন্তাতরঙ্গে কাটিয়াছিল। সান্ধ্যোপাসনার পর ঘরে গিয়া দেখিলাম—এই দুর্য্যোগময়ী সন্ধ্যায় মেজ-বৌ আসিয়া ছোট-দিদির সঙ্গে গল্প যুড়িয়া দিয়াছে। বাদ্‌লা-রাতের ভিজা ঝাপ্‌টা বাতাসে মনের আগুন সে রাত্রি বুঝি নিভি-নিভি করিতেছিল। আমায় ঘরে প্রবেশ করিতে দেখিয়া গৃহিণী প্রদীপশিখা উজ্জ্বল করিয়া দিলেন, আমিও যোগ দিলাম তাঁদের আসরে। মেজ-বৌর ভক্তি ও প্রীতি স্বতঃ-সিদ্ধ। তাই তাঁর কাছে ছিল না আত্মসম্ভ্রম রক্ষা করিয়া চলার সতর্কতা। লঘু ও তরল হাস্যে ও আলাপে চিত্ত আমাদের পুলকিত হইল। অনেক-দিন পরে, উচ্ছ্বসিত মুক্ত কণ্ঠে লঘু হাস্য ও গল্প করিয়া হৃদয়ভার লঘু করিলাম। সারা সন্ধ্যা হইতে এক প্রহর রাত্রি পর্য্যন্ত প্রগল্‌ভ হাসি-তামাসায় কাটিয়া গেল। দীর্ঘদিনের যে শক্ত বাঁধন চরিত্রকে শক্ত করিয়াছিল, তাহা টুটিয়া যায়; আমার ব্যবহারে লঘুতার মাত্রা হয়ত কিছু সীমা ছাড়াইবার উপক্রম করিয়াছিল—নতুবা সংযম ও শাসনের কটাক্ষ গৃহিণীর দিক্ হইতে মুহুর্মুহু আমায় বিদ্ধ করিবে কেন? মেজ-বৌ চলিয়া গেল। এইবার সানন্দে প্রফুল্ল-চিত্তে তিনি আমায় বলিলেন "তোমার শক্ত কপালের কোঁচকান দাগগুলি যেন মিলাইয়া গিয়াছে। কিন্তু আজ তোমার হইয়াছে কি! হাজার হোক, মেজ-বৌ পর মানুষ—তোমার ছেলেমানুষী এমন বড় হইয়া উঠিতেছিল, ভয় হইতেছিল, মেজ-বৌয়ের কাছে তুমি না ক্ষুদ্র-তুচ্ছ হইয়া পড়!"

প্রাণখোলা হাসি, প্রাণখোলা কথা, স্বভাবের অবাধ লীলারঙ্গ! শরীর-মনের কঠিন গ্রন্থিগুলিকে আজ কে যেন শিথিল করিয়া দিয়াছে! আমি বলিলাম "মানুষের মুক্ত সরল আলাপ-আচরণ বাহিরের জগতে অভদ্র অশোভন মনে হয়। মেজ-বৌ আপনার জন, আমাকে সে ভুল বুঝিবে না।"

তিনি বেশ গম্ভীর হইয়াই বলিলেন "কিন্তু মেজ-বৌ আমি নই। আমার কাছে তোমার সব রকম চাঞ্চল্য-লঘুতা যতটা দোষের নয়, অন্যের কাছে তেমন কিছুতেই হবে না, এটা মনে রেখো!"

পর-নারীর কাছে আপন স্বামীর আত্মমর্য্যাদা ও শিষ্টাচার রক্ষা করার শিক্ষা দেওয়ার ভঙ্গী তাঁহার আকৃতিতে প্রকাশ পাইয়াছিল। পত্নীর শিক্ষয়িত্রীর আসন আমি পছন্দ করিতাম না। আমাদের যুগে কেহই হয়তো করিতেন না। পত্নীকে মনে করিতাম শিষ্যা, সেবিকা মাত্র। এই ভাব আমাদের কুলগত সংস্কার। বাহ্যতঃ তাঁর শাসন সর্ব্বদা অস্বীকার করিতাম; কিন্তু অভ্যন্তরে তাঁর হিতকামী কশাঘাত অবজ্ঞা করা সাধ্যে কুলাইত না— তাঁহার শাসনে চিত্ত আমার সুসংস্কৃত হইত; শক্ত চরিত্র-গঠনের সুযোগ মিলিত। আমি তাঁর উপদেশ নিঃশব্দে পরিপাক করিয়া অন্য প্রসঙ্গ পাড়িলাম; আত্মশ্লাঘার প্রলেপে স্বভাব পরিচ্ছন্ন করিয়া অনেক দিন পরে তাঁহাকে জিজ্ঞাসা করিলাম "সাধন তোমার কেমন চলিয়াছে?"

তিনি কুটিল কটাক্ষে সবিস্ময়ে আমার দিকে চাহিয়া রহিলেন। বাহিরে বৃষ্টিপতনের শব্দ, আকাশে গুরু-গুরু বজ্রধ্বনি হইতেছে। কথা জমাইবার জন্য আমি জাঁকাইয়া বসিলাম, বলিলাম, "অবাক্ হওয়ার কি আছে? একটা সাধন না থাকিলে, যে শক্ত জীবন আমরা লইয়াছি, তাহা কি প্রকারে সিদ্ধ হইবে?"

তিনি যখন-তখন বড় হাসিতেন না। নিদাঘের থমথমে আকাশের মত তাঁহাকে বড় গম্ভীর দেখাইত। এই ভাবেই তিনি অধিক সময়ে থাকিতেন। কিন্তু যখন তিনি হাসিতেন, বাঁধ-ভাঙ্গা নদীর ন্যায় কুলু-কুলু শব্দে দুই কূল উপচিয়া পড়িত। তিনি এমনই উচ্চ হাস্যে টানিয়া-টানিয়া বলিলেন "সা-ধ-না! সাধনভজনের কথা তোমরা খুবই বল, দূর হইতেই শুনি; আমায় কোনদিন কিছু বলিয়াছ কি?" ভাবিয়া দেখার কোনই প্রয়োজন ছিল না। তিনি কোনদিন কিছু যদি জানিতে চাহিতেন, 'কাজ আছে' বলিয়া পাশ কাটাইতাম; কিন্তু সম্মুখে নারী-পুরুষ অন্য যে কেহ উপস্থিত হইত, তত্ত্বকথা বাধা মানিত না। এ স্বভাব আজ অনেকটা দায়ে পড়িয়া বন্ধ রাখিতে হয়। কর্ম্মক্ষেত্র বিস্তৃত হইলেও, আমি অনেক দূরেই থাকিতে বাধ্য হই। জগৎ ক্রমেই সরিয়া পড়ে দূরে-দূরে। সেদিন এমন ছিল না; এক কথা উঠিলে, হাজার কথায় তাহার সমাধান হইত। কিন্তু পত্নীর সহিত আমার কথা ছিল না, মোটেই না।

আমাকে কথা বলিতে হইল না। তিনি বলিলেন "হাসিতেছি, তাই

বলিয়া মনে করিও না—দুঃখ আমার নাই! নয় বৎসরে আমায় ঘরে আনিয়াছিলে; সংসারে আসিয়া শিখিয়াছিলাম গৃহকর্ম্ম। সে শিক্ষা কাজে লাগিল না।”

আমি বলিলাম “কেন? গৃহকর্ম্মই তো করিতেছ!”

তিনি একটু ম্লান হাসিলেন। কথায় যেন ব্যথার মূর্চ্ছনা উঠিল। তিনি বলিলেন “সে স্বপ্ন এ গৃহকর্ম্মে নাই।” তারপর বেশ স্বরের গাম্ভীর্য্য অনুভূত হইল। “যে কাজ করি, অন্ধের মত; এ কাজের অর্থ কি, প্রয়োজন কি বুঝি না; বুঝাইবার লোক তুমি, কিন্তু সে প্রয়োজন তুমি আমলে আন না। দুঃখ হয়, কিন্তু দুঃখ বুঝিবে কে? যতদিন বাঁচিব, খাটিতে হইবে; সাধনার আমি কিছুই বুঝি না!”

কেন জানি না, তাঁহাকে যে কিছু বুঝাইতে হইবে, এইরূপ তাগিদ আমার মনে পৌঁছিত না! বালিকা-বধূ ঘরে আসিয়া সংসার-ধর্ম্ম করিতেছিল, তাহাকে টানিয়া আনিয়া শুধু সেবিকার কাজে লাগাইয়া রাখিয়াছি; তাহার জীবনের প্রয়োজন বসন, ভূষণ, খাদ্য কিছুরই সন্ধান রাখি না। এই সপ্তবিংশতিবর্ষীয়া তন্বীর ওষ্ঠে, গণ্ডে, সর্ব্বাঙ্গে আজিও যে যৌবনের লালিমা, যে অমল সৌরভ, তাহার যোগ্য ব্যবহারের কোন সন্ধান তাঁহার জানা নাই। আমিও এক অস্বাভাবিক জীবন-তত্ত্ব লইয়া তাঁহার সহিত কোন আলোচনা করি না, করার প্রয়োজনও মনে করি নাই। একি নিষ্ঠুর ঔদাসীন্য! প্রেমে, করুণায় হৃদয় আমার দ্রব হইল। অবগুণ্ঠিতা, অন্তঃপুরচারিণী, অশিক্ষিতা এই অবলা—স্বামীই তার আশ্রয়; গৃহসুখে জলাঞ্জলী দিয়া, সে সন্ন্যাসীর সেবা-রতা; সে সেবা কেন, কিসের জন্য, এ প্রশ্ন তার মনে উঠিয়া মনেই লয় পায়। জিজ্ঞাসারও ভাষা নাই। আমার একি অত্যাচার! আমি আজ আত্মহারা হইলাম।

পত্নী আমার আজ্ঞাকারিণী দাসীর মত সর্ব্বকর্ম্মে আত্মনিয়োগ করিয়াছেন। দীপালোকে কমনীয়া মুখকান্তি আমায় স্মরণ করাইয়া দিল—কৈশোরে এই রমণীর দেহবল্লরী বাহুবন্ধনে জড়াইয়া ধরিয়াছি, অর্দ্ধস্ফুট যৌবনের মধুময় আঘ্রাণ প্রাণ ভরিয়া গ্রহণ করিয়াছি, বাধা নাই, সঙ্কোচ নাই—এই মানুষটীর সবখানির উপর আজও আমার পরিপূর্ণ অধিকার। ধর্ম্মপত্নী, গৃহদেবী, শয্যাসঙ্গিনী—যৌবনের শুভ্রা কৌমুদী সারা অঙ্গে অপরূপ লাবণ্য লেপিয়া

রাখিয়াছে। রক্ত-মাংসের উচ্চ কণ্ঠ আমার কর্ণ বধির করিল। ইহারও তো মানুষের প্রাণ! পৃথিবীতে এমন কি কর্ম্ম আছে, যাহা অন্তরে-বাহিরে ন্যায়তঃ-ধর্ম্মতঃ সম্ভোগপিপাসা বর্জ্জন না করিলে সিদ্ধ না হয়? অনেক দিন পরে আমিই তাঁহার বুকের উপর এলাইয়া পড়িলাম। তিনি যুগল-করপল্লবে আমার চিবুক বেষ্টন করিয়া, মুখের দিকে অপলকে চাহিয়া রহিলেন। তারপর আকাশের মেঘ নয়ন যুড়িয়া দেখা দিল। ফোঁটা-ফোঁটা অশ্রুবিন্দু আমার ললাট-গণ্ড অভিষিক্ত করিল। তিনি চিবুক-বেষ্টন পরিত্যাগ করিয়া, অঞ্চলে চক্ষুঃ মুছিলেন। নিষ্ঠুর কল্পনাস্বপ্ন! যে আমায় ছাড়িতে চাহে না, তাহাকে আমি ছাড়িব কেমন করিয়া? অধ্যাত্মক্ষুধা এমন তীব্রা, এমন মধুময়ী নহে বুঝিলাম—প্রতি অঙ্গ প্রতি অঙ্গের জন্য কেমন করিয়া কাঁদিয়া মরে!

কথা কাণে প্রবেশ করিল "তুমি না ব্রতগ্রহণ করিয়াছ?"

আমি উচ্ছ্বসিত কণ্ঠে বলিলাম "আমি ব্রত গ্রহণ করিয়াছি, আমি ভাঙ্গিব —সে অধিকার আমার আছে।"

তিনি দৃঢ় নিঃশঙ্ক চিত্তে একটু দূরে সরিয়া বলিলেন "না। ব্রত তোমার একলার নহে, আমারও। আমার দুর্ব্বলতার সময়ে তুমি যদি শক্ত না হও, সে আমার দুর্ভাগ্য। তোমার দুর্ব্বল মুহূর্ত্তে আমি যদি শক্ত না হই, তোমার সে দুর্ভাগ্য আমি সহিতে পারিব না।"

বাক্যে অগ্নি ছিল, দাহ ছিল না। অমৃতময়ী মূর্ত্তি, অমৃত-বাণী! চিন্তা ও সংশয় জমিয়াছিল দীর্ঘ দিনের। দুর্ব্বলতা পরীক্ষকের ছদ্মবেশ ধরিল। আমি বলিলাম "এ জীবন অসাধারণ অপ্রাকৃত করার সাধনা আমার ব্রহ্মচর্য্য। সে অপার্থিব জীবনের মর্ম্ম আমি জানি। দুর্ব্বল মুহূর্ত্ত জ্ঞানের মহিমায় আমি দূর করি। তুমি কেমন করিয়া এই দুঃসহ স্বভাব-সংস্কারের উপর উঠিয়া দাঁড়াও, বুঝিতে পারি না। আমি তোমায় ব্রত দিয়াই নিশ্চিন্ত হইয়াছি, কিন্তু তুমি তাহা পালন কর কোন শক্তিতে কিসের আশ্রয়ে?"

এই প্রশ্নের উত্তর আজিও আমার মর্ম্মে গাঁথা আছে। আমি যে তাঁহাকে কোন শিক্ষা দিই নাই, কিছু বুঝাই নাই, তাহার একমাত্র সান্ত্বনা—ইহার জন্য তাঁহার ব্যবহারিক মনে দুঃখের তরঙ্গ যতই উঠুক, তাঁর নারীসত্তা

আমার কর্ম্ম-জ্ঞানের ঊর্দ্ধে স্বতঃসিদ্ধা হইয়া আমার গৃহ আলোকিত করিয়াছে।

আমি উত্তর শুনিয়া বুঝিলাম—এ নারী সামান্যা নহে ; অথবা নারীত্বের ইহাই মৌলিক মহিমা। তাঁর অনেকগুলি আচরণ নিগূঢ় অর্থপূর্ণ হইয়া আমার চক্ষের সম্মুখে ভাসিয়া উঠিল। দেখিয়াছি—মাছের পেতে হাতে লইয়া আঁইস-ধোওয়া জলবিন্দুর পতনের দিকে তিনি সতর্ক দৃষ্টি রাখিতেন, পাছে তার এক ফোঁটা জল তাঁহার পদস্পর্শ করে ; তাঁর এইরূপ আচরণ কুসংস্কার বলিয়া কত বিদ্রূপ করিতাম। তিনি নিজের গাম্ভীর্য্যে ডুবিয়া থাকিতেন। অতিশয় পীড়াপীড়ি করিলে, তিনি বলিতেন "কত সৌভাগ্যবতী সে নারী, যে চিরায়ুঃ মৎস্য-ভোজনের অধিকার পায় !" আমি বুঝিলাম—শ্রীঅরবিন্দের নিকট ১৯১৪ খৃষ্টাব্দে মৎস্য-মাংস-ত্যাগের ব্রত-বিসর্জ্জন দেওয়ার পরও মাঝে-মাঝে নিরামিষভোজী হইয়া পড়িলে, একাদশীর দিন তিনি এক প্রতিবেশিনী বান্ধবী কর্ম্মকার গৃহিণীর নিকট হইতে এক টুকরা মৎস্য কেন ভিক্ষা করিয়া আনিতেন। বুঝিলাম—অক্ষয়তৃতীয়ার ব্রতাচরণের মূলে কি তাঁর মর্ম্মনিহিত উদ্দেশ্য ছিল। বুঝিলাম—এক শয্যায় দুইজনে শয়ন করিয়াও, কাহার সঙ্কল্প-শক্তি-প্রভাবে আমি স্থিরাঙ্গ হইয়া রাত্রি যাপন করি। বুঝিলাম—শত কর্ম্ম ঠেলিয়া ভোজনের সময়ে কেন তিনি খাদ্য-দ্রব্যের দিকে চাহিয়া, সম্মুখে বসিয়া থাকেন—কেন শত বাধা উপেক্ষা করিয়া স্নানের সময়ে তৈলের বাটি লইয়া তিনি আমার সর্ব্বশরীর স্বহস্তে চর্চ্চিত ও অভিষিক্ত করেন। অর্থ বুঝিলাম তাঁর বিরক্তির, যখন আমার এক ছাত্র-বন্ধু প্রতি সন্ধ্যায় তাঁর কাছে ধ্যান করার নীতি আশ্রয় করিলে, তিন দিন পরে তিনি তাহাকে বলিতে বাধ্য হইয়াছিলেন "এ সাধনায় তোমার কিছু হইবে না—সাধনা ঐ ওঁর কাছে !" মনে পড়িল—এই সুহৃৎ কোন এক পর্ব্ব-দিনে, তাঁর চরণ-পদ্ম ক্রোড়ে ধারণ করিয়া চন্দনলিপ্ত করায়, তিনি অতিশয় বিরক্তির সঙ্গে আমায় বলিয়াছিলেন "তোমার দায়ে আমায় আত্মহত্যা করিতে হইবে—যদি আমায় রাখিতে চাও, এই সব যেন না হয় !" আরও মনে পড়িল তাঁর পুত্রপ্রতিম এক অনুরাগী তরুণ নমস্কার করিয়া তাঁর করপল্লব স্পর্শ করায়, একেবারে উৎক্ষিপ্তা হইয়া তিনি তাহাকে দূরে ঠেলিয়া দিয়াছিলেন। বুঝিলাম—মাতা বলিয়াও কেহ তাঁর কণ্ঠে পুষ্পমাল্য দিলে,

সে গৌরবও তুচ্ছ করিয়া তিনি বলিতেন "ভক্তি দেখাইতে হয় উনি আছেন —আমি নহি।"

দর্শন-শাস্ত্রে পড়িয়াছি—পুরুষ শুধু চেতনাময়, সৃষ্টিশক্তি প্রকৃতির। এই নারী স্বামীর সহিত প্রাকৃত সম্বন্ধ সর্ব্বতোভাবে পরিত্যাগ করিয়া, অপ্রাকৃত বস্তুর সহিত নিত্য-সম্বন্ধ-স্থাপনে উদ্বুদ্ধা। তাঁর কথার মূল নির্দ্ধারণ করিতে পারিলাম। তিনি প্রায় বলিতেন "সতীর পতি বড়, তার উপর কিছু নাই।" তিনি নিজ হস্তেই তাঁর অভীষ্টদেবতাকে যেন গড়িয়া তুলিতেছিলেন; আমি হইয়াছিলাম উপাদান মাত্র। আমি জানিতাম বটে—ইন্দ্রিয়গণ অপেক্ষা শব্দ-স্পর্শাদি বড়, তদপেক্ষা মন বড়। মনের উপর বুদ্ধি, তাহার উপর মহান্ আত্মা। মহানের পর অব্যক্ত, অব্যক্তের পর অমৃত। "অমৃতান্ন পরম্ কিঞ্চিৎ" অর্থাৎ "অমৃতের পর আর কিছুই নাই।" কিন্তু বুঝিলাম—এই সকল শাস্ত্র তাঁর আচরণেই মূর্ত্ত—শুধু শুষ্ক পাণ্ডিত্যই আমার!

পতি চাহিয়াছেন নূতন জন্ম, নূতন সৃষ্টি। সত্য তাহা গ্রহণ করিয়াছেন নিজের সবখানি দিয়া। পতির শ্রেয়ঃ তাঁহার শ্রেয়ঃ, তাহা ছাড়া অন্য কিছু কামনা তাঁহাকে করিতে নাই। আদর্শের দায়ে, উচ্চাকাঙ্ক্ষার সম্মোহনে, অস্বাভাবিক অসাধারণ পথে চলে মানুষ কত কৃচ্ছ্রতা স্বীকার করিয়া! আর এই নারীর রুচি ও নিষ্ঠা যে তত্ত্বে সেই তত্ত্বের উচ্চ অভিপ্রায় মাত্র মর্ম্মে-মর্ম্মে উপলব্ধি করিয়া দৃঢ় সঙ্কল্পে সে হৃদয় বাঁধিয়াছে—তত্ত্বের মাহাত্ম্য-রক্ষার জন্য; এখানে বৃত্তির উৎপাত পৌঁছায় না। এখানে অতীত সংস্কারের বিভীষিকা প্রকাশ পায় না। সেদিনের স্মৃতি আমার বুকে আগুনের অক্ষরে লিখিত আছে; তার সে দীপ্তিময়ী মুখশ্রী, জয়, সম্পদের সে অপূর্ব্বকান্তি আমি ভুলিতে পারিব না। সেদিন আরও শুনিয়াছিলাম "তুমি যাহা হাতে করিয়া দিবে, যদি বিষও হয়, সেও আমার অমৃত। তুমি দিয়াছ যে ব্রত, তাতে যদি তোমার অভীষ্ট সিদ্ধ হয়, তার চেয়ে বড় ভাগ্য আর কি থাকিতে পারে পৃথিবীতে! তবে—"

তাঁহার কুণ্ঠিত কণ্ঠ এইখানে যেন বাষ্পরুদ্ধ হইল। "তবে কি"—শুনিবার জন্য আমি ব্যগ্র হইয়া উঠিলাম। তিনি বলিলেন "তবে কি জান? আমি তোমার জন্য সব করিতে পারি। আমার জন্য তুমি কিছু কর, সে আমি চাহি না—এমন দেখিলে ব্যথাই বাড়ে। আমি কি চাহি জান? তুমি

বড় হও, তুমি সত্য হও! যেখানে তোমায় হঠাৎ ছোট দেখি, নীচু হইয়া পড়িতেছ দেখি, আমার ভয় হয়, ভাবি—কোথাও কি ব্রত আমার ক্ষুণ্ণ হয়!"

জীবনের সে পুণ্যস্মৃতি আজও হৃদয়ে আমার শক্তি ও সাহস দেয়; কিন্তু অন্তর আমার যতই জাগ্রৎ ও জীবন্ত থাক, আমি যে আজ বড় নিঃসহায়! সমগ্রা পৃথিবী তাঁর তিরোধানের সঙ্গে-সঙ্গে বিগতযৌবনা হতশ্রী হইয়াছে বলিয়াই মনে হয়। আমার প্রতি পদে পতনের আশঙ্কা যখনই হইয়াছে, তখনই তিনি আত্মক্রটির কষাঘাতে আপনাকেই ক্লিষ্টা করিয়াছেন—অনুতাপের তুষানলে নিজেকেই দগ্ধ করিয়াছেন। আজ এই নারী-প্রগতির যুগে সতীশক্তিই পতির উন্নতি-ভিত্তি বলিয়া কেহ কি স্বীকার করিবে? পুরুষের বীর্য্য-মূলে যে নারীর সতীত্ব, এ কথা কি কেহ মানিয়া লইবে? উচ্ছ্বাস প্রলাপ সৃষ্টি করে, ভাষা বিনাইয়া লাভ নাই; তবে সে রাত্রে সতীর পবিত্র ইন্ধনে প্রাণে আমার বিদ্যুৎ-শিখা জ্বলিয়া উঠিয়াছিল। সে উত্তাপ জীবনে আর দূর হইল না। উভয়ের সেই নিঃসংশয় আত্মপ্রত্যয় আমার সর্ব্বকর্ম্মে এখনও উৎসাহ দেয়—শক্তি আমায় কোনদিন দেউলিয়া করে না।

অন্তরের পরিবর্ত্তনের সহিত বাহিরের কর্ম্মজগতে পরিবর্ত্তন দেখা দিল। কর্ম্মের রূপেও যেন সে পরিবর্ত্তনের ছাপ পড়িল। বিপ্লবের ভাঙ্গন-ধর্ম্ম যেন ক্রমে ঘুরিয়া চলিতে চাহিল গঠন-মুখে। বলিয়াছি—এই সময়ে ইউরোপের মহাযুদ্ধে বাঙ্গালী-পল্টন-প্রেরণের ডাক আসিয়া পৌঁছিয়াছিল চন্দননগরে—বিশেষভাবে আমার কাণেই। শ্রীমান্ হারাধন বক্সী সেদিন আমারই অনুগত। তার ছাত্রজীবনের আদর্শ আমি। তার ভক্তি ও শ্রদ্ধার অর্ঘ্য আমারই চরণে প্রতিদিন অর্পিত হইত। হারাধনের উন্নতিকামনায় অন্তর আমার সদা জাগ্রৎ থাকিত। সে আসিয়া জিদ ধরিল—ইউরোপের মহাযুদ্ধে বাঙ্গালীকে যোগদান করিতেই হইবে। সেনাবাহিনী গঠনের জন্য সে আমায় উদ্বুদ্ধ করিল। আমার প্রাণে সংগঠনী অগ্নিশিখা জ্বলিতেছিল, আমি এই কর্ম্মে ঝাঁপ দিয়া পড়িলাম। যে সকল তরুণ সেনাদলভুক্ত হইতে আসিল, তাহাদের পিতামাতা, আত্মীয়-স্বজন, প্রতিবেশিমণ্ডলী আমার উদ্দেশ্যে গালি

পাড়িতে লাগিলেন ; কিন্তু আমার অন্তর বিন্দুমাত্র ক্ষুণ্ণ হইল না। এই সেনাবাহিনীর প্রথম প্রবর্ত্তকদের প্রতিদিন আমারই প্রাঙ্গণে সমবেত করিয়া উচ্ছ্বসিত কণ্ঠে তাহাদের বুকে ভরসার আগুন জ্বালাইতে লাগিলাম। বীরত্বের ইতিকথা শুনাইয়া, রণরঙ্গের মহিমায় তাহাদের চিত্ত প্রবুদ্ধ করিলাম। অন্তঃপুরে মাতৃমূর্ত্তিও সেদিন যেন রণরঙ্গিণী—উল্লাসে, উৎসাহে অন্নথালী হস্তে তিনিও এই নব-বীরজাতির মুখে শক্তিপ্রসাদ তুলিয়া দিলেন। তন্দ্রাতুর বাঙ্গালী ক্রমে চক্ষুঃ উন্মীলিত করিল। বিদায়-দিনে এই রণযাত্রী বীরপুত্রগণের ললাটে জয়টীকা পরাইয়া দিলেন আমার গৃহ-দেবীই সর্ব্বাগ্রে, তারপর আসিলেন তাহাদের জনক, জননী, ভ্রাতা, ভগ্নী, পত্নী একে-একে। আমার দুয়ারে সেদিন বাঙ্গালীর জয়োৎসবের মেলা বসিয়া গেল। এই ভীড়ের মধ্যে একজনের পুণ্যস্মৃতি মুছিতে পারিব না। তিনি "অমৃতবাজার পত্রিকার" প্রাণস্বরূপ পরলোকগত পরম শ্রদ্ধেয় মতিলাল ঘোষ। তিনি বার্দ্ধক্য-পীড়িত শীর্ণকলেবর লইয়া বাঙ্গালীর এই জয়যাত্রার উৎসতীর্থ দেখিতে আসিয়া, আমায় ভুজপাশে বাঁধিয়া যে আশিস্ ও স্পর্শ দিয়াছিলেন, তাহা আমি ভুলিতে পারিব না। সেদিন মহাত্মা শিশিরকুমারের স্পর্শও যেন তাঁহার মধ্য দিয়া আমি পাইয়াছিলাম। তাঁর পরলোকগমনের পরও, যিনি জাতীয়তার জয়চ্ছত্ররূপে "অমৃতবাজার পত্রিকা"র ভার মাথা পাতিয়া ধরিয়াছিলেন, সেই শিশিরবাবুর আত্মজ পীযুষকান্তির ও তৎপরে তদাত্মজ শ্রীমান্ তুষারকান্তির স্নেহবন্ধন "অমৃতবাজার"-প্রবাহের সহিত আমায় চির-যুগ যুক্ত রাখিয়াছে। দেশবরেণ্য মতিলাল সেদিন গৃহদেবীর স্বহস্ত-রচিত ভোজ্য গ্রহণ করিয়া আমার এই "অন্নপূর্ণার মন্দিরে" তাঁর পুণ্যস্মৃতি রাখিয়া গিয়াছেন।

২৫ জন বাঙ্গালী সৈনিক ভার্দুন যুদ্ধে মিত্রপক্ষে যোগদান করিয়াছিল। যেদিন হারাধন প্রমুখ এই প্রথম বাঙ্গালী সেনাবাহিনী জন্মভূমির নিকট হইতে বিদায় গ্রহণ করে, সেদিন সহস্র-সহস্র নরনারী সে দৃশ্য দেখিতে সমাগত হইয়াছিল। নগরপথের উভয় পার্শ্বের অট্টালিকাশ্রেণী হইতে শুভ শঙ্খধ্বনির সহিত পুষ্পবর্ষণ হইয়াছিল। হারাধনের সহতীর্থদের অভিভাষণ-কণ্ঠ এখনও আমার মর্ম্মস্পর্শী করিয়া রহিয়াছে। হৃদয় ছিঁড়িয়া তাহারা হারাধনকে বিদায় দিতে গিয়া বলিয়াছিল "শেষ কথা—স্মরণে রাখিও আমাদের, স্মরণে

রাখিও এই ত্যাগ, প্রেম। হৃদয়ে গাঁথিয়া লইও আজিকার এই ঘটনা। এই প্রাঙ্গণের ধূলি-কণার উপর, আমরাও যেন ইহার স্পর্শে জীবন কৃতার্থ করিতে পারি।" সন্তানেরা মাতার নিকট বিদায় প্রার্থনা করিয়া বলিয়াছিল "আজ ডাক আসিয়াছে বিশ্বের। মায়ায় বশীভূত না হইয়া মঙ্গল-কর্ম্মে উৎসাহ দিন—আমরা যেন উপযুক্ত মাতার উপযুক্ত পুত্র হইতে পারি।" চন্দননগরের সীমায় দাঁড়াইয়া, এই বীর-বাহিনীকে বিদায় দিয়া বিরহিণী মাতা ও পত্নীদের সান্ত্বনা দিলাম। একদিকে বাঙ্গালীর গৌরবোজ্জ্বল ভবিষ্যৎ: অন্যদিকে পতি, পুত্র, ভ্রাতার বিরহে ঘরে-ঘরে অবসন্নতা। এই স্বেচ্ছাবাহিনার পুনরাগমন পর্য্যন্ত এই উভয় ভাবই বুকে করিয়া আমায় বহিতে হইয়াছিল। ঘটনা ঈশ্বর-প্রেরণা; এই কর্ম্মের নিমিত্তমাত্র আমি হইয়াছিলাম। বাঙ্গালীর প্রাণ ইহাতে কিরূপ উদ্বুদ্ধ হইয়াছিল, তাহা লর্ড সিংহের[1] কথা হইতে বুঝা যায়। তিনি এই স্বেচ্ছাসৈনিকবাহিনীর বিদায়োৎসব স্বনামধন্য খলিসানির জমিদার যোগেন্দ্রনাথ বসুর বাটী হইতে দেখিয়াছিলেন। তিনি আমায় বিপ্লব-যজ্ঞের একজন নামজাদা পাণ্ডা বলিয়া জানিতেন; কিন্তু এই রণবাহিনী-গঠনে আমায় উদ্যোক্তা জানিয়া সেদিন প্রশংসাসূচক বাক্যে যোগেন্দ্রবাবুকে বলিয়াছিলেন—"I wish to see the lion of Bengal"—কিন্তু এ অনুরোধ আমি রক্ষা করিতে পারি নাই। 'সুরভির রাজ্য' চন্দননগরের গণ্ডী ছাড়িয়া বাহির হওয়ার অধিকার সেদিন আমার ছিল না। আমি সার্থক হইলাম শ্রীঅরবিন্দের পূর্ব্ববাণী ফলবতী হইল বলিয়া। তিনি বাংলায় সেনাবাহিনী-গঠনের আন্দোলন উপলক্ষ্যে বলিয়াছিলেন "সেবাশিক্ষার সুযোগ আমাদের যথেষ্ট আছে, বাঙ্গালীর অস্ত্রশিক্ষার সুযোগ চাই। সে সুযোগ যদি কখন আসে, বিনা সর্ত্তে, বিনা দাবীতে তাহা গ্রহণ করিতে হইবে।" তাঁহার এ নির্দ্দেশ সফল হইল জীবনে, তাই আনন্দের আতিশয্যে ও যুক্তির মহিমায় আমি মুগ্ধ হইলাম।

১৯১৫ খৃষ্টাব্দের ১৫ই মে—আমার "জীবন-সঙ্গিনী"র কথা লিখিতে গিয়া, বাঙ্গালীর ইতিহাসে এই স্মরণীয় দিনটী উল্লেখ না করিয়া থাকিতে পারিলাম না। প্রাচ্য ও পাশ্চাত্যের মৃত্যুঞ্জয়ী মিলনতীর্থ ফরাসী রাজ্যেই প্রথম

১ লর্ড এস্. পি. সিংহ

ভিত্তিপাত করিল। মিত্রশক্তির বিরুদ্ধ পক্ষ জর্ম্মণী ও অষ্ট্রিয়ার পরাজয়-সঙ্কল্পে ইংরাজ ও ফরাসী জাতির পার্শ্বে দাঁড়াইয়া সংগ্রাম করার সঙ্কল্প বাঙ্গালী চন্দননগরবাসীই প্রথম লইল। বাঙ্গালী সেদিন অস্ত্রধারী হইয়া বলিয়াছিল "বাঙ্গালী সেনাদলের ইহাই জীবন-স্বরূপ হউক; অস্ত্রই আমাদের বন্ধু, সুহৃৎ, আত্মীয়।" ফরাসী সেনাপতি এই উক্তি সমর্থন করিয়া বলিয়াছিলেন "বন্ধুগণ, অস্ত্রই এক্ষণে তোমাদের পরম বন্ধু। স্বীয় শরীরের ন্যায় এই অস্ত্রের আদর-যত্ন করিও। কে জানে এক মাস পরে কে কোথায় থাকিবে? কিন্তু এই অস্ত্রই থাকিবে শেষ দিনের সাথী-রূপে। এই অস্ত্রই শত্রুর আক্রমণ হইতে তোমাদের রক্ষা করিবে। যদি অস্ত্রের অনাদর কর, তুর্কী ও জর্ম্মণীর এই আক্রমণে তোমরা বিধ্বস্ত হইয়া যাইবে।"

তারপরে অস্ত্রের ন্যায় সেনাদল ও সেনানিবাসের মর্য্যাদা-রক্ষার উপদেশ দিতে গিয়া সেনাপতি বলিয়াছিলেন "যখন তোমরা সেনাদলে যোগদান করিয়াছ, তখন তোমাদের আর কেহ নাই। বাপ-মা, স্ত্রী-পুত্র, ঘর-বাড়ী সবই তোমাদের এই সেনানিবাস। এই সৈনিক বন্ধুগণই তোমাদের সর্ব্বস্ব। ইহাদের সহিত একত্র অবস্থান করাই তোমার স্বর্গবাস।"

বাঙ্গালীর দুর্নাম রটিয়াছিল—তাহারা ভেতো, স্ত্রী-পুত্র-গৃহের আসক্তি ছাড়িয়া কোন মহৎ কার্য্য করিতে পারে না। এই ঘটনায় সে কলঙ্ক ঘুচিয়াছিল। ২০শে জুন বাঙ্গালী সেনাবাহিনী পণ্ডিচেরী হইতে মার্সাই যাত্রা করে। পদাতি সেনাদলের সেনাধ্যক্ষ মঁসিয়ে এ. জিলে তৎপূর্ব্বে আমায় যে পত্র দিয়াছিলেন, তাহার অনুলিপি বাঙ্গালীর গৌরবস্বরূপ জাতীয় ইতিহাসে উজ্জ্বল অক্ষরে লেখা থাকিবে। তিনি লিখিয়াছিলেন:

"মহাশয়, যদিও দুর্ভাগ্যবশতঃ আপনার নিকট আমি অপরিচিত, তত্রাপি অতি আনন্দের সহিত চন্দননগরের সৈনিকদিগের সংবাদ আপনাকে জানাইতেছি। তাহারা সকলেই শারীরিক কুশলে আছে এবং পণ্ডিচেরীতে আসিয়া অবধি তাহারা যেরূপ যোগ্যতার সহিত কার্য্য করিতেছে, তাহাতে তাহাদিগকে সুখ্যাতি না করিয়া থাকা যায় না। এই অল্পবয়স্ক যুবকগণ সকলেই সৎ—তাহাদের বিরুদ্ধে আজ পর্য্যন্ত কোনও দোষই দেখি নাই। ইহারাই আমার সকল সেনাবাহিনীর মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ সেনাদল, এই কথায় একটু মাত্রও অত্যুক্তি নাই।

"এই মাত্র সংবাদ পাইলাম—আমাদের ভিবুতির পরিবর্তে ফ্রান্স দেশের মার্সাই নগরে গমন করিতে হইবে। আমি আপনাকে ইহাই জানাইবার জন্য ব্যস্ত হইয়াছি যে, সেখানেও আমিই ইহাদের অভিভাবক-স্বরূপ থাকিব —আমার ইউরোপীয় সেনাদিগের প্রতি আমি যেরূপ ব্যবহার করি, ইহারা বাঙ্গালী হইলেও, ইহাদের প্রতি আমি তদ্রূপ আচরণই করিব এবং ইহাদের পিতার ন্যায় স্নেহ করিব। ইহারা সকলেই ফ্রান্সে দাঁড়াইয়া মাতৃভূমির সেবার জন্য লালায়িত এবং ইহাতেই ইহারা সুখী। আপনি সৈনিকগণের পরিবারবর্গকে জানাইবেন যে, পুত্রের মত আমি ইহাদের সতত দেখিব এবং রক্ষা করিব। আপনি অনুগ্রহপূর্ব্বক আমার হৃদয়ের আন্তরিক ভালবাসা জানিবেন।"

(স্বাঃ) এ. জিলে

লেফ্‌টেন্যাণ্ট, পদাতি সেনাদল, পণ্ডিচেরী।

"পুনশ্চ—এই মাসের শেষাশেষি যাত্রা করিতে হইবে।"

জীবনের পট-পরিবর্ত্তন হইল। অতীতটা যেন আমার কাছ হইতে মুছিয়া যাওয়ার উপক্রম করিল। যে কর্ম্মযজ্ঞ আরব্ধ হইয়াছিল, এই বাঙ্গালী সৈন্যদল-গঠনের প্রেরণায় তাহাতে পূর্ণাহুতি পড়িল। অতীতের ভাব-পরিবর্ত্তনের সঙ্গে-সঙ্গে অতীতের উপেক্ষিত বৃত্তিসমূহ কোথাও বর্জ্জনে, কোথাও শোধনে নব-মূর্ত্তি ধরিতে লাগিল। জীবন-সাধনার সমুদ্র-মন্থনে, বাসুকীর মত আমি নিপীড়িত-বিধ্বস্ত হইতেছিলাম। মন্দারের ন্যায় অটল গিরিবক্ষে অমৃতোত্থানের প্রতীক্ষায় জীবন-সঙ্গিনীও সেদিন অপরূপা মূর্ত্তি ধরিয়াছিলেন। জীবনের কত দুর্ব্বল মুহূর্ত্ত একটী অবগুণ্ঠনবতী নারীর প্রহরা-দৃষ্টিতে শক্তি ও স্বাস্থ্যের কারণ হয়, জীবনের অভিজ্ঞতায় তাহা বুঝিয়াছি, সে কথা মুক্তকণ্ঠেই স্বীকার করিব।

সে এক ভরা সন্ধ্যা। বসন্তের বাতাস বাতায়ন-পথ দিয়া অবাধে গৃহময় লুকোচুরি খেলিতেছিল। গৃহখানি আধা-আলো, আধা-আঁধারে কুহেলিকাপূর্ণ। মনের আনন্দে নিজেরই বাঁধা গান গাহিতেছিলাম :

ওগো ও-হৃদয়চন্দ্র,
হৃদয়-মাঝারে বিহার করিতে এস।
আমার সজ্জিত এই হৃদয়-কুঞ্জে
নৃপতি হইয়া বস !!"

গানের গলা নয়, কিন্তু গান গাহিতাম বুক চিরিয়া ; গাহিতে-গাহিতে নয়ন অশ্রুবিগলিত হইত। মুদিত নয়নে গান গাহিতাম, সময়ের হিসাব থাকিত না। গান গাহিয়াছি বহুক্ষণ হইবে ; কেন-না, সন্ধ্যার পর রাত্রির পদসঞ্চারে নিশাচর কীট-পতঙ্গের কলরব বেশ জাঁকাইয়া উঠিয়াছে। ঘরখানি আমার আলোকিত। ধূপ-ধুনার গন্ধে চিত্ত পুলকিত হইল ; বুঝিলাম—গৃহিণী সন্ধ্যার প্রদীপ দিয়া গিয়াছেন, আমার তন্ময়তা-ভঙ্গ করেন নাই। নিঝুম পল্লী। সঙ্গীতের রেশ গৃহ-মধ্যে থমকিয়া-থমকিয়া তখনও ঘুরিয়া বেড়াইতেছিল। কি এক অপূর্ব্ব ভাবে হৃদয়ে অভূতপূর্ব্ব আনন্দ উথলিয়া উঠিল। গৃহগাত্রে অনেকগুলি ছবি ছিল, তাহার মধ্যে ঠাকুর

রামকৃষ্ণের ছবিটী সর্ব্বাপেক্ষা বৃহৎ। হঠাৎ সেদিকে দৃষ্টি পড়িতেই দেখিলাম—ছবিটির চক্ষের পাতা ঈষৎভাবে নামিতেছে-উঠিতেছে। আমি অতিমাত্রায় বিস্মিত হইয়া, ছবির দিকে একদৃষ্টিতে চাহিয়া রহিলাম। চক্ষের ভ্রম কি না, বুঝিবার চেষ্টা করিলাম। বিস্ময়ের সীমা রহিল না, দুইটি আয়ত নয়নের দৃষ্টি আমার দিকে অপলকে চাহিয়া রহিয়াছে; আর অনেকক্ষণ পরে তাহাতে আবার পলক পড়িল। আমি আর স্থির থাকিতে পারিলাম না, দৃষ্টিভ্রম মনে করিয়া দুই হাতে চক্ষুঃ মার্জ্জন করিলাম, কিন্তু তবুও ছবির চক্ষুঃ-পলক পূর্ব্বের মতই জীবন্ত মানুষের মত মনে হইল। উন্মাদের ন্যায় উঠিয়া দাঁড়াইলাম; এমন অদ্ভূত কাণ্ড কখন কল্পনা করি নাই। ছবির দিকে অগ্রসর হইলাম, অতি নিকটে আসিয়া বুঝিলাম—চক্ষুরই ভ্রম, সাদা কাগজে কালির আঁচড়ে ঠাকুরের ইহা ছবি ভিন্ন অন্য কিছু নহে! কিন্তু মাথার ভিতর কেমন এক প্রকার যন্ত্রণা অনুভব করিলাম, মস্তিষ্কের ওলটপালট হইতেছিল। বিহ্বলচিত্তে অকারণ ঘরের ইতস্ততঃ দৃষ্টি নিক্ষেপ করিলাম; যেন ঘরে আর কেহ আছেন, এমনই মনে হইতেছিল। মানুষ এমন করিয়াই কি উন্মাদ হয়! ঘরের সব ছবিগুলি ভাল করিয়া দেখিতে লাগিলাম। সবই ছবি—জীবনের স্পন্দন কোনটিতে নাই! কিন্তু ছবিগুলি অন্য দিনের মত শুধুই রঙের আলিপনা মনে হইল না। শ্রীগৌরাঙ্গ দুই বাহু তুলিয়া চলিয়াছেন, পশ্চাৎ আচার্য্য অদ্বৈত, শ্রীনিবাস প্রভৃতি ভক্তবৃন্দ ছুটিয়া আসিতেছেন—যেন সমস্ত দৃশ্যের মধ্যে সজীবতার আভাস ফুটিয়া বাহির হইতেছে। মহামানব বুদ্ধ নিমীলিত নয়নে বসিয়া আছেন; জ্যোতিশ্ছটায় আজ যেন তাঁর মুখমণ্ডল প্রদীপ্ত হইয়া উঠিয়াছে। আর একখানি ছবিতে—আচার্য্য শঙ্কর এক বনস্পতির মূলে আসন করিয়া বসিয়াছেন। উভয় পার্শ্বে মুণ্ডিতমস্তক তাঁহার শিষ্য-চতুষ্টয় বসিয়া আছেন। মনে হইল—আচার্য্য শঙ্করের মুখের বাণী একটু কাণ পাতিলেই শুনা যাইবে। মিঃ পিয়ার্সনের প্রদত্ত দুইখানি খৃষ্টের ছবির দিকে দৃষ্টি পড়িল—একখানি আনত-নয়ন, সুদীর্ঘ-কেশ, শান্ত-সমাহিত খৃষ্ট-মূর্ত্তির; আর একখানিতে এই মহামতি যীশুই ভক্তমণ্ডলীর পদপ্রক্ষালণ করিয়া দিতেছেন। খৃষ্টের নয়ন করুণার্দ্র, ভক্তেরা কুণ্ঠিত, লজ্জিত, তাহারা অধোবদনে বসিয়া আছেন। আর

একটি ছবি, উহা বিপুলকায় গোস্বামী বিজয়কৃষ্ণের প্রতিকৃতি। গৃহ-মধ্যস্থ সমস্ত প্রতিকৃতিই জীবনের অতি নিকট আত্মীয় বলিয়া বোধ হইল। নিজেকে আর একা মনে হইল না ; এই সব সঙ্গীদের লইয়া সে রাত্রিতে বুক অপার্থিব আনন্দে ভরিয়া উঠিল। অলক্ষ্য, অপ্রাকৃত জগৎ এইদিন হইতেই আমার অতি নিকটে নামিয়া আসিল। অন্তরে এক অলৌকিক অনুভবের তরঙ্গ-সৃষ্টি হইল। সে কথা যথাসম্ভব পরে বলিব। সাধন-জগতের ইতিহাসে এই জাগ্রৎ জীবনের পশ্চাৎ অপ্রাকৃত জীবনের সাড়া আমি ভাল করিয়াই পাইয়াছি ; প্রমাণসাপেক্ষ না হইলেও, এই দৃষ্টি দিয়াই অনেক কিছু দেখিয়াছি—উহা এইজন্য অস্বীকার করিতে পারি না।

কিছুক্ষণ পাগলের মত গৃহময় ছুটাছুটী করিলাম। মহাপুরুষগণের প্রতিকৃতি ব্যতীত আর একখানি বড় ছবি দেওয়ালের এক অংশে লম্বিত ছিল। এই ছবিখানি অপসারিত করার তাগিদ বহু জনের নিকট হইতে আসিয়াছে, আমি তাহাতে রাজী হই নাই। ছবিখানি রোমীও জুলিয়েটের। প্রণয়িনী দ্বিতলের বারান্দায় আবক্ষ ঝুঁকিয়া পড়িয়াছেন, পুষ্পিতা লতাবল্লরী চতুর্দ্দিকে ছাইয়া আছে ; আব প্রণয়প্রার্থী রোমীও একটি দড়ির সোপান বাহিয়া কতকটা উচ্চে অরোহণ করিয়াছেন মিলনের আকুতিতে। এই ছবিটীও আমার চিত্ত আকৃষ্ট করিল। সে রাত্রিতে চক্ষে আমার ঐন্দ্রজালিক অঞ্জন যেন লেপিয়া গিয়াছিল। পূর্ব্বের ন্যায় আর কোন ছবিরই অঙ্গসঞ্চালন চক্ষে পড়িল না বটে, কিন্তু এই সব চিত্র জীবন্ত সঙ্গী বলিয়াই মনে হইল। বিভোর চিত্তে আমি আবার গান সুরু কবিলাম। গাহিতে-গাহিতে এক প্রকার বাহ্য-চৈতন্য লোপ পাইল। আমি মুদিত নয়নেই গাহিতেছিলাম :

"কি আর বলিব নাথ,
বলিব তোমায়-হে !
তুমি হৃদয় রতন-মণি
আনন্দ-নিলয়-হে ॥"

অকস্মাৎ নাসারন্ধ্রে তাজা বেল-মল্লিকার সুবাস অনুভূত হইল। চাহিয়া দেখিলাম—টেবিলের উপর একরাশ প্রস্ফুটিত ফুলদল। সবিস্ময়ে আরও দেখিলাম—বিস্ফারিত নয়নে একা রমণী আমার দিকে চাহিয়া, দাঁড়াইয়া

আছেন। আমি সসম্ভ্রমে উঠিয়া দাঁড়াইলাম। এই মহিলা আমার একান্ত অপরিচিতা ছিলেন না; তবে কুলবধূ বলিয়া আমার সম্মুখে তিনি এমন করিয়া কোনদিন বাহির হন নাই। তাঁর অবগুণ্ঠনবতী মূর্ত্তিই আমি পূর্ব্বে দেখিয়াছি।

আমায় অধিক ক্ষণ স্তম্ভিত হইয়া থাকিতে হইল না, তিনিই ধীরে-ধীরে কথা বলিলেন। কথাগুলির মধ্যে এমনই একটী সারল্যের মধু-মূর্চ্ছনা ছিল, যাহা আমাকে এক মুহূর্ত্তে তাঁহার দিকে আকৃষ্ট করিল। এক মুহূর্ত্তেই ব্যবহারিক ব্যবধান দূর হইয়া গেল, অতি-পরিচিতার ন্যায় তাঁর বিস্ফারিতা-দৃষ্টির দিকে আমিও অকপটে নয়ন রাখিয়া, তাঁর কথাগুলি শুনিলাম। তিনি যাহা বলিলেন, তাহার ভাবার্থ—তিনি গৃহকোণে থাকিয়া আমার কর্ম্মাদি গভীরভাবেই পর্য্যবেক্ষণ করেন, আমার গতিবিধি লক্ষ্য রাখেন; সর্ব্বোপরি আমার গান তাঁর মর্ম্ম স্পর্শ করে—আজ আর তিনি কোন বাধা মানেন নাই; লজ্জা, ঘৃণা, ভয়ের হিসাব রাখা তাঁর পক্ষে সম্ভবপর হয় নাই। প্রেমের অনাবিল সম্বন্ধ মুক্তকণ্ঠে ঘোষণা করার নির্ভীকতা আজ তিনি পাইয়াছেন, এইজন্যই এমন করিয়া ছুটিয়া আসা।

আমার হৃদয় যেন কাঙ্গালের ন্যায় ক্ষুধার্ত্ত মনে হইল। তাঁর এই প্রেমের অবদান উপেক্ষা করিতে পারিলাম না। এই ঘটনার গুরুত্ব অনুভব করার মত বুদ্ধি আমার লোপ পাইল। মুখে আমার কথা ছিল না। নয়নেরও ভাষা আছে; সে অব্যক্ত ভাষায় আমি তাঁর এই আচরণ সমর্থন করিলাম। এই প্রথম পরিচয়ের যে মাদকতা, তাহাতে বাহ্যতঃ বিন্দুমাত্র গ্লানি না থাকিলেও, উভয়ের অন্তরে উহা যে সম্বন্ধের গ্রন্থি সৃজন করিল, তাহা পরে ব্যথার সূচনাই করিয়াছিল। দেহের অবৈধ স্পর্শ হইতে মুক্ত থাকিলেও, আমি নিষ্কৃতি পাই নাই। নয়নেরও অবৈধ বন্ধন আছে। মন বৃন্দাবন না হইলে, নারী-পুরুষের মধ্যে কোন সম্বন্ধেই অন্তরের আলো ও শান্তি নাই। সেই মুহূর্ত্তে এতটা তলাইয়া দেখার বুদ্ধি জাগিয়া থাকে নাই। আমি এই মহিলার আত্মনিবেদন অধ্যাত্ম-সম্বন্ধেরই প্রথম সাধন বলিয়া গ্রহণ করিলাম। তত্রাপি কেন জানি না, শঙ্কিত হৃদয়েই তখন তাঁহাকে বিদায় লইতে বলিলাম। আমার প্রতি তাঁর এই অনাবিল আকর্ষণে যে আত্মপ্রসাদ ও গৌরব, তাহার সমর্থন আমার বিবেক

করে নাই; তাই তাঁহাকে ভয়ে-ভয়ে বিদায় দেওয়ার পর অন্তরে এই ঘটনার প্রতিক্রিয়া অতর্কিতে আমায় কিছু অবসন্ন করিল। হৃদয়ের স্বচ্ছতা সন্ধ্যা-সমাগমে যেমন ভাস্বর হইয়া উঠিতেছিল, তাহা মেঘাচ্ছন্ন হইয়া পড়িল। মনে হইতে লাগিল—এখন আর উদাত্ত কণ্ঠে সঙ্গীতেরও শক্তি নাই। প্রজ্জ্বলিত হুতাশনে ভিজা কাঠ নিক্ষেপ করিলে উহা যেমন সহসা ধূমাচ্ছন্ন হয়, এই ঘটনায় আমারও সেইরূপ অস্বস্তি বোধ হইতে লাগিল। অসংযত হইয়া যেন কি একটা অপরাধ করিয়া বসিয়াছি; কিন্তু সান্ত্বনার মন্ত্র আমার সঙ্গেই ছিল। ঘটনা তো আমি সৃষ্টি করি নাই। যাহা হয়, তাহা তৃতীয় হস্তের লীলা। এই তৃতীয় শক্তিই আমায় কাপট্য শিখাইল। ঈশ্বরের চরণে আত্ম-নিবেদনের পথে মনের এই দস্যুবৃত্তি-দমন বহু তপস্যায় হইয়াছে। সব কথা কি গুছাইয়া বলিতে পারিব?

প্রফুল্লমুখী চির-সঙ্গিনী গৃহে প্রবেশ করিলেন। কত হাসি তাঁর ঠোঁটে উপচাইয়া পড়িতেছিল, কত কথার ঝরণা কণ্ঠে উদ্গতা হইতে চাহিতেছিল। শ্রম-জলে তাঁর ললাট অভিষিক্ত। গৃহকর্ম্ম সারিয়া কিছুক্ষণ আলস্য-ভঙ্গের পর, নিঝুমপুরী হইতে আমি বাহির হইয়া গিয়াছি কিনা, তাহা তিনি ধীর চরণে উঁকি মারিয়া দেখিয়াছেন, তারপর কাছে আসিয়া, হাসিয়া কথা কহিয়া উৎসবময়ী আনন্দের ঝরণা ঝরাইতে আমার মুখের দিকে চাহিয়াই স্তম্ভিতা হইলেন। আমি তখন যেন অখাদ্য গলাধঃকরণ করিয়া পরিপাক চেষ্টায় ক্লান্ত হইয়া পড়িয়াছি। ভিতরে দ্বন্দ্বযুদ্ধও চলিয়াছে। ঘটনার শেষ হইয়াছে, বিবেকের বিচার তখনও শেষ হয় নাই; তিনি আসিয়া যেন সুর খুঁজিয়া পাইলেন না। অনুভূতির তারে বেসুরা সঙ্গীত বাজিল। কেন এমন হয়, তাহা তো বুঝা যায় না; তাই মনে করিলেন—বুঝি আমি সুস্থ নহি, বুঝি আবার কোন নবাগত দুর্ঘটনায় দুশ্চিন্তাগ্রস্ত হইয়াছি। হায় পুণ্যতোয়া-জাহ্নবি, সরল-ঋজু প্লাবনে তুমি আমায় নিত্য অভিষিক্ত করিয়া রাখিতে চাহ, আর আমি কুটিল বন্ধুর পথে তির্য্যক্ রেখাসূত্র টানিয়া সমস্যার পর সমস্যাই সৃষ্টি করি। তোমার অন্তর অস্বস্তির কারণ সন্ধান করে, আমার একটি কথায় তাহা মিলে; কিন্তু সে কথা উচ্চারণ করিতে কেন আমার কণ্ঠ রুদ্ধ হয়? অবৈধ দৈহিক ভোগাকর্ষণ তো রাখি নাই, অন্তরে প্রেমের নামে এমন অলীক মিথ্যা আকর্ষণ আমায় মজায় কেন?

বেশ বুঝিলাম—অকারণে চোর সাজিলাম। ঘটনাটি অপ্রকাশ রাখার প্রবৃত্তি সূক্ষ্ম পাপেরই লক্ষণ ব্যতীত আর কি বলিব? আমার এইরূপ নিষ্ঠুর আচরণই তাঁহাকে বার বার ক্ষুণ্ণ করে, তাঁর কাছে অনেক কারণই অজ্ঞাত থাকিয়া যায়। কত অহৈতুকী বৃথা চিন্তায় তাঁর প্রশস্ত চিত্ত সঙ্কুচিত হয়! এত ধর্ম্মসাধনার ভিতরও এই একটি পুরুষ ও একটি নারীর হৃদয় সংযুক্ত হয় না! প্রেম ও ঐক্যের মহিমা রক্ষায় তাহারা সমর্থ নয়। এ মর্ত্ত্য কি অভিশপ্ত?

প্রবঞ্চনার কিছুই ছিল না। আমার গাম্ভীর্য্য তাঁহাকে চিন্তান্বিত করিত। আমার জন্য বৃথা এই দুর্ভোগ, আমি কেমন করিয়া সেই সরলাকে এমন করিয়া দুঃখ দিতাম? ঘটনার আগাগোড়া তাঁহার কাছে গোপনই রহিল, আর আমার এই অস্বচ্ছ মনের তলে-তলে অপ্রাকৃত সম্বন্ধের নামে সেই পর-নারীর সহিত অবৈধ সম্বন্ধের বিষ-লতা অলক্ষ্যে বাড়িয়া চলিল। এই দুঃখের সৃষ্টিকর্ত্তা আমি, কোন্ অপরাধে গৃহদেবীর দুঃখ-ভোগ—কে তাহা নির্ণয় করিবে? দুঃখের পাষাণ-ঘর্ষণ না হইলে, বুঝি প্রেম-চন্দনের সৌরভানুভব হয় না?

নিয়ম, সংযম সবই বিসর্জ্জন দিয়াছি। নিজের কোন ইচ্ছাও নাই, চেষ্টাও নাই। আত্মসমর্পণের মন্ত্র পাইয়াছি; কিন্তু তাহার যে একটা বিজ্ঞান আছে, তাহা সেদিন ধরা দেয় নাই। দুর্গতির দিনে ঈশ্বর-স্মরণে সান্ত্বনা পাই; অপ্রিয় ঘটনাঘটন ঈশ্বরেচ্ছা বলিয়া অবসাদ দূর করি। পুরাতন স্বভাবের সহিত নূতন স্বভাবের দ্বন্দ্বযুদ্ধ চলিতেছে। প্রতি কর্ম্মে বিচার সুরু হইয়াছে—কোন্‌টি ঈশ্বর-কর্ম্ম; আর কোন্‌টি অহঙ্কারের? আমি আর নাসাপান করি না, প্রাণায়াম করি না, পূজার্চ্চনা ছাড়িয়া দিয়াছি; একাদশী অস্বীকার করি, শিব-চতুর্দ্দশী মানি না, দেবদেবীদের বিদায় দিয়াছি, গলার উপবীতটাও গঙ্গার জলে ভাসিয়া গিয়াছে। সঙ্গিনী একবার প্রশ্ন তুলিলেন "কিছুই তো কর না, তোমার ধর্ম্মটা কি?"

সোজা উত্তর দিতে বাধে না,—"সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ"। তিনি প্রশ্ন করেন "সেই এক কে?"

আমি বলি "শ্রীঅরবিন্দ"। তিনি অবাক্ হইয়া আমার মুখের পানে চাহিয়া থাকেন। খুব ভাবিয়া-চিন্তিয়া আবার তিনি জিজ্ঞাসা করেন "তুমি যাহা কিছু করিতেছ, সবই কি তিনি করাইতেছেন? ভাল-মন্দ সবের জন্য তিনিই কি দায়ী?"

ইহার উত্তর দিতে বাধিত। নিজের মনেও সংশয় ছিল। কর্ত্তা আমি নহি বটে, কিন্তু সে তো আমার মনের কথা! যখন যাহা হয়, করিয়া যাই; মনকে বলি—সবই শ্রীঅরবিন্দ করাইতেছেন। আবার ভাবিতাম—তাহাই কি সত্য? আমার সকল কর্ম্ম কি তিনি দেখিতেছেন? প্রত্যয় ঠিক হইত না, কিন্তু সাধনের তিনটি ভিত্তির কথা তাঁহার মুখেই শুনিয়াছিলাম।

বিশ্বাস, ধৈর্য্য আর সাহস। মন স্বীকার করুক, আর নাই করুক, আমি ইহা বিশ্বাস করি; তাহার জন্য যাহা হয় হউক, ধৈর্য্যচ্যুতও হইব না, ভরসাও ভাঙ্গিব না। এইভাবে চলায় মনের সম্পূর্ণ সায় না পাইলেও, কোথায় একটা জোর পাইতাম। দুই-একটা দৃষ্টান্ত দিই।

"প্রবর্ত্তক" লিখিতাম—মনের একদিকে এই ধারণাই বদ্ধমূল হইত যে,

শ্রীঅরবিন্দই লিখাইতেছেন। সংশয় উপনীত হইয়া বলিত—না, ইহা তুমিই লিখিতেছ। এই সংশয়াত্মক মনের দিক্‌টা আমার মনের মধ্যে বেশী আশ্রয় পাইত না। মনের এই অংশ ক্রমেই ক্ষীণতর হইয়া পড়িতেছিল।

ফ্রান্সে ভলান্টিয়ার পাঠাইয়াছি; তাহারা অক্ষত শরীরেই ফিরিয়া আসিবে। শ্রীঅরবিন্দ তাহাদের রক্ষা করিবেন। ঘটনা এমনও হইয়াছে, একজন হয়তো রক্ষা পাইল না! বিশ্বাসী মনের অংশ জানাইয়া দিল—সে রোগে মরিয়াছে, যুদ্ধে মরে নাই; শ্রীঅরবিন্দ সংগ্রামার্থীদের যুদ্ধ-কালে রক্ষা করার জন্যই দায়ী।

বিপ্লব-কর্ম্মে ভয়ের অন্ত ছিল না, কিন্তু আমি রক্ষা পাইবই। শ্রীঅরবিন্দ বলিতেছেন "মৎপ্রসাদাৎ তরিষ্যসি"। আপনার জন কেহ যদি মারাত্মক ব্যাধিগ্রস্ত হইত, শ্রীঅরবিন্দকে 'তার' করিতাম তাহার প্রাণরক্ষার জন্য। নিশ্চয় জানিতাম—শ্রীঅরবিন্দ তাহাকে রক্ষা করিবেন। আত্মসমর্পণের সাধনা তৎকালে এইরূপই চলিয়াছে। গুর্জ্জরের একটি বালক[১] আমার নিকট থাকিয়া বিদ্যালয়ে অধ্যয়ন করিত। ছেলেটি কঠিন নিউমোনিয়া রোগে আক্রান্ত হয়, তাহার বাঁচিবার আর কোন আশা নাই। শ্রীঅরবিন্দের তারের উপর তার করিতেছি; ছেলেটী মৃত্যু হইতে রক্ষা পাইল, শ্রীঅরবিন্দের জয় দিলাম। গৃহদেবী আমার এই কথার প্রতিবাদ করিতেন না। আবার সমর্থনসূচক কোনরূপ ইঙ্গিতও তাঁহার আচরণে প্রকাশ পাইত না।

সত্যনারায়ণ-বিগ্রহ শিকায় উঠিলেন, কাশীর শিব শুকাইতে লাগিলেন। লক্ষ্মীপূজা বন্ধ হইল। বার-ব্রতাদি কিছুই রহিল না। গ্রাম্য দেবদেবীর পূজা-পার্ব্বণে যত কিছু দেয় ছিল, সব নাকচ হইয়া গেল। তিনি কেবল জিজ্ঞাসা করিতেন "এটা কি হবে?" আমি বলিতাম "তাঁর ইচ্ছা"; সে ইচ্ছা কোন পর্ব্বানুষ্ঠান সমর্থন করিত না। সমাজে আমাদের আর হিন্দু নাম রহিল না। এই সময়ে আমাদিগকে প্রতিবেশীরা ব্রাহ্ম বলিত।

আচারানুষ্ঠানের বালাই ঘুচিয়াছিল, কিন্তু হিন্দু পর্ব্বদিনের প্রভাব আমায় পরিত্যাগ করিত না এবং এই প্রভাব মনের জগতেই কেবল কার্য্যকর ছিল না, সমস্ত শরীরে তাহা অভিব্যক্ত হইত। আমার স্ত্রী এই সময়ে খুব কাছে-কাছে থাকিতেন। বাহিরের সহিত সম্পর্ক এই সময়ে কমিয়া

১ পণ্ডিত গোবিন্দানন্দের ছোট ভাই তুলজাশঙ্কর

আসিয়াছে। চন্দননগরের নানা স্থানে বিপন্ন রাষ্ট্রসেবিগণ নিরাপদে আশ্রয় পাইয়াছেন। একান্ত অপরিচিত জন আসিলে, আমাকে প্রথমটা কিছু ঝঞ্ঝাট পোহাইতে হইত। এই সকল বিপন্ন তরুণকে নিরাপদ্ ক্ষেত্র দান করার ব্যাপারে হৃদয়বান্ এক ধনকুবেরের নামোল্লেখ না করিয়া থাকিতে পারিলাম না। তিনি নির্ভীকভাবে তাঁর বিশাল প্রাসাদভবনে ইংরাজাধিকৃত স্থান হইতে বিতাড়িত তরুণদের যদি স্থান না দিতেন, তাহা হইলে তাহাদের দুঃখের অবধি থাকিত না। এই উদার দেশপ্রাণ ভদ্রলোক স্বনামধন্য রূপলাল নন্দী ও তাঁর বাটীর নাম প্রসিদ্ধ "গালাকুটী"।

যাঁহারা অতীন্দ্রিয় জগতের অস্তিত্ব স্বীকার করেন, তাঁহারা আমার এই যুগের অবস্থা কিছু-কিছু বুঝিবেন। শ্রীঅরবিন্দের নামে আপনাকে ছাড়িয়া একটা নিঃসঙ্গাবস্থার সাধনা চলিতেছিল। নিজের শরীর ও মনের উপর যত অধিকার ছাড়িয়া দিই, ততই মনে হয়—শ্রীঅরবিন্দ আমায় অধিকার করিতেছেন। কিন্তু সেদিনকার কথা আজ স্মরণ করিয়া দেখি—এই অন্তর্ম্মুখাবস্থায় অলৌকিক জগতের অনেক ভাল-মন্দ শক্তিই আমায় পাইয়া বসিতেছিল। সৌভাগ্যের বিষয়, নিকৃষ্টা শক্তি অপেক্ষা উৎকৃষ্টা শক্তির প্রভাব উন্নতিই অধিক পরিমাণে পাওয়ায়, অহিতের অপেক্ষা আমার অধ্যাত্মজগতের উন্নতিই অধিক হইয়াছিল। কোন শক্তি আমার মধ্যে প্রবেশ করিলেই আমি তাহা অনুভব করিতে পারিতাম। এই 'আমি'-বস্তুটি আত্মসমর্পণের সাধনায় নিজের শরীর ও মন সম্বন্ধে একান্ত উদাসীন হইয়া থাকার ফলেই যে কোন শক্তি আমার মধ্যে আশ্রয় লওয়ার সুযোগ পাইত। আমি অসহায়ের মত শুধু তাহা পর্য্যবেক্ষণ করিতাম এবং দেখিতে-দেখিতে আমার মনের সহিত সমস্ত শরীরটাও অভিভূত হইয়া পড়িত। এই অশরীরিণী শক্তির অধিষ্ঠানে আমার অঙ্গ-প্রত্যঙ্গও নানা ভঙ্গীতে সাময়িকভাবে রূপান্তরিত হইয়া যাইত। আমি তাহা অনুভব করিতাম। যাহারা আমার কাছে থাকিত, তাহারাও বিস্মিত হইত। গৃহকর্ত্রীর সে কি উৎকণ্ঠার দিন গিয়াছে, তাহা আর বলিবার নহে। তাঁর প্রকৃতির মধ্যে ভাবপ্রবণতা বলিয়া বস্তু ছিল না এবং কোন কারণেই তিনি আত্মহারা হইতেন না, অতি বিচক্ষণতার সহিত আমার ভাবান্তর ও অবস্থান্তরের সময়ে আমার দিকে চাহিয়া থাকিতেন। প্রথমটা তিনি বুঝিয়া লইবার চেষ্টা করিতেন—ইহা ছল কি

না! মিথ্যাকে তিনি বড় ঘৃণা করিতেন। কিন্তু যখন বুঝিতেন—এইরূপ অবস্থার উপর আমার কোন হাত নাই, স্বতঃই এইরূপ ঘটিয়া থাকে, তখন তিনি আমার প্রকৃতিস্থ না হওয়া পর্য্যন্ত স্বয়ং স্থির ধৈর্য্যে আত্মস্থা হইয়া কখন নিকটে, কখন দূরে থাকিয়া আমার দিকে দৃষ্টি রাখিতেন।

রাত্রে নিদ্রা ছিল না। গান গাহিতে-গাহিতে একটা অনন্ত হাসির সমুদ্রে যেন ডুবিয়া যাইতাম। উদরের মাংসপেশী ছিন্নভিন্ন হইয়া যাইবার উপক্রম করিত, কিন্তু হাসি নিবারণ করার সাধ্য হইত না। অকস্মাৎ এই ভাব দেখিয়া আমার সহতীর্থেরা স্তম্ভিত হইয়া থাকিতেন। আর তিনি ভীড়ের মধ্যে সঙ্কোচবশতঃ না আসিলেও, এমন একটি স্থানে গিয়া দাঁড়াইতেন, যে স্থান হইতে আমার চক্ষের উপর তিনি চক্ষুঃ রাখিতে পারিতেন। ঘণ্টার পর ঘণ্টা বেহুঁস হইয়া হাসিতাম, আবার চক্ষে জলধারা বহিত। হঠাৎ দীপ্তা দীপশিখার ন্যায় তাঁহার দুটি চক্ষুঃ-তারকার দিকে দৃষ্টি পড়িত। আমার হাসির মাত্রা বাড়িয়া উঠিত; কিন্তু সে দীপ-নির্ব্বাণের পূর্ব্বে ঔজ্জ্বল্যের মাত্রাধিক্যের ন্যায় উপসংহারসূচক হাস্য। আমি পরিশেষে ক্লান্ত হইয়া নীরব হইতাম। তারপর তিনি আমায় ডাকাইয়া, নিজের ঘরে লইয়া যাইতেন; কি যত্ন ও শ্রদ্ধার সহিত চক্ষের জলধারা মুছাইয়া, বক্ষে ও পৃষ্ঠে চারু-শীতল কর সঞ্চালন করিতেন, তাহা স্মরণ করিলে সে সুখ-শীতল স্পর্শ-লালসায় চিত্ত আমার এখনও চঞ্চল হইয়া উঠে।

তিনি জিজ্ঞাসা করিতেন "এমন হয় কেন?" আমি বলিতাম "কেমন করিয়া জানিব? আমি নিজেকে ছাড়িয়া দিয়াই থাকি—শ্রীঅরবিন্দ হাসান, আমি কি করিব?"

তিনি ব্যথিত কণ্ঠে বলিতেন "শরীরের কষ্ট হয় না?"

আমি বলিতাম "ভিতরের আনন্দের আতিশয্যে আমার আত্মা উৎফুল্ল হয়। কিন্তু শরীর মুচড়িয়া ভাঙ্গিয়া পড়ে। এ শরীর এ বেগ সইতে পারে না।"

কথা শুনিয়া তিনি চিন্তিতা হইতেন। তাঁহার অপ্রসন্ন মুখভাব দেখিয়া বুঝিতাম—তিনি ঠিক এমনটা ভালবাসেন না। তাঁহারও ইহাতে কিছু হাত নাই। তিনি নীরবে প্রার্থনা করিতেন—এই অবস্থা হইতে যাহাতে আমি শীঘ্র মুক্তি পাই।

আর একদিন—রাত্রি তখন অনেক হইয়াছে। আমরা কয়েক জন বসিয়া ধ্যান করিতেছিলাম, পৃষ্ঠে কে যেন ভীম চপেটাঘাত করিল! আমি বিকট চীৎকার করিয়া উঠিলাম। সে ধ্বনি আর্ত্তনাদের ন্যায় সুপ্ত পল্লীবক্ষ সন্ত্রাসিত করিয়াছিল। এই চীৎকারে আমার স্ত্রীরও নিদ্রাভঙ্গ হইল। তিনি উন্মাদিনীর ন্যায় শয়নগৃহ হইতে আমাদের নিকট ছুটিয়া আসিলেন। তিনি ভাবিয়াছিলেন—কেহ আমায় আঘাত করিয়াছে; কেন-না, তাঁহার এ আতঙ্ক অকারণ ছিল না। তিনি আসিয়া আমায় সান্ত্বনা দিবেন কি, আমি দেখিলাম—ঘরের এক কোণে সমুজ্জ্বল পাতলা ধূম্ররাশি! বিস্ফারিত নয়নে সবিস্ময়ে কয়েক মুহূর্ত্ত সেই দিকে চাহিয়া থাকার পর দেখিলাম—গৈরিক-বস্ত্র-পরিহিতা এক অসামান্যা রূপসী দেবীমূর্ত্তি! নয়নে তাঁহার বিদ্যুৎ ঠিকারিয়া পড়িতেছে। তন্বীর সে অনিন্দ্য রূপ ও শ্রী আমি আজিও ভুলিতে পারি নাই। তাঁহার হস্তে এক অপূর্ব্ব পতাকা ছিল। সেই মাতৃমূর্ত্তির দিকেই আমার সবখানি দৃষ্টি আকৃষ্টা ছিল। পতাকার বর্ণ আমার মনে নাই, তবে অগ্নিময় অক্ষরে তাহাতে লেখা ছিল "ভারতের স্বাধীনতা।" একটা বৎসর-সংখ্যাও তার নিম্নে লিখিত ছিল। কিন্তু কোন অক্ষরই সুস্পষ্ট ছিল না। সে অক্ষর ঠিক বাংলা অক্ষর নহে, কিন্তু আমার মানসপটে লিখিত অক্ষরগুলি এই অর্থেই উদ্ভাসিত হইয়াছিল। সে মূর্ত্তি দেখিতে-দেখিতে মিলাইয়া গেল, আমিও হতচেতন হইয়া লুটাইয়া পড়িলাম। এই সব অলৌকিকাবস্থা বহু-জন-সমক্ষে ঘটিত। এই সকলের প্রধান সাক্ষী ছিলেন আমার গৃহদেবী।

একবার ফাল্গুনের পূর্ণিমায় হঠাৎ শ্রীগৌরাঙ্গের মূর্ত্তি দর্শন করি। সঙ্গে-সঙ্গে আমার সমস্ত হৃদয় প্রেমে ও নতিতে অভিষিক্ত হইয়া উঠে। প্রাঙ্গণের মৃত্তিকায় গড়াগড়ি দিয়া, চক্ষের জলে বুক ভাসিয়া গেল। ছোট-বড় জ্ঞান রহিল না; কাহার পায়ের ধূলি না লইয়া, সেদিন প্রকৃতিস্থ হইতে পারি নাই। কর্ত্রীঠাকুরাণী বাধা দিয়া বলিয়াছিলেন "আমায় পায়ের ধুলো দাও, তবে নিও।" তাঁর সঙ্গে ছিল এক ঘটি জল, তিনি চরণতলে তাহা ঢালিয়া দিলেন, আমার আর পায়ের ধূলি লওয়া হইল না।

সেও আর একদিন—গভীর রাত্রে, একটি ক্ষুদ্র গৃহে, আমরা তিন-চারি জন ধ্যান করিতেছি। হঠাৎ মনে হইল—গোস্বামী বিজয়কৃষ্ণ প্রবেশ

করিলেন। তাঁহার বিরাট বপু, দীর্ঘ-শ্মশ্রু-গুম্ফ-বেষ্টিত প্রসন্ন-মুখ—আমি আশ্চর্য্য হইয়া দেখিব কি, যেন তিনি আমাকে তাঁহার মধ্যে ডুবাইয়া দিলেন। আমি সেদিন অপূর্ব্ব সুরে গান করিয়াছিলাম ও বহু কথা বলিয়াছিলাম। আমার সহতীর্থদের মুখে শুনিয়াছি—আমার তখনকার গুম্ফ-শ্মশ্রু-মণ্ডিত মুখমণ্ডল গোস্বামী বিজয়কৃষ্ণের যেন অবিকল প্রতিরূপ ধরিয়াছিল। তাহাদের বিস্ময়ের সীমা ছিল না। এক দেহে অশরীরী অন্য দেহী এমনভাবে আবিষ্ট হয়—ইহা আমি অনুভব করিয়াছি, অন্যেও প্রত্যক্ষ করিয়াছে—তাই ইহা অবিশ্বাস করিতে পারি না।

এই অবস্থায় মানুষ বুঝি পাগল হয়! কিন্তু আমায় পাগল হতে দেয় নাই যাঁর জাগ্রৎ-কল্যাণদৃষ্টি, তিনি আমার স্ত্রী। জীবনের নানা প্রকার দুর্দ্দিনের মধ্যে ইহা এক প্রকার আত্মপরীক্ষারই সন্ধিযুগ। এই সময়েই পুলিস-প্রহরায় আমি এক প্রকার গৃহ-বন্দী; কিন্তু আমার প্রাঙ্গণে এই সময়েই অসংখ্য অশরীরী মহান্ অতিথি সমাগত হইয়া আমায় ধন্য করিয়াছেন।

আমি নবদ্বীপ, হালিসহর, নান্নুর, দক্ষিণেশ্বরের তত্ত্ব ঘরে বসিয়াই পাইয়াছি এই অন্তরীণাবস্থায়। কেশবচন্দ্র গৈরিক বসন পরিধান করিয়া একতারা হাতে গান করিয়া গিয়াছেন, তাহা প্রত্যক্ষ করিয়াছি। কত অপরিচিত সন্ন্যাসী, বৈরাগী, দরবেশ, বাউলের যে সাক্ষাৎকার পাইয়াছি, তাহার ইয়ত্তা নাই। সে এক অলৌকিক যুগ আমার জীবনে সুপ্রভাত আনিয়াছিল। এই সময়ে অতি ভীষণা প্রেতমূর্ত্তিও দেখিয়াছি। তাহার দু-একটা দৃষ্টান্ত উল্লেখ করিয়া এই প্রসঙ্গের উপসংহার করিব।

সেদিন কালীপূজার রাত্রি। আমার এক ছাত্র-বন্ধু বাজী প্রস্তুত করিতেছিল; হঠাৎ বিস্ফোরণে গুরুতর দুর্ঘটন ঘটে। তাহাকে দেখিবার জন্য সকলেই চলিয়া যায়, আমার স্ত্রীও সেই সময়ে উহাদের সঙ্গে গিয়াছিলেন। আমি রহিলাম একা। একটা অপ্রাকৃত জগৎ এই সময়টায় আমার খুব কাছে আসিয়া পড়িয়াছিল। ইতিপূর্ব্বে এই জগৎটার সহিত পাকাপাকি সেতু-রচনায় আমি খুব ব্যগ্র হইয়া পড়িয়াছিলাম। এক হিপ্নোটিষ্ট বন্ধুর প্ররোচনায় এই সময়ে কয়েক দিনের জন্য সম্মোহন-বিদ্যার অভ্যাসেও প্রবৃত্ত হইয়াছিলাম। ইহার জন্য এক তরুণ আমার খুব

অনুগত হইয়াছিল; অবকাশ পাইলেই তাহাকে এক নির্জ্জন ঘরে ধ্যানে বসাইয়া, আমি অশরীরী আত্মাকে তাহার মধ্যে আবাহন করিতাম ও তাহার মধ্য দিয়া অনেক নূতন তথ্য জানিতে পারিতাম। এই তরুণের মুখে ইউরোপের সংগ্রামক্ষেত্রের যে সব কথা বাহির হইয়াছে, পরবর্ত্তী দিনের সংবাদপত্রে ঠিক সেই সব কথাই প্রকাশ পাইতে দেখিয়াছি। আমার এই নূতন অনুশীলনে আমার সঙ্গীরা বেশ আকৃষ্ট হইয়াছিল। কালীপূজার রাত্রে সমস্ত বাড়ীটি নীরব, নিস্তব্ধ; ঘরটি নিঝুম অন্ধকারপূর্ণ। এই স্বচ্ছন্দ অবকাশে সেই তরুণটিকে লইয়া অভিনব রহস্যোদ্ঘাটনের জন্য ধ্যানে বসিলাম। যথারীতি প্রক্রিয়ার পর এই বালকটির কণ্ঠে অন্য দিনের ন্যায় শব্দ উচ্চারিত হইলে, ঘরে বাতি জ্বালিলাম। কিন্তু তাহাকে দেখিয়া অন্য দিনের ন্যায় চিত্ত আমার প্রসন্ন হইল না। কি এক অভাবনীয় আতঙ্কে আমি বিমূঢ় হইয়া পড়িলাম; দেখিলাম—এ মুখ মানুষের নহে। উহা এমন বীভৎস, বিকৃত আকার ধরিয়াছে, যাহা দেখিলে ভয় তো হয়ই, পরন্তু একটি নিরীহ মানবের প্রতি ইহা কঠোর অত্যাচার বলিয়া মনে অতিশয় কষ্টও হইল। তাহার চক্ষুঃ দুইটি অস্বাভাবিকরূপে বিস্ফারিত হইয়াছে, অক্ষিগোলক অতি বৃহৎ ও সবেগে ঘূর্ণিত হইতেছে। বদন বিস্তারিত, দন্তগুলি যেন বাহির হইয়া আসিতেছে। তাহাকে প্রকৃতিস্থ করার জন্য একটা ঝাঁকুনী দিলাম। ভয়ে আমার সমস্তখানি আচ্ছন্ন হইয়া পড়িয়াছিল। ইচ্ছা হইতেছিল পলাইয়া যাই; কিন্তু এই ছেলেটিকে এইরূপ দুর্দ্দশায় রাখিয়া পলাইবার ইচ্ছা রোধ করিলাম। সে ঝাঁকুনী খাইয়া এমন বিকট আর্ত্তনাদ তুলিল, তাহাতে আমার হৃৎকম্প উপস্থিত হইল। আমি নিজেকে অতিশয় অসহায় মনে করিলাম। এমন কেহ নাই, যাহাকে দেখিয়া বুকে সাহস পাই। অগত্যার মধুসূদন "মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি" জপিতে সুরু করিলাম, আর মিডিয়মকে এই বিকৃতি-মুক্ত করার সর্ব্বপ্রকার বিধি অবলম্বন করিলাম। কিছুই হইল না। সে বিকৃত কণ্ঠে হুঙ্কার করিতে-করিতে আমার দিকে দুই-পা আগাইয়া আসে, আবার পিছাইয়া দাঁড়ায়। মাঝে-মাঝে তাহার পদতল ভূমি হইতে যেন ঊর্দ্ধে উৎক্ষিপ্ত হয়। অতি বিকৃত স্বরে সে বলিল "আমায় ডাকলি কেন? ডাকলি তো খেতে দে!" এই কথায় সুবিধা পাইয়া আমি তাহার পরিচয় জিজ্ঞাসা

করিলাম। সে যে পরিচয় দিল, তাহাতে আমার সর্ব্বশরীর শিহরিয়া উঠিল। আমার বাড়ীর পার্শ্বেই এক বর্ষীয়সী বিধবার দারুণ বসন্ত-রোগে মৃত্যু হইয়াছিল। তাহার চরিত্র ভাল ছিল না। তিনি স্থূলাঙ্গিনী ছিলেন, তাঁহার অন্ত্যেষ্টিক্রিয়ার লোক মিলে নাই; আমাকেই শব-বহন করিতে হইয়াছিল। তাঁহার ভীষণ মৃতদেহটি আমার মনে পড়িল। আমি তাঁহাকে প্রশান্ত করার জন্য জিজ্ঞাসা করিলাম "কি খাইতে চাও বল।" সে বিকট হাস্যে বলিল "কচি ছেলে, কচি ছেলে!"

তাহার ওষ্ঠপ্রান্তে তরল-লালসা বস্তুতন্ত্র হইয়া দেখা দিল। আর কিছুক্ষণ ইহার সম্মুখে একা থাকিলে, হয়তো আমি হতচেতন হইতাম। ঠিক এই সময়ে আমার স্ত্রীর সঙ্গে দুই-একজন ছাত্রবন্ধু আসিয়া পড়িল। তাহারাও আমার কাণ্ড দেখিয়া স্তম্ভিত হইল। আমার এই ভূতাবিষ্ট তরুণটী মুখভঙ্গী করিয়া বার-বার কচি ছেলের মাংস চাহিতে লাগিল। তাহার এই কথা শুনিয়া আমার স্ত্রী বলিলেন "সত্যিই তো এই মাত্র একটী নধর কচি ছেলে বুকে লইয়া কয়েক ব্যক্তি ঘাটের দিকে গেল!" ভূতাবিষ্ট তরুণ বিকট উচ্চ হাস্য করিল। তাহাকে লইয়া সে রাত্রি কি উৎপাত যে সহিয়াছি, তাহা আর বলিবার নহে। অনেক কষ্টে এই প্রেতিনীর হস্ত হইতে ছেলেটীকে রক্ষা করি। তাহার পর কর্ত্রী ঠাকুরাণীর জিদে এই কর্ম্ম হইতে নিরস্ত থাকিব, প্রতিশ্রুতি দিই। যেমন করিয়া অন্যান্য ঘটনা-প্রবাহ আসিয়াছে, গিয়াছে—এ অবস্থাও সেইরূপ স্বতঃই আসিয়াছিল এবং ইহা হইতে এক মুহূর্ত্তেই প্রতিনিবৃত্ত হইলাম। আমি প্রেততত্ত্ববিৎ নহি; ইহা মনের বিকার অথবা প্রেত-প্রভাব, অভিজ্ঞ জনেরা বিচার করিবেন। তবে আমার মনে হয়—মানুষের অন্তঃকরণ নিজের আয়ত্তাধীন না হইলে, বিশ্বের অনেক শক্তি তাহা আশ্রয় করিয়া অনেক কিছুই করিয়া যায়। মানুষের ভাল-মন্দ সব কিছু কর্ম্ম স্বেচ্ছাধীন নহে; ইহার জন্য দায়ী অনেকেই। বাহ্যতঃ জাগতিক দায় আমাদের লক্ষ্যে পড়ে; কিন্তু অনেক কর্ম্মের পশ্চাৎ অলক্ষ্যশক্তির হাত থাকে। এই সকল ঘটনার ভিতর দিয়া তাহা আমি বিশ্বাস করিতে বাধ্য হইয়াছি।

আমার লিখিবার ও বলিবার শক্তি আমি অনেক সময়েই নিজের বলিয়া মনে করিতে পারি নাই। শ্রীঅরবিন্দ যখন বলিয়াছিলেন "শক্তিকে

ভগবান্ আমার ভিতর দিয়া লিখাইতেছেন", আমি তাহা বিশ্বাস করিয়াছি। সাধনার পথে করণগুলির সন্ধান যখন পাইলাম, তখন কর্ত্তার সন্ধান করিতে গিয়া দেখিলাম—কর্ত্তাটী আমি নহি। আমিও শরীর-প্রাণ-মনের মত একটী করণ মাত্র। কর্ত্তার হাতে করণগুলির সমর্পণ-ক্রিয়াই আত্ম-সমর্পণযোগ নামে আখ্যাত। আত্মসমর্পণ-যোগে করণগুলির কর্ত্তৃত্ব-সংস্কার যখন বিলুপ্ত হইতে থাকে অথচ এই যোগ যদি সুনিয়ন্ত্রিত না হয়, তখন সেই ঔদাসীন্যের যুগে ঈশ্বরের নামে করণগুলিকে আশ্রয় করার অনেক শক্তি প্রত্যক্ষে ও অপ্রত্যক্ষে লোলুপ ব্যাঘ্রের মত অপেক্ষা করে। অধিকাংশ ক্ষেত্রে করণগুলি ঈশ্বরের হাতে না পড়ায়, তাহাদের উপর রাহাজানি হইয়া যায়। এই হেতু সকল শিক্ষার মত এই যোগশিক্ষার কর্ণধাররূপে প্রত্যক্ষ গুরুর প্রয়োজন। সে কথা এই ক্ষেত্রে অপ্রাসঙ্গিক হইবে।

আমার এই সব ভূতুড়ে কাণ্ড দেখিয়া সঙ্গীদের মনে শ্রদ্ধা ও বিস্ময় দুইয়েরই উদ্রেক হইত। কিন্তু আমার স্ত্রী বলিতেন "আমি লেখাপড়া জানি না বটে; কিন্তু আমার মনে হইতেছে—এই সব ভূত-প্রেতের কাণ্ড ধর্ম্ম নহে।"

কথা আমার ভাল লাগিত না। ঈশ্বরের হাতে সব কিছু ছাড়িয়া দিয়াছি। সাধনার সঙ্কেত—করণগুলিকে ঈশ্বরের আশ্রয়ে তুলিয়া দেওয়া; এবং সর্ব্বতোভাবে ঈশ্বরকে স্মরণে রাখা। এই দুই নীতি ভিন্ন আত্মসমর্পণ-যোগীর অন্য পথ নাই। আমি সেই যুগের কথাই বলিতেছি। এই ক্ষেত্রে আমাকে ত্যাগ করিতে হইয়াছে জাত্যাভিমান, জন্মগত ধর্ম্মসংস্কার, আসন, প্রাণায়াম, নেতি, ধৌতি প্রভৃতি যোগাচার; আর এই ছাড়ার সঙ্গে-সঙ্গে দেখিয়াছি—আমি অসহায় নহি। একটা মানুষের জীবনযাত্রার দায়ও তো আছে! আমারও যে তাহা ছিল না, এমন নহে। কিন্তু আর তাহা নাই, ইহা কাহার করুণা? ঈশ্বরযাত্রীর পথে ঈশ্বরপ্রসাদই একমাত্র পাথেয়। আমি ভোরে উঠি। কোন কর্ম্ম নাই, তবুও নিরলস। যাহা অধীত হয়, অধ্যাপনায় তাহাই বিলাইয়া দিই। অর্থসংগ্রহের ন্যায় জ্ঞান-সংগ্রহেরও দায়-মুক্ত আমি—একেবারে পরিচ্ছন্ন, নির্ম্মল, সুন্দর। কে যেন আমায় পাইয়া বসিয়াছে! সে-ই যেন সব করাইয়া লয়। আমি দেখিতাম—অবন্ধুর ঋজু পথে চলিয়াছি অকৃত্রিম শ্রদ্ধা ও অনুরাগ হৃদয়ে রাখিয়া।

একটু অশোভন কিছু হইলেই, গৃহকর্ত্রীর কটু সমালোচনা আমায় দংশন করিত ; আমি বিরক্ত হইতাম। বিরক্তির সময়ে তিনি কিছু বলিতেন না ; কিন্তু সময় বুঝিয়া তিনিই স্মরণ করাইয়া দিতেন "ঈশ্বর শুধু তোমার কর্ত্তা নহেন, সকলেরই। তবে আমার মুখ দিয়া তোমার অপ্রিয় কথা বাহির হইলে, বিরক্ত হও কেন ?"

এই কথায় আমি চমকিয়া উঠিতাম। ঈশ্বর সর্ব্বভূতেশ্বর। কর্ত্তা তিনি। করণ এই পৃথিবী। জীব-জন্তু তাঁরই হস্তের ক্রীড়ণক। স্তুতি-নিন্দা, প্রিয়াপ্রিয় তুল্যরূপে পরিগৃহীত হইবে তখনই, যখন চিত্ত ঈশ্বরে দৃঢ়স্থিতি পাইবে। সুযোগ বুঝিয়া গৃহদেবী যে বাণী উচ্চারণ করেন, তাহা তাঁহার জ্ঞাত অথবা অজ্ঞাতসারে ঈশ্বর-প্রসাদের ন্যায় আমার জ্ঞান-পুষ্টি করে। সর্ব্বদা সর্ব্বপ্রকার অবস্থায় সমতা লাভ করিতে হইবে, সে যুগে এইরূপ ভাব-সাধনার প্রয়োজন ছিল ; এইজন্য শিক্ষা-সঙ্কেত যে দিক্ দিয়াই আসুক, তাহা সাধনজীবনে অস্বীকৃত হইত না। তিনি শুধু শয্যা-সঙ্গিনী হইলে, তাঁহার নিকট হইতে এই অমৃত আহরণ করা সম্ভবপর হইত না। তিনি ছিলেন প্রকৃতই ধর্ম্মসঙ্গিনী।

আত্মসমর্পণ-যোগের প্রকরণ নাই—এইজন্য এই যোগের পথ যেমন সহজ, আবার তেমনই দুর্গম। বিধি-নিষেধের বালাই নাই বলিয়া ইহা সহজ মনে হয়। কিন্তু বিধি-নিষেধ না থাকায়, প্রতি পদে ভুল-ভ্রান্তির আশঙ্কাও অত্যন্ত অধিক। সতর্ক অথবা অসতর্ক সকল অবস্থাচক্রেই অতি ক্ষুদ্র-ঘটনাও বীভৎস রূপ ধরে। তাই এ পথ বড় দুর্গম, বড় বিপজ্জনক। এ পথে বিশ্বাস চাই, ধৈর্য্য চাই ; সব চেয়ে বড় কথা, সাহস চাই। শরীর ভাঙ্গিয়া পড়ে, অমনি আতঙ্কে শিহরিয়া উঠি। কলুষপূর্ণ ক্ষেত্রে মন বিচরণ করে, ভয়ে বিহ্বল হই। অপযশের ক্লেদে ডুবিয়া যাই—প্রাণ হাঁপাইয়া উঠে। অজ্ঞান হইলেও, এ পথে বিপদ্ ; জ্ঞানী হইয়াও পরিত্রাণ নাই। বিচারেও ঈশ্বর মিলে না ; আবার নির্ব্বিচারে চলিলেই যে ঈশ্বর হাত ধরিয়া লইয়া চলেন, এরূপও নহে। নির্ভীক কণ্ঠে বলিতে হইবে—এ পথের সহায় একমাত্র ভগবান্। যেমন পঞ্চবটীর মূলে বসিলেই সকলের ভাগ্যে সিদ্ধি মিলে না, তেমনই আত্মসমর্পণ-যোগ আশ্রয় করিলেই আত্মসমর্পণ সিদ্ধ হয় না। এই যোগ সাধ্য নহে। তাই দানে, তপস্যায়, ক্রিয়ায় ইহা সিদ্ধ হয় না। "আমায় কৃপা কর" বলিয়া

যে জন্ম-জন্মান্তরের আত্মোৎসর্গের চেতনায় ঈশ্বর-কৃপার পাত্র হইতে পারিয়াছে, সেই এই ঈশ্বরপ্রসাদের অধিকারী হয়। আমি আজিও এই যোগমহিমার কথা স্মরণ করিয়া আনন্দে অশ্রুবর্ষণ করি। কৃপা পাই আর নাই পাই, কৃপার ভিখারী যে আমি, এই আ-নতির মধ্যে যে প্রসন্নতা, তাহার মধ্যেই যে তৃপ্তি ও আনন্দ, তাহা ভাষায় বুঝান যায় না।

স্বচ্ছন্দ অবকাশের যুগ, ঈশ্বরকৃপা বৈকি! কোন দায় যখন নাই, তখন মানুষ কি নিশ্চিন্ত হয়? আমি বলি—না। মানুষ যখন চিন্তা ছাড়ে, ঈশ্বর সুরু করেন চিন্তা এই মস্তিষ্ক-যন্ত্রের আশ্রয়ে। নূতন মেধার গঠন তাহাতেই। ধৃতি কি সাধনায় হয়? উহা ঈশ্বরস্পর্শেরই অপার্থিব গুণ। কিন্তু এই সকল কথা এই ক্ষেত্রের নয়। আমি বলিতেছি সেই সাধনযুগের কথা। কখন আমি আর কখন তুমি, এই লইয়া কোন্দল চলিয়াছে। তোমার-আমার সম্বন্ধ-পরিচয় পাই না বিচারে, পাই শান্তি ও আনন্দে। যখন আমি, তখনই বিষ, তখনই যন্ত্রণা। এই পথে দ্বন্দ্ব আছে। কিন্তু অসাধারণ সহিষ্ণুতাগুণও সহায়রূপে এই পথেই মিলে।

কথা বলি; যাহারা শুনে, তাহাদের আমি চিনি। কিন্তু এই চক্ষের তারকায় বুঝি আর এক প্রস্থ দর্শন-শক্তি আছে, যাহা অশরীরী রূপ অথবা সূক্ষ্ম অপরিচিত আবির্ভাব দর্শন করে। যাহারা পরিচিত, দলে-দলে তাহারা সম্মুখে বসিয়া আছে। অকস্মাৎ লক্ষ্যে পড়ে এই অপরিসর প্রাঙ্গণে অসংখ্য মানুষের ভীড়। স্থানের পরিমাণে এই ভীড়ের সঙ্কুলান অসম্ভব। দৃষ্টিভ্রান্তি বলিব! কিন্তু এমন দর্শন বার-বার হইয়াছে। দুইজন পরিচিত প্রত্যক্ষ বন্ধুর সঙ্গে অসংখ্য অপরিচিত অশরীরী সঙ্গীর সান্নিধ্য উপলব্ধি করিয়াছি। গৃহ-মধ্যে কেহ নাই। কিন্তু অকস্মাৎ দেখি—পাশে-পাশে অনেকগুলি ছায়ামূর্ত্তি ধ্যাননিরত। মূর্ত্তিগুলি পরিষ্কার করিয়া দেখিতে পাইতাম না, ছায়ার মত সব ভাসিয়া বেড়াইত। আমি চক্ষের ব্যাধি মনে করিয়া বার-বার চক্ষুঃ মার্জ্জনা করিতাম। বার-বার সেই প্রকারের মূর্ত্তিই দর্শন করিতাম। এই অবস্থায় মস্তিষ্কবিকৃতি ঘটা অসম্ভব নহে।

সেই অবস্থায় আর একটি অস্বাভাবিক দর্শনের কথা বলিব। ঘটনাগুলি অপ্রামাণিক হইবে, প্রত্যক্ষ প্রমাণ-জগৎটা অতীত হইলে। তাই প্রত্যক্ষ-দর্শীদের জীবন-কালেই কথাগুলি বলা ভাল। আত্মসমর্পণের সাধনায়

এইরূপ একটা অবস্থায় আমায় আসিতে হইয়াছিল। তাহার পরিচয়টুকু রাখিবার জন্যই কয়েকটা কথার অবতারণা করিতেছি।

জীবন-মৃত্যু, এই দুইয়ের মধ্যে সেদিন সেতু রচনা করিতে পারি নাই। জীবনের সহিত মরণের যুক্তি-কল্পনা বাতুলের মনে হইত। কিন্তু মরণ আজ জীবনের সহিত সংযুক্ত হইয়াছে; সে কথা পরে বলিব।

যে সকল তরুণ যুগপ্লাবনে আমার নিকট উপনীত হইয়াছিল, তাহার মধ্যে নলিনচন্দ্র রক্ষিত অন্যতম। নলিনচন্দ্র কিশোর বয়স হইতেই আমার প্রতি অনুরক্ত ছিল। ডাক্তারী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া, সে মস্তেশ্বর গ্রামে গভর্ণমেণ্টের বেতনভোগী কর্ম্মচারিরূপে প্রেরিত হয়। দুর্জ্জয় ম্যালেরিয়া-রোগে জর্জ্জরিত দেহে সে বাড়ী ফিরিয়া আসে। সেই কাল-ব্যাধির হস্ত হইতে সে মুক্তি পাইল না। দিবারাত্রি তার সেবা করিয়াছি। তাহাকে জিজ্ঞাসা করিয়াছিলাম "তুমি বাঁচিবে কি?" সে বলিয়াছিল "আমি যোগী, আমার মরিতেই ইচ্ছা।" এ কথা বলিবার উদ্দেশ্য—সে আমার মুখেই শুনিয়াছিল যে, যোগীর ইচ্ছামৃত্যুই হয়। নলিনচন্দ্র মৃত্যুর পূর্ব্ব-মুহূর্ত্ত পর্য্যন্ত সজ্ঞানে ছিল। সে উজ্জ্বল আলো দেখিতে-দেখিতে মহাপ্রয়াণ করিল। আমার বুকে মাথা রাখিয়া সে বলিয়া গেল "আবার আসিব, নূতন শরীর, নূতন উৎসাহ আনিব।"

তিন দিন আমি নলিনের চিন্তায় অবহিত রহিলাম। নলিন মৃত্যুকালেও বলিল "আবার আসিব"; মরণে পর এই চেতনা কি রক্ষা করা যায়? মৃত্যুর পর আর কি কাহারও অস্তিত্ব থাকে? এমনই সংশয়ে চিত্ত আমার অভিভূত হইয়াছিল। অতীন্দ্রিয় জগতের সহিত আমার এমন ঘনিষ্ঠ পরিচয়, নলিনচন্দ্র সেখানে কোথায়? সবই কি কল্পনা? মনে এমনই চিন্তার তরঙ্গ উঠিতেছিল, পড়িতেছিল।

সন্ধ্যার পর মেজ-বৌয়ের বাড়ী গেলাম। দ্বিতলের দীর্ঘ বারান্দায় মিট্‌মিট্ করিয়া একটি প্রদীপ জ্বলিতেছিল। মেজ-বৌ কার্য্যান্তরে চলিয়া গেল। চক্ষু: চাহিয়া অথবা মুদিত করিয়াই থাকি, আমি যে বহু-জন-সমাকীর্ণ হইয়া রহিয়াছি, এইরূপ চেতনা হইতে মুক্তি পাই না। আমি একা হইতে পারি না। হঠাৎ দেখি—দ্বিতলের অন্য প্রান্তে সোপানাবলী অতিক্রম করিয়া নলিন আসিয়া দাঁড়াইল। তিন দিন পূর্ব্বে এই চক্ষু: তাহার নশ্বর

শরীর চিতাভস্মে পরিণত হইতে দেখিয়াছে। আজ নলিন পূর্ণাঙ্গ শরীর ধরিয়া সম্মুখে উপস্থিত। শুধু তাই নহে, সে এক-পা, এক-পা করিয়া আমার দিকেই আগাইয়া আসে। হয়তো চক্ষের ভ্রম; কিন্তু সে এত কাছে আসিয়া উপস্থিত হইল যে, বিস্ময় আতঙ্করূপে আমায় বিহ্বল করিল। আমি বিকট চীৎকার করিয়া নলিনের নাম উচ্চারণ করিলাম। আমার উচ্চগ্রাম কণ্ঠস্বরে নিকটবর্ত্তী অনেকেই চমকিয়া উঠিল। একটা অস্বাভাবিক ঘটনাঘাতে হৃদয় তখনও দুরু-দুরু কাঁপিতেছিল, কিন্তু নলিনচন্দ্র নাই!

এই ঘটনা আমার স্ত্রীর নিকট সমাদর পাইল না। তিনি বলিলেন "তোমার কাজে থাকাই ভাল। সারা জীবন দেখিতেছি—কাজ হইতে অবসর পাইলেই একটা-না-একটা কাণ্ড বাধাইয়া তোল।"

অতীত যুগে বাউল, কর্ত্তাভজার দলে পড়িয়া আমি যাহা করিতাম, তিনি সেই সব কথা তুলিলেন। তিনি আমায় গোলার কাজকর্ম্ম দেখিবার জন্য পীড়াপীড়ি করিতে লাগিলেন। আমারও মনে হইল—অলস মস্তিষ্কে এই সব অপ্রাকৃত-ঘটনাই ঘটে। কর্ম্মেই আত্মনিয়োগ করিব। কিন্তু আমার মালিক যে আমি নহি; আমি যাহা মনে করিব, তাহা হইবে কেন? আত্মহারা পথিক—দিশারী লইয়া চলিয়াছেন যে পথে, আমার তো উহা হইতে বিমুখ হইবার সাধ্য নাই! অবশ শরীর-মন লইয়া বরং প্রেতক্রীড়া ছিল ভাল। অতঃপর মানুষের হস্তে উহা ক্রীড়ণক হইয়া আমায় নাস্তানাবুদ করিল।

যোগ বলিতে ষট্‌চক্র-ভেদের কথা উঠে। মূলাধার, স্বাধিষ্ঠান, মণিপুর, অনাহত, বিশুদ্ধ আর দ্বিদল, এই ষট্‌চক্র ভেদ করিয়া কুণ্ডলিনীশক্তি সহস্রারে পৌঁছিলে জীবের সমাধি হয়। ধর্ম্মামৃত ও আনন্দলাভের ইহাই চিরপ্রচলিত পথ। এই পথ লক্ষ্যে রাখিয়া সাধন সুরু হইয়াছিল গোড়ায়। ১৯১০ খৃষ্টাব্দে শ্রীঅরবিন্দের নিকট শিক্ষালাভের পর, প্রাচীন চক্রগুলি সম্বন্ধে আধুনিক গুরুর ভাষায় ও সংস্কারে নূতন জ্ঞানালোকপাত হইল। মেরুদণ্ডের শেষাংশ মূলাধার নামে শাস্ত্র-কথিত; সমস্ত জড় দেহটা হইল মূল আশ্রয়কেন্দ্র, এবং এই আধার আশ্রয় করিয়া স্বাধিষ্ঠানে প্রাণশক্তি, মণিপুরে চিত্তবৃত্তি, অনাহতে হৃদয়, বিশুদ্ধ চক্রে বুদ্ধিবৃত্তি ও দ্বিদলে জ্ঞানভূমির চৈতন্যকেন্দ্র অবস্থিত। এইগুলি ঈশ্বরের শরণে যেমন-যেমন দোষমুক্ত হয়, জীবনপ্রকাশ তদনুরূপা বিশুদ্ধ রূপ পরিগ্রহ ধরে। এইগুলিকেই আমি করণরূপে উপলব্ধি করিয়া ঈশ্বরের হাতে তুলিয়া দিতে একাগ্র হইলাম। শরীরের উপর আসক্তি দূর করার জন্য এক প্রকার যথেচ্ছাচারী হইলাম। প্রাণ হিতাহিতবোধের বন্ধমুক্ত হইল। চিত্ত ও মন পূর্ব্বের বিচার-সংস্কার হারাইল। বুদ্ধির কর্ম্ম হইল—পূর্ব্বোক্ত করণগুলি অতীতের ন্যায় অহংযুক্ত অথবা ঈশ্বরযুক্ত হইয়া চলিতেছে, তাহাই অবধারণ করা। বুদ্ধিযন্ত্রকে জ্ঞানানুগত করার যে নিরন্তর-প্রেরণা, উহাই ঈশ্বরপ্রসাদরূপে সাধনজীবনের উৎসাহ ও আনন্দ।

আমি যেন দ্বিধাবিভক্ত হইয়া পড়িলাম। এক 'আমি' বলে—"এরূপ হইলে, অনাচারী হইয়া পড়িব; অতি গর্হিত কর্ম্ম ঈশ্বরকৃত বলিয়া স্বীকার করিতেও বাধিবে না।" অন্য 'আমি' বলে—"ভাল-মন্দের বিচার মানবশাস্ত্র, উহা ঈশ্বরবিধান নহে। যাহা কিছু হইবে, ভাল অথবা মন্দ, সবই ঈশ্বর-কর্ম্ম বলিয়া স্বীকার করিয়া যাইতে হইবে। এইরূপ চেতনায় দীর্ঘদিন চলার পর ঈশ্বরচৈতন্য ঘনীভূত হইয়া দ্বন্দ্ব দূর করিবে।" ঘটনার উল্লেখ না করিলে, বিষয়টা স্পষ্ট হইবে না। স্নানের সময় হইল, কিন্তু স্নান করিবে কে? আমি? না ভগবান্? পূর্ব্বের ন্যায় স্নানের সময়ে স্নান করিব, ভোজনের সময়ে

ভোজন করিব, তবে আর প্রাণ, মন, দেহ ঈশ্বরে নির্ভর করিল কৈ? এক 'আমি'র এই চিন্তা। অন্য 'আমি' বলে—"ঈশ্বরে আত্মসমর্পণ করিয়াছ, অতএব ঈশ্বর ভৃত্যের ন্যায় তোমায় স্নান করাইবেন, খাওয়াইবেন, ইহা দুর্ব্বুদ্ধি নহে কি?" এইরূপ অন্তর্দ্বন্দ্বে বিস্ফারিত নেত্রে কিংকর্ত্তব্যবিমূঢ় আমি; মূর্ত্তিমতী দয়া উপস্থিত হইয়া দ্বন্দ্বের দায় হইতে মুক্তি দিত। দেখিতাম—স্নানের সময় অতিক্রান্ত হয় দেখিয়া, তাড়ার পর তাড়া দিয়া, গৃহদেবী শেষে বিরক্তচিত্তে চারুহস্তে স্বয়ং আমার সর্ব্বাঙ্গ তৈলসিক্ত করিতেন। ইহা কেমন ধর্ম্ম, এ প্রশ্ন আমার নাই। যদি এমনটি না হইত, তাহা হইলেও যে কোন অবস্থা বরণ করিয়া লওয়ার মত ধৈর্য্য ও বিশ্বাস আমার ছিল। আমার কাছে ভগবান্ প্রেম ও সেবার মূর্ত্তি ধরিয়া দেখা দিতেন বলিয়াই সকলের পক্ষে এই সুবিধা নাও হইতে পারে। আত্মসমর্পণযোগীকে সর্ব্বপ্রকার অবস্থাই স্বীকার করিয়া লইতে হয়। শরীরের দিক্ দিয়া নির্ভরতার সাধনায় হয়তো ভগবানের প্রসন্নমূর্ত্তি অনুভূত হইত; মনের ক্ষেত্রে এই নির্ভরতাই আবার রুদ্রকে অনেক সময়ে ডাকিয়া আনিয়াছে। এইজন্য আত্মসমর্পণের সাধক সুখ অথবা দুঃখ কোনটীই লক্ষ্যে রাখে না। যাহা ঘটে, তাহাই ঈশ্বরেচ্ছা বলিয়া মানিয়া লইতে হয়। দীর্ঘ দিনের সাধনায় জীবনে একটা নূতন ছন্দঃ আবিষ্কৃত হয়। অন্যের চক্ষে আত্মসমর্পণযোগীর জীবন সাধারণ কর্ম্মনীতি-নিয়ন্ত্রিত বলিয়া মনে হইলেও, সাধক সর্ব্বকর্ম্মে এক অপ্রাকৃত তৃতীয় হস্তের সঙ্কেত ধরিয়াই চলে। অন্যের ন্যায় সেও ভূপৃষ্ঠে চরণ চালন করে বটে; কিন্তু সাধকের চলার মধ্যে যে চেতনা, তাহা ঈশ্বরচেতনা, সঙ্কীর্ণ অহং-চেতনা নহে। আত্মসমর্পণযোগীর প্রতি শ্বাসটীও আপনার ইচ্ছায় বহে না; ঈশ্বরচেতনার সহিত ইহা যেন সংজড়িত। জীবনের সকল কর্ম্মই ঈশ্বরে নির্ভর করিয়া চলে। এ চেতনা রক্ষা না করিলে জীবন যে অচল হয়, তাহা নহে। তবে আত্মসমর্পণযোগীর সমস্ত জীবনটাই ঈশ্বরযুক্তির সাধনা বলিয়া তাহাকে রামপ্রসাদের ন্যায় বলিতে হয়:

"শয়নে প্রণাম জ্ঞান, নিদ্রায় করি মাকে ধ্যান,
নগর ফিরি, মনে করি প্রদক্ষিণ শ্যামা মারে।"

আত্মসমর্পণযোগীর ইহাই সাধনা। দেহেন্দ্রিয়, মনপ্রাণ স্বভাবনিয়ন্ত্রিত হইয়াই চলে; কিন্তু স্মরণে রাখিতে হয়—সবই ঈশ্বরকৃত। যাহার এই

চেতনা যত নিরন্তরা, সে তত এই সাধনার নিগূঢ় মর্ম্ম উপলব্ধি করে। শক্তি-সাধকের গানের ভাষাতেই বলি :

"সে না যায় তীর্থপর্য্যটনে,
কালী কথা বিনা না শোনে কাণে,
সন্ধ্যা, পূজা, কিছুই না মানে—
যা' করেন কালী, এই সে জানে।"

এই অবস্থায় চলিয়াছি। একদিকে আমার যোগের প্রবাহ, আর অন্যদিকে ঈশ্বরের দয়া নামিয়া আসিতেছে আমার স্বকীয়ায়—ভগবান্ যেন এক ঢিলে দুইটী পাখী মারিতেছিলেন।

তিনি চালান, আমি চলি। তিনি কথা বলান, আমি বলি। তিনি লিখান, আমি লিখি। তিনি স্নানাহারাদি করান, তাই স্নানাহারাদি হয়। সব কাজই যে অপরের সাহায্যে হয়, তাহাও নহে; নিজের হস্ত-পদাদিও ঈশ্বরপ্রেরিত হইয়া চলে, ফিরে। এমন দিনও হয়, হাত-মুখ প্রক্ষালন করা হয় না, বাসিমুখেই দিন যায়। এমন দুই-তিন দিন পরে দন্তগুলি একান্ত অপরিচ্ছন্ন দেখিয়া কর্ত্রীঠাকুরাণী গর্জ্জন করিয়া উঠিলেন। ইহাই হইল মুখপ্রক্ষালনের সঙ্কেত। এমনই জীবনযাত্রার খুঁটিনাটি কর্ম্মেও তৃতীয় হস্তের সঙ্কেত পাইবার জন্য বিস্ফারিত নয়নে বসিয়া থাকিতাম, উৎকর্ণ থাকিতাম।

প্রাঙ্গণে শীতের দিনে বসিয়া আছি, অঙ্গে নূতন শীতবস্ত্র। ভিখারী আসিয়া উহা চাহিয়া বসিল। ভিখারীর কণ্ঠে ঈশ্বরের দাবী, উহা সে অবাধেই লইয়া গেল। আমি তিরস্কৃত হইলাম। মনে হইল—সর্প হইয়া দংশন, ওঝা হইয়া ঝাড়ন, কথাটা মিথ্যা নহে। এমন করিয়া আত্মসমর্পণের সাধনার জ্ঞান-সঞ্চয় হইতেছিল।

সে এক জ্যোৎস্না-রাত্রি। গঙ্গাতীরে দলবল লইয়া মধ্যরাত্রি পর্য্যন্ত অতিবাহিত হইল। কত গান, কত কথা, কত হাসি, সে কত আনন্দ ইয়ত্তা করিতে পারি না! গৃহে ফিরিব, দুয়ার আমার চিরমুক্ত; কখন ভগবান্ কোন্ মূর্ত্তি ধরিয়া অতিথি হইবেন, কে জানে? ঘরে গিয়া দেখিলাম—ধর্ম্ম-সঙ্গিনী অকাতরে নিদ্রা যাইতেছেন। বাহিরের আকাশে ফিন্‌কি দিয়া চাঁদের ধারা ঝরিতেছে। বাতাসে মগন্ধ ধুভাসিয়া আসিতেছে। গৃহ হইতে

বাহির হইলাম। সুপরিষ্কৃত প্রাঙ্গণ—জ্যোৎস্নাবিধৌত হইয়া অপরূপা শ্রী ধরিয়াছে। দালানের থাম দুটার কালো ছায়া পরিষ্কৃত মেঝের উপর হেলিয়া পড়িয়াছে। চিত্ত প্রকৃতির সৌন্দর্য্যে যেন ডুবিয়া গিয়াছে। দালানে উঠিয়া বসিলাম। সম্মুখের গৃহের ছাদ ছাড়াইয়া একটী আম্রবৃক্ষের শাখা-পল্লব চন্দ্রকিরণে উদ্ভাসিত হইয়া হেলিতেছিল, দুলিতেছিল, মাথা নাড়িতেছিল। কথা তাহার অব্যক্ত। তবুও তাহা ফুরায় না। আমি অপলক-দৃষ্টিতে তাহার বক্তব্য উপলব্ধিগম্য করিতেছিলাম; সবিস্ময়ে দেখিলাম—প্রাঙ্গণে সেই পূর্ব্বোক্তা পল্লীবধূ যেন অভিসারিকার বেশে ধীর পদসঞ্চারে আমার নিকট উপস্থিত হইলেন।

একবার মনে হইল—ইহা প্রেতলীলা। কিন্তু প্রেতের এমন সঘন শ্বাসপ্রশ্বাস শব্দময় হইয়া বহিবে কেন? বুঝিতে বাকী রহিল না—মূর্ত্তি রক্তমাংসময়ী। আমি সবিস্ময়ে তাঁহার মুখের দিকে চাহিলাম। নিঃসঙ্কোচে চাহিলাম। চাহিবার মানা নাই; বুঝি সমর্থন ছিল ভগবানের, তাই তো চাহিলাম! নির্দ্বন্দ্বে চাহিলাম। চারি চক্ষুঃ যেন এক হইয়া গেল। মানুষের হিয়ায় যে অনুরাগ জমাট হইয়া থাকে, তাহাই বুঝি চক্ষের দীপ্তি হইয়া তাহাকে এমন মাতাল করিয়া তুলে। চাহিয়া-চাহিয়া সে যে কত তৃপ্তি, তাহা বলিতে পারি না!

কথা বলিলেন তিনি ধীরে-ধীরে। সে স্বরে কত যে আকুতি, তাহা প্রকাশ করার ভাষা নাই। সে মিনতির সুর উপেক্ষা করিলেন না আমার ভগবান্। আমি উঠিয়া দাঁড়াইলাম; তিনি আমার হাত ধরিয়া বলিলেন, "আমার সঙ্গে আসুন, আজ আমার উৎসব।"

কোথায় যাইব? আমার হাতখানি তাহাকে ধরিতে দিল কে? ভগবান্ নহেন কি? কিন্তু আমি নিষ্পন্দ পুত্তলিকা-যন্ত্র। আমার চক্ষের সম্মুখে শয়নকক্ষের মুক্ত বাতাস, দেবীর কি নিদ্রাভঙ্গ হয় নাই? বাতায়ন-পথে দৃষ্টি রাখিলেই তিনি দেখিবেন—এই নীথর নিশীথে জ্যোৎস্নাপ্লাবিত অলিন্দে এক কুলনারী আমার হস্ত ধরিয়া লইয়া চলিয়াছে। আমি অসহায়; চরণ যদি চলে, বাধা দিবার অধিকার তো আমার নাই!

কু-কর্ম্ম করিতেছি? কৈ না! কামনা নাই, লালসা নাই, বাঞ্ছা নাই। ঐ আম্রশাখার মর্ম্মকথা শুনিতেছিলাম; নয়ন এখন পুলকিত হইয়া উঠিতেছে

—এই অপ্রত্যাশিতা নারীমূর্ত্তির দিকে চাহিয়া। আবার আকুল কণ্ঠ—"আসুন, আমি কত রাত্রি সুযোগের প্রতীক্ষায় কাটাইয়াছি। আজ সুযোগ আসিয়াছে—।"

কথার উত্তর দিবার ভরসা পাইলাম না। উত্তর দিলাম না। আমার হাত ছাড়িয়া তিনি আবার বলিলেন "আসুন।" তিনি আগাইলেন। আমি যন্ত্রচালিতের ন্যায় তাঁহার অনুসরণ করিলাম।

গলিপথ শেষ হইল। হতজ্ঞান নহি। দ্বন্দ্ব তো আসে না! ঈশ্বরের প্রাণ, সে প্রাণ এই অগ্নিপরীক্ষায় ঈশ্বরই তো রক্ষা করিবেন! আমি মুক্ত-স্বচ্ছ দেহ-মন লইয়া সেই গভীর রাত্রে চোরের ন্যায় পরগৃহে প্রবেশ করিলাম। উন্মুক্ত প্রাঙ্গণে দাঁড়াইয়া দেখিলাম—সম্মুখের দ্বিতল কক্ষে আলো জ্বলিতেছে। ধূপ-ধূনার গন্ধে ঘর পুলকিত। কেহ জাগিয়া নাই। চিত্ত বিস্ময়পূর্ণ হইল।

এইবার বলিলাম "আমায় কোথায় লইয়া যাইতে চাও?"

তিনি বলিলেন "আমার ঘরে।"

আমি বলিলাম "তোমার স্বামী?"

তিনি বলিলেন "তিনি ভিন্ন ঘরে গভীর নিদ্রায়।" আমার চমক হইল! এক 'আমি' বলিয়া উঠিল—"ঈশ্বর-নির্ভরতা কোথায় আনিয়াছে, অনুধাবন কর।" অন্য 'আমি' বলিল, "যাহা হয়, সবই ঈশ্বরকর্ম্ম। কোন কর্ম্ম অশুভ নহে, অকল্যাণ নহে।" এতক্ষণ দ্বন্দ্ব ছিল না। অন্তরে দ্বন্দ্বের ঝড় উঠিতেই দৃষ্টিভঙ্গীর পরিবর্ত্তন হইল। দেখিলাম—মূর্ত্তি মানবীর বটে এবং তাহার আকৃতি কাপট্যশূন্যা; কিন্তু হৃদয়াবেগ তাহাকেও প্রগল্‌ভা করিয়াছে, আর তার আকিঞ্চনের প্রতি আমার হৃদয়ের নমনীয়তা কর্ত্তব্যের সীমা রক্ষা করে নাই। সে এক পর-নারীর বাঞ্ছাপূর্ত্তির অনুসরণে আমায় এক জটিলতর সমস্যা-জালে জড়াইয়া দিতে চাহে। আমি এতক্ষণ এই মহিলার হস্তে যন্ত্রচালিত হইয়া পড়িয়াছিলাম। সহসা অন্তর-যন্ত্র কে যেন বিপরীতমুখী করিয়া ধরিল। আমি দৃঢ়স্বরে বলিলাম "তোমার স্বামী কিছু জানেন না? তাঁহাকে লুকাইয়া আমাকে ডাকিয়া আনিয়াছ?"

কথা শুনিয়া তিনি হাসিলেন। হাসির মধ্যে ভাষা ছিল, সে ভাষা আমাকে স্পষ্টই বুঝাইয়া দিল—স্বামীকে জানাইয়া নারী আর কাহাকেও

ভালবাসে না। আর তাহাই যদি হইবে, তবে এই গভীর রাত্রে অভিসারিকার বেশে তোমার নিকট উপনীতা হইব কেন?

আমি কিন্তু অস্থির হইয়া উঠিলাম। ফিরিবার উদ্যোগ করিলাম। মহিলাটী আমার হাত জোর করিয়া ধরিলেন। এক প্রকার টানাটানি সুরু হইল। তিনি বলিবার চেষ্টা করিলেন—কোন মন্দ অভিসন্ধি তাঁহার নাই। বড় সাধ করিয়া ঘরে তিনি আসন বিছাইয়াছেন, একবার সেখানে যাইতেই হইবে। আমার অন্তর্দাহ উপস্থিত হইল। এক প্রকার তাঁহার হাত ছিনাইয়া আমি প্রস্থান করিলাম। তিনি ভিখারিণীর ন্যায় আমার পশ্চাৎ-পশ্চাৎ বাড়ীর দুয়ার পর্য্যন্ত আসিলেন। ক্ষোভে, দুঃখে, অভিমানে তাঁহার ঘন-ঘন নিঃশ্বাস পড়িতেছিল। আমি সেদিকে মুখ না ফিরাইয়া, একেবারে শয্যাগৃহে গিয়া উপস্থিত হইলাম। জীবনের এই এতখানি অভিনয় যে 'আমি' ঈশ্বরের বলিয়া স্বীকার করিল না, সে-ই আজ জয়ী হইল! অনুতাপে হৃদয় দগ্ধ হইতেছিল! কৈ, ভগবান্ আজ আমায় রক্ষা করিলেন না! বিজয়ী 'আমি' বলিয়া উঠিল—ঈশ্বরই রক্ষা করিয়াছেন, নতুবা অনর্থ আরও বাধিত। অন্তরে ঝড় বহিতেছিল। শয্যোপরি প্রশান্তা স্বর্ণকমলিনী নিদ্রাভিভূতা। এই নীরব নিশীথে কি যন্ত্রণা-কণ্টকিত পথে গতি আমার; কৈ দেবি, তুমি তো তাহা অনুভব কর না! অন্তরে প্রশ্নের পর প্রশ্ন উঠিল, সে কত বিচিত্র প্রশ্ন! সে সকল প্রশ্নের উত্তর নাই। জীবনের অঙ্ক যত ভুল করি, উহা বার বার নির্ভুল করার তাগিদ নিরস্ত হয় না। কত ব্যথা সহিয়া যে দেহেন্দ্রিয়, প্রাণ-মন ঈশ্বরযুক্তি পায়, সেদিন তাহা কি বুঝিয়াছি! কবি সত্যই বলিয়াছেন—আঘাতের পর আঘাত দিয়াই যন্ত্রী যন্ত্র বাঁধিয়া লয়। সে আঘাত অনেক সময়ে স্বেচ্ছাকৃত বলিয়া মনে হয়; কিন্তু যন্ত্রীরই উহা যন্ত্র-শোধনের জন্য উল্টাইয়া-পাল্টাইয়া নিষ্ঠুর আঘাত; এতদিনে তাহা বুঝিয়াছি। এক্ষণে সেদিনের আত্মকৃত অপরাধের প্রায়শ্চিত্ত করিতে গিয়া অন্যকে অকারণে কত যে পীড়িত করিয়াছি, তাহাই বলিব। হিন্দুশাস্ত্রে বলে—পতির অনর্থ পত্নীকে বহিতে হয়! পত্নীর অনর্থ পুরুষ কেন বহন করিবে না? নারীকে এ জাতি এমন হীন চক্ষে দেখে নাই। ভারতের নারী সতীমূর্ত্তি—আকাশের অকলঙ্ক চন্দ্র-প্রতিমা।

অন্য দিনের ন্যায় সেদিনও প্রভাত যথাসময়ে আসিল। ভোরে উঠিয়া গৃহদেবীর অজ্ঞাতে যদি বাহির হইয়া যাইতাম, সেদিন তাঁর মুখে হাসি ও কথা, দুই-ই থাকিত না। আমারও দম বন্ধ হইয়া যাওয়ার উপক্রম হইত। সারা দিনের কর্ম্মে তিনিও শৃঙ্খলাবক্ষা করিতে পারিতেন না। তাহার কারণ বলিবার মত কথা নহে; না বলিলেও, তাঁহার মৌন নীরব চরিত্রটী অপরিজ্ঞাত থাকিয়া যায়। কথা আর কিছু নহে, রাত্রির অন্ধকার অপসারিত হওয়ার সঙ্গে-সঙ্গে বিশ্বে আলোর ঝরণা যখন প্রথম নামিয়া আসিত, তাঁহারও দিবারম্ভের প্রথম দৃষ্টিটী আমাকেই অভিষিক্ত করিত। এ কথা পূর্ব্বেই বলিয়াছি। তাঁহার জীবননীতির অন্তর্গত এই ব্রতটী তাঁর জীবনের শেষ মুহূর্ত্তকাল পর্য্যন্ত অটুট ছিল।

যদি এমন হইত, ঔদাসীন্য অথবা কোন জরুরী কর্ম্মবশতঃ তাঁহার নিদ্রাভঙ্গের পূর্ব্বে আমায় বাহির হইতে হইয়াছে, তাহার জন্য নিজেকে অপরাধী বলিয়া স্বীকার-করা-রূপ শাস্তি লইতে হইত। আমার এই অপরাধের জন্য তিনিই কিন্তু অধিক শাস্তি সহিতেন; কেন-না, প্রতিদিন প্রভাতে আমাকে না দেখিয়া অন্য কিছুব দিকে তিনি চাহিবেন না, ইহা ছিল তাঁর আত্মকৃত ব্রত। এই ব্রত ভঙ্গ না হওয়ার জন্য এইরূপ অবস্থায় তাঁহাকে আমি ঘণ্টার পর ঘণ্টা ঘরের দুয়ার বন্ধ করিয়া গৃহমধ্যে অনেক বেলা পর্য্যন্ত নত শিরে পায়চারী করিতে দেখিয়াছি। গৃহকর্ম্ম অধিক বেলা পর্য্যন্ত পড়িয়া থাকার জন্য তাঁহার ক্ষোভ ও রোষ, দুইই হইত; কিন্তু আমি যখন সলজ্জ কণ্ঠে আমার ঔদাসীন্যের জন্য ত্রুটি স্বীকার করিতাম, তিনি কখন-কখন সজল নীরব নয়নে ঘরের বাহিরে গিয়া বহুক্ষণ পূর্ব্বে যে কর্ম্ম সাধ্য ছিল, তাড়াতাড়ি তাহা সারিবার জন্য প্রচেষ্টা করিতেন, কখনও বা বিষণ্ণা হইয়া বলিতেন—"এমন হয় কেন? আমারই বা এমন অসঙ্গত জিদ্ কেন? অপরাধী তুমি নহ, আমি।"

এ অনুতাপ অভিমানপ্রসূত। এই ব্রত লইয়া চোর-দায়ে ধরা পড়ার ন্যায় দায়ী যে শুধু তিনি নহেন, তাঁর এই পবিত্র ব্রতরক্ষার জন্য স্বামীরও যে একটা দায়িত্ব আছে, এ কথা তিনি খোলসা করিয়া না বলিলেও, তাঁর আচরণে ও বাক্যে এই ভাবটাই আমায় পীড়িত করিত। ক্রমে যত প্রত্যূষেই গাত্রোত্থান করি, তাঁহার নিদ্রিতাবস্থায় ললাটে করস্পর্শ করিয়া

আমি যে বাহিরে যাইতেছি, এই কথা বলা অভ্যাসে দাঁড়াইয়া গিয়াছিল। তিনিও নিদ্রা-নিমীলিত আঁখি ধীরে উন্মীলিত করিয়া প্রতি প্রভাতে দৃষ্টিসুধাবর্ষণে আমার মধ্যে নবশক্তি সঞ্চার করিতেন। তাঁহার নয়নে নিষ্ঠাপ্রীতির নির্ঝর ঝরিত। অন্তরের বন্ধন প্রতিদিনই দৃঢ় হইত। নিঃসঙ্গ পতি-পত্নীর প্রেমের সম্বন্ধ অপ্রাকৃত ক্ষেত্রে নূতন মূর্ত্তি ধরিতেছিল। দেহভোগের বহু দূরে দাঁড়াইয়া শুধু বাণী আর নয়নের দৃষ্টি অমৃতের ন্যায় উপভোগ্য ছিল। কিন্তু পূর্ব্ব-রাত্রির ঘটনায় হৃদয় সঙ্কুচিত হইয়া পড়িল। আজ আর প্রভাতের প্রথম আলো সহ্য করিতে পারিলাম না। তাঁহার ললাট স্পর্শ করিয়া প্রতি দিনের ন্যায় আজিও তাঁহাকে অভিনন্দিত করার সাহস হইল না। এক প্রকার তাঁহাকে এড়াইবার জন্যই বাহির হইয়া পড়িলাম।

আজিকার ব্যবহার খুবই অসঙ্গতিপূর্ণ হইয়াছিল। প্রাত্যহিক কর্ম্মে কোন বিশেষ ঘটনা না হইলে, সহজে ব্যত্যয় হইত না। চিরদিনই আমার জীবন নিয়মবদ্ধ হইয়াই চলিয়াছে; এবং সেই নিয়ম রক্ষা করার জন্য গৃহদেবীরও যত্নের সীমা ছিল না। আত্মসমর্পণের সাধন যে জমিয়া উঠিতেছিল, তাহার মধ্যে তাঁহার সহযোগিতা কম ছিল না।

বহুক্ষণ বাহিরে থাকা সম্ভবপর হইল না। গৃহে ফিরিয়া এই অবস্থায় যাহা হয়, তাহাই দেখিলাম। গৃহের দুয়ার বন্ধ। অতি প্রত্যূষে প্রতিদিন গৃহপ্রাঙ্গণ পরিষ্কৃত হয়, আজ তাহা হয় নাই। রাত্রির পর্য্যুষিত খাদ্যদ্রব্য লইয়া বায়সেরা উৎসব আরম্ভ করিয়াছে। অনেকেই মনে করিয়াছে—হয়-তো ছোট-বৌ অসুস্থা হইয়া পড়িয়াছে, ইতস্ততঃ পরিবারমণ্ডলীর মধ্যে এইরূপ কাণাঘুষাও চলিয়াছে। এই অবস্থায় আমি মুক্ত বাতায়নপথে গিয়া দাঁড়াইলাম। তিনি আমার মুখের দিকে চাহিয়া দুয়ার খুলিয়া কাজে লাগিলেন। সকলেই বুঝিল—ছোট-বৌ অসুস্থা নহে, একার সংসার—নিশ্চিন্তে নিদ্রা যাইতেছে।

আমার স্বস্তি ছিল না। গুরুতর দ্বন্দ্বে বুকে ঢেঁকির পাড় পড়িতেছিল। মনে হইতেছিল—ইহা কি সাধনা? যাহা কিছু হয়, ভগবান্ কি তার জন্য দায়ী? যদি তাহাই হইবে, তবে অনুশোচনা কেন? ইহা মনের দুর্ব্বলতা বলিব কি? কিন্তু বিবেক তো তাহাতে সায় দেয় না! সকালের অপরাধ

এক কথায় মিটিয়া যাইত ; কিন্তু ভোরে তাঁহাকে না জানাইয়া, বাহির হইয়া যাওয়াটাই তো অপরাধ নহে ! পূর্ব্ব-রাত্রির ঘটনা যদি অপরাধ বলিয়া স্বীকার করিতে হয়, সে বড় গুরুতর অপরাধ।

সারা দিন মনে ঝড় বহিল। গৃহদেবী প্রথমটা ক্ষোভে, অভিমানে নীরবতাই শ্রেয়ঃ করিয়াছিলেন। কিন্তু আমার গাম্ভীর্য্যের মাত্রা গুরুতর দেখিয়া, তিনি দুশ্চিন্তাকাতরা হইলেন। অপরাহ্ন হইতে সন্ধ্যাকাল পর্য্যন্ত পুনঃ-পুনঃ জিজ্ঞাসা করিতে লাগিলেন—"তোমার কি হইয়াছে ?" তাঁর অভিমান করাটাই যেন অপরাধের বলিয়া তিনি তাহার জন্য মার্জ্জনা চাহিতে লাগিলেন। আমার যদি বাধা হয়, এমন ব্রত তিনি ছাড়িয়া দিবেন, এ কথাও তিনি জানাইলেন। স্বার্থপর পুরুষ—নারী তাহার মুখ চাহিয়া থাকিবে, অনুগ্রহ-প্রার্থিনী হইবে, এ সুখের অধিকার সে ছাড়িবে কেন ? পত্নীর পতি-নিষ্ঠা অন্তরে যে গৌরববোধ জাগ্রৎ করে, তাহা হইতে বঞ্চিত হইতে কোন পুরুষই চাহে না। নারীর একপতিত্বের আদর্শ নারী অপেক্ষা পুরুষকে অধিক জয়ী করে। পুরুষের একপত্নীত্বের দাবী ধর্ম্মতঃ রক্ষা করিতে হয়, কিন্তু কয়জন পুরুষ একনিষ্ঠ পত্নী-প্রীতি রক্ষা করে ?

নারীর স্বভাব আমি যতদূর পর্য্যবেক্ষণ করিয়াছি, তাহাতে আমার মনে হইয়াছে—নারীর আশ্রয়-তত্ত্বে চিত্তের যে একাগ্রতা ও নিষ্ঠা, পুরুষ তাহার প্রতিদান দিতে অনেক সময়েই সমর্থ হয় না ; ক্ষত-বিক্ষত নারীহৃদয় ঐকান্তিক চিত্তে আত্মনিবেদন করিয়া শেষ হয়। পুরুষের চিত্ত এরূপ একাগ্র নহে। উচ্ছৃ-প্রবৃত্তির দায় না থাকিলেও, ধর্ম্ম ও আদর্শের দায়েও সে হয় উন্মার্গগামী। গার্হস্থ্যজীবনে শান্তি ও আনন্দের প্রতিষ্ঠা এইজন্যই ক্ষুণ্ণ হয়। পতি-পত্নী যদি একাগ্রচিত্ত হইয়া পরস্পরকে ভজনা করিত, এই দুঃখের সংসার-সমুদ্রে অমৃত উথলিয়া উঠিত।

আমার রক্ত-মাংসের ক্ষুধা ছিল না। আবাল্য নৈষ্ঠিক আত্মসাধনে উচ্ছৃ-প্রবৃত্তি চরিতার্থ করার স্বভাব হইতে ক্রমে মুক্তি পাইয়াছিলাম। হৃদয়কে আপাত পাপ হইতে বিরত রাখার সাধ্যলাভ হইয়াছিল। কিন্তু এই পাপ ছদ্মবেশ ধরিয়া যদি প্রেমের অপ্রাকৃত সম্বন্ধের আকৃতি প্রকাশ করিত, আমি আর আত্মস্থ থাকিতে পারিতাম না, বন্ধনহারা হইয়া এই ক্ষেত্রে হৃদয় আমার উধাও হইয়া ছুটিত। হৃদয়ের এই শৈথিল্যে ক্ষতির সঙ্গে লাভের সঞ্চয় কিছু

যে পাই নাই, তাহা নহে; কিন্তু এই পথে যে দুরারোগ্য ক্ষতের সৃষ্টি হইয়াছে, তাহা নিরাময় করার জন্য নিজের অনেকখানি আয়ুঃ শেষ করিয়াছি; আমাকে যে অকপটে ভালবাসিয়াছে, তাহাকেও দুঃখ দিয়াছি। দুঃখের পাথারে আমি সাঁতার কাটিয়া পার হইয়াছি। অন্তে হয়তো ডুবিয়া মরিয়াছে! আত্মসমর্পণের নাম ও ভাব আমায় উদ্বুদ্ধ করিয়া একটা কাণ্ড বাধাইয়া দিত। তাহার জন্য নিজের অন্তর্দ্দাহ সাধনার অঙ্গ বলিয়া সান্ত্বনালাভ করিতাম; কিন্তু অন্যের প্রতি ইহা অত্যাচার বলিয়া মনে হইলে স্থির থাকিতে পারিতাম না। আত্মবলি দিয়াও যদি সে ত্রুটির পরিশোধ হয়, তাহাতে বুঝি কুণ্ঠিত হইতাম না। দিবারাত্রি কেবল এই চিন্তাই হইল। সকলের অসাক্ষাৎ নির্জ্জন রাত্রে একজন কুলনারীর সঙ্কেতে ঈশ্বরের নামে আমি গৃহ হইতে নিষ্ক্রান্ত হইয়া তাহার বাড়ীতে উপনীত হইলাম—এই ঘটনা এই পর্য্যন্ত গিয়াই সমাপ্ত হইয়াছে। মূলে আর কোন উদ্দেশ্যই নাই। চরিত্রের এই খেয়াল যদি ঈশ্বর-কর্ম্ম বলিয়া স্বীকার করি, তাহা হইলে ইহা তো গোপন রাখার প্রয়োজন নাই। আবার ভাবি—নিজের জন্য এই প্রয়োজন থাকিতে না পারে, কিন্তু এ কথা প্রকাশ পাইলে, কুলাঙ্গনার লাঞ্ছনার যে সীমা থাকিবে না। অপরাধিনী সে যদি একাই হইত, কোন কথা ছিল না। কিন্তু আমিও তো তাহাকে প্রশ্রয় দিয়াছি। শাস্তির সবখানি এই অবস্থায় আমি মাথায় বহিতে চাহিলেও, তাহা সম্ভবপর হইবে না। দুই দিন কি যে অন্তর্দ্দাহ ভোগ করিলাম, তাহা মনে রাখিবার মত ঘটনা নিজেই সৃষ্টি করিয়াছিলাম। ঈশ্বরেরই চক্রান্ত; যন্ত্রকে যন্ত্রী এমনইভাবে বাঁধিয়া লইতেছিলেন। যন্ত্রী নির্ব্বিকার; কিন্তু যন্ত্র-চৈতন্যের দুঃখ অবর্ণনীয়।

সকল সাধনার একটা সার্ব্বজনীন বিধি ও পথ আছে। আমি যে যোগের পথে পা বাড়াইয়াছিলাম এবং অশেষ অশুদ্ধি ক্ষয় করিয়া আজ তাহাতে যে অভিজ্ঞতা সঞ্চিত হইয়াছে, তাহা হইতে বলিতে পারি—এই সাধনা আধার-ভেদে ভিন্ন-ভিন্ন ছন্দে চালিত হয়। একে অন্যের অভ্যুদয় ও শ্রেয়ঃ দেখিয়া যদি অন্যের পথ অনুসরণ করে, তবে তাহার দুর্গতির সীমা থাকিবে না। সমর্পণের মন্ত্র এক ও অদ্বয়। কিন্তু প্রকাশের ছন্দঃ প্রত্যেকের প্রকৃতিগত হইবে। এক যে ছন্দে সিদ্ধির পথে চলে, অন্যের ছন্দঃ তাহা হইতে সম্পূর্ণ

স্বতন্ত্র ধরণের হইবে। সিদ্ধযোগী ভিন্ন আত্মসমর্পণের পথিককে কেহই আশা ও উৎসাহ দিতে পারে না।

আত্মসমর্পণযোগ দেহীর অধ্যাত্মসাধনা। বাহ্যতঃ কোন নির্দ্দিষ্ট ক্রিয়া ও অনুষ্ঠান লক্ষিত না হইলেও, অন্তর্যোগের ছন্দঃটি সাধকের ব্যাপক জীবনকর্ম্মে প্রকাশিত হয়। অন্তর্দ্দর্শী আত্মসমর্পণযোগীর জীবন-রঙ্গ অন্যে ধরিতে পারে না।

যোগসিদ্ধ জীবনের যে সকল লক্ষণ প্রাচীন শাস্ত্রাদিতে কথিত হইয়াছে, আত্মসমর্পণযোগীর জীবনে তাহা অবধারিত ফলিবে। আত্মসমর্পণযোগীর সাধন বড় দুর্জ্ঞেয় সূত্র ধরিয়া পরিচালিত হয়। নিজের দৌর্ব্বল্য ঢাকিয়া রাখিবার যতই সতর্কতা অবলম্বন করা হউক, উহা প্রকাশিত হইয়া পড়িবে। আত্মসমর্পণযোগী সত্যকে গোপন রাখিতে পারে না। নিজের খ্যাতি ও সম্মান-রক্ষার জন্য তাহার কোনই সতর্কতা নাই, অধ্যবসায় নাই। ভগবানে অনন্যচিত্ত হওয়ার আকুল আগ্রহ যে ক্ষেত্রে হুতাশনের ন্যায় জ্বলিয়া উঠে, প্রকৃতির জন্মার্জ্জিত অসংখ্য কদর্য্য সংস্কার তাহাতে পুড়িয়া ছাই হয়, যুগ-যুগান্ত ধরিয়া ন্যক্কারজনক সঞ্চিত প্রবৃত্তিপুঞ্জ বীভৎস-রূপে প্রকাশ পাইতে থাকে। সাধক চায় আত্মখ্যাতির আবরণে সব কিছু মানে-মানে মিটাইতে। কিন্তু আত্মসমর্পণের মন্ত্রশক্তি অহঙ্কারের আবরণ বিদীর্ণ করিয়া যে স্তরের যে মূর্ত্তি, তাহা প্রকাশিত করিয়া দেয়। সাধক কখনও হতমান হইয়া অশ্রুপূর্ণ নয়নে মাথা নত করে, কখনও ঈশ্বরপ্রসাদে আনন্দবিগলিতচিত্ত হইয়া উন্নতশিরে ঈশ্বরের জয় দেয়। "উঠা-নামা প্রেমের তুফানে"—এ টান কোথায় লইয়া চলে, সাধনার কালে তাহার নিরাকরণ চলে না।

আমি ভাবিলাম—যাহা হইয়াছে, তাহার জন্য নিশ্চয়ই আমি দায়ী নই। যখন ঈশ্বর দায়ী, তখন উহা অহিত কর্ম্ম কি হেতু হইবে? এবং তাহা ঘোষণা করিতেই বা দোষ কি? এই উক্তি কাহার? ঈশ্বরের—না অহঙ্কারের? এই দ্বন্দ্ব বিচার-বুদ্ধিতে যায় না। আমি এক অমোঘ তত্ত্ব আশ্রয় করিয়াছিলাম। আজও সেই তত্ত্ব অধিকতর তাৎপর্য্যময় হইয়া সঙ্গে-সঙ্গে চলিয়াছে। এই তত্ত্ব হইতেছে—যাহা হয়, তাহা ঈশ্বরেচ্ছা না হইলে, হইতে পারে না। উহার নাম যদি পাপ ও অন্যায় হয়, তাহাও অনিবার্য্য জানিতে হইবে। কেন-না, ঈশ্বরের যন্ত্র কর্ম্মপ্রকাশ করিবেই; যন্ত্র যদি

অনির্ম্মল হয়, বিশুদ্ধ কর্ম্মপ্রকাশ কেমন করিয়া হইবে? আর বিশুদ্ধ কর্ম্মপ্রকাশ না হওয়া পর্য্যন্ত যন্ত্র কর্ম্ম বন্ধ করিয়া থাকিবে, এমনও হইতে পারে না। ঈশ্বরের হাতে ইহা চলিতে-চলিতেই বিশুদ্ধ কর্ম্মপ্রকাশের উপযোগী হইবে; অতএব যাহা হইয়াছে, তাহার কর্ত্তা ঈশ্বর। কর্ম্মের রূপ যন্ত্রের অশুদ্ধিতে হয়তো অশুদ্ধ কদর্য্য রূপ লইয়াছে। হৃদয়-দ্বন্দ্ব হইতে মুক্তির উপায় —যাহা হইয়াছে, তাহা অন্ততঃ ঈশ্বরের নিকট নিবেদন করিয়া, যন্ত্রকে অনুশোচনার যাতনা হইতে মুক্ত করিতে হইবে; নতুবা জীবনের স্বচ্ছতা থাকে না।

ঈশ্বরের নিকট ভাল-মন্দ নিবেদন তো নিত্য করা হয়, তাঁহার গ্রহণের কোন লক্ষণ তো অনুভূত হয় না! নিবেদনের মন্ত্রটা একটু উচ্চকণ্ঠে আবৃত্তি করিতে দোষ কি? এই আবৃত্তি কাহার কাছে করিব? নির্দ্দেশ সঙ্গে-সঙ্গেই পাইলাম। যাহাকে ভালবাস, যে তোমায় ভালবাসে—যাহাকে প্রত্যয় কর বা যে তোমায় প্রত্যয় করে, তাহারই কাছে। এমন মানুষ আমি তখন দুই জন পাইয়াছিলাম। অন্ততঃ আমার ইহাই মনে হইত। এক শ্রীঅরবিন্দ, আর এক আমার ধর্ম্মপত্নী শ্রীমতী রাধারাণী। শ্রীঅরবিন্দকে পরে বলিব— তিনি বহু দূরে। শ্রীমতীর কাছেই ঘোষণাটি করিয়া ফেলি। অন্তর্দ্দাহ সহ্য হইতেছিল না।

কথাটা বলি-বলি করিয়া দিনমান কাটিয়া গেল। শয়নকালে কথা পাড়িলাম। নানা কথার পর যাহা ঘটিয়াছিল, তাহা আনুপূর্ব্বিক বলিয়া হৃদয়ভার লঘু করিলাম। ইহার পরিণাম যে এতখানি হইবে, তাহা আমি কল্পনাও করিতে পারি নাই। প্রথমটা তিনি সব কথাগুলি স্থিরভাবে শুনিয়া লইলেন। তারপর নিষ্ঠুর জেরা আরম্ভ হইল। বাড়ী হইতে বাহির হইয়া প্রত্যাগমন-কাল পর্য্যন্ত সমস্ত ঘটনা আনুপূর্ব্বিক আমি বলিয়াছি কি-না, এই সংশয় তাঁহার জেরার মধ্যে নিহিত ছিল। আমি অকপটে সকল কথা বলা সত্ত্বেও, তিনি আমায় সম্পূর্ণভাবে বিশ্বাস করিতে পারিলেন না। এত বড় গর্হিত কর্ম্ম আমি কেমন করিয়া করিতে পারি, এইভাবে তিনি জেরা করিতে-করিতে কটু ভর্ৎসনা শুরু করিলেন। তারপর তাঁহার অধরোষ্ঠ স্ফুরিত হইতে লাগিল। হস্ত মুষ্টিবদ্ধ করিয়া, তিনি নিজের বুকে বার-বার আঘাত করিতে লাগিলেন—সে কি করুণ দৃশ্য, তাহা ভুলিতে পারিব না! সারা রাত্রি

তিনি কাঁদিয়াই কাটাইলেন। পরদিন প্রভাতে তিনি শয্যাত্যাগ করিলেন না। এই তুচ্ছ ঘটনায় তাঁহার প্রাণে যে এত ব্যথা লাগিতে পারে, তাহা যদি বুঝিতাম, কথা গোপন রাখাই শ্রেয়ঃ মনে করিতাম।

সমাজে পতি-পত্নীর মধ্যে যে সম্বন্ধ, তাহা কি পুরুষের অথবা নারীর এইরূপ আচরণে ব্যাহত হয়? ঘটনাটী উল্টাইয়া ধরিয়া, তাঁহার অন্তর্-ব্যথার কথা অনুভব করিতে চেষ্টা করিলাম। কোন গভীর রাত্রে আমার অজ্ঞাতে আমার প্রিয়া যদি কোন মহৎ উদ্দেশ্যেও কাহারও অনুসরণ করিয়া রাত্রিযাপন করিয়া আসে, অন্যের হস্তে হস্ত রাখিয়া নির্জ্জনে আলাপ করে, অভিসন্ধি যতই মহৎ হউক, স্ত্রীর এ আচরণ পুরুষ কি মার্জ্জনা করিবে? স্বামীর অজ্ঞাতসারে পত্নীর এরূপ আচরণের মধ্যে দুরভিসন্ধির সন্ধান কি পুরুষ করিবে না! কিন্তু এতটা ভাবিয়া তো সব ক্ষেত্রে কাজ হয় না। আমি যদি আমার হইতাম, হয়তো বিচারবুদ্ধি এমন করিয়া লোপ পাইত না। ঈশ্বরের কাছেই করযোড়ে প্রার্থনা করিলাম—"প্রভো, এই দুর্গতি হইতে আমায় রক্ষা কর।"

দেহভোগই একমাত্র পাপ নয়। যাহা আপনার-জনকে লুকাইয়া করা হয়, তাহাই পাপ। প্রেম শরীরগত হইলে কামের আকার ধরে; কিন্তু মনকে আচ্ছন্ন করিলে, তাহাও কি কাম নহে? যদি সে রাত্রির কর্ম্ম পাপ না হইবে, এই পতিপ্রাণা নারীর প্রাণে ব্যথা বাজিবে কেন? আমিই বা অসহায়ের ন্যায় দুই চক্ষে অন্ধকার দেখি কেন?

সারা দিন-রাত্রি তিনি আর শয্যা ছাড়িয়া উঠিলেন না, আমার মুখের দিকে চাহিলেনও না। মনের অন্ধকার সমস্ত বাড়ীখানিকে ঘিরিয়া ধরিল। দুঃখের পাষাণভারে হৃদয় আমার যেন ভাঙ্গিয়া যাইতে লাগিল। তিনি অসুস্থ হইয়াছেন বলিয়া, কলঙ্কের দায় হইতে নিজেকে রক্ষা করিলাম কিন্তু যেখানে নিজেকে আড়াল করিয়া সাধু সাজি, সেইখানেই অগ্নিশিখা জ্বলিয়া উঠে। নিজের দুর্ব্বলতা প্রকাশ পাইয়া যায়। এ ক্ষেত্রেও ঠিক তাহাই হইল।

আমার মনে হয়—আঘাতে-আঘাতে তাঁহার হৃদয় বিষাক্ত হইয়া উঠিতেছিল, সারা দিন-রাত্রি উপবাসে হৃদয়কে তিনি বিদ্রোহী করিয়া তুলিয়াছিলেন। কেন-না, প্রভাতে উঠিয়াই বিনা বাক্যে তিনি বাড়ী হইতে

বাহির হইয়া গেলেন। তাঁহার সুগম্ভীরা ভয়ঙ্করী মূর্ত্তি দেখিয়া আমার মুখে কথা বাহির হইল না। মনে হইল—দুঃখে ও কষ্টে অতিষ্ঠা হইয়া তিনি আমার গৃহ ত্যাগ করিয়া চলিয়াছেন। কিন্তু তাহা নহে ; শ্রীভগবান তাঁহার ভিতর দিয়া আমার উলঙ্গমূর্ত্তি সেদিন লোকসমাজে প্রকাশ করিয়া দিলেন। আমি দেখিলাম—তিনি সেই মহিলার বাড়ী স্বয়ং গিয়া এই গোপন-ঘটনার কথা প্রকাশ করিয়া দিয়া আসিলেন। প্রতিবিধিৎসার অগ্নিশিখা যেন তাঁহার নয়নে জ্বলিতেছিল। তিনি বাড়ী ফিরিয়া যাহাকে সম্মুখে পাইলেন, তাহার কাছেই আমার কুকীর্ত্তির কথা অবাধে প্রচার করিলেন। স্ত্রী হইয়া স্বামীকে লোকচক্ষে এতখানি হেয় করাব প্রবৃত্তি তাঁহাব কোথা হইতে আসিল? তিনি তো কোনদিন আমার অশুভ যাহাতে হয়, এমন কর্ম্ম দূরে থাক, এমন চিন্তা করিতেও শিহরিয়া উঠিতেন। আজ এমন উগ্রপ্রবৃত্তি তিনি কোথা হইতে পাইলেন? স্ত্রীর প্রতি আমার যে শ্রদ্ধা ও প্রীতি পুঞ্জীভূতা হইয়া অন্তরে গরিমাবোধের সৃষ্টি কবিয়াছিল, তাহা চূর্ণবিচূর্ণ হইয়া ভাঙ্গিয়া পড়িল। তাঁহাব কথা কেহ বিশ্বাস করিল, কেহ বিশ্বাস করিল না। কেহ-বা ঘটনা অতিরঞ্জিত করিয়া আমার চরিত্রে মসী লেপন করিল। মানুষের চরিত্র কখনও তির্য্যক্, কখনও ঋজু রেখায় চলে। কত ঘটনাবিজড়িত হইয়া মানুষের জীবন কত বৈচিত্র্যময় হয়। কত মিথ্যা, কত সত্য পরস্পর সংমিশ্রণে কত রূপ ধরে—তাহা কে নিরূপণ করিবে? আমার জীবনের একটী মুহূর্ত্তও যে অপ্রকাশ থাকে না। যাহা অগোপন রাখিলে সুনাম হয়, তাহা হয়তো গোপনই থাকিয়া যায় ; আব যাহা প্রকাশ পাইলে দুর্নাম রটে, তাহা গোপন রাখিতে পারি না, প্রকাশিত হইয়া পড়ে। জমাখরচের খাতায় লোকসমাজে সুনামের অঙ্কই বেশী ছিল। এই ঘটনায় তাহা কাটাকুটি হইয়া সুনাম ফাজিল হইয়া গেল। মিত্রপক্ষের মাথা নীচু হইল, শত্রুপক্ষ উচ্চহাস্তে পাড়া মাথায় করিল। ধন্য এই মহীয়সী নারী—এই অপবাদের মসীলাঞ্ছিতা সেই পল্লীবধূ আপন পরিজনের নিকট ঘটনার প্রতি কথাটি লিখিতভাবে উপস্থাপিত করিলেন। ইহাতে এই ফল দাঁড়াইল—যাহারা আমার এইরূপ কর্ম্মে লিপ্ত হওয়া সম্ভবপর নহে বলিয়া আমার স্ত্রীর আচরণ হঠকারিতা বলিয়া মনে করিয়াছিল, তাহারাও বিস্মিত হইয়া আমার মুখের দিকে চাহিল। আমি সবিস্ময়ে দেখিলাম—মহিলার একটি ছত্রও অতিরঞ্জিত

করিবেন কি না? তিনি সম্মতিসূচক উত্তর দিয়াছিলেন এবং তিনি যে চন্দননগরেই আসন পাতিবেন, এ প্রত্যয় আমার দৃঢ় হইয়াছিল। ইহার প্রস্তুতির জন্য এবার চন্দননগরে ফিরিয়া আমার কর্ম্মপ্রবাহ প্লাবন সৃষ্টি করিল। তাহার কিছু পরিচয় পরে দিব।

বাড়ী ফিরিলাম। সেই বসিবার ঘর। সুপরিস্কৃত প্রাঙ্গণ, সুপরিস্কৃত দালান, সেই শয়ন-কক্ষ, রন্ধনশালা, সবই সুমার্জ্জিত পরিচ্ছন্ন রূপে আমায় সাদর অভিনন্দন জানাইল। এই সঙ্গে সহতীর্থগণের পুলকোজ্জ্বল নয়নের দৃষ্টি, তাহাদের উচ্ছ্বসিত কণ্ঠের সোৎসুক প্রশ্ন আর প্রাঙ্গণপ্রান্তে দরজার আড়ালে জীবন-সঙ্গিনীর অনিন্দ্যা রূপশ্রী আমায় যেন নূতন করিয়া বরণ করিয়া লইল। আমি যেন এই কয় মাসের মধ্যে একেবারে অভিনব হইয়া ফিরিয়াছি। প্রত্যেকের আচার-আচরণে সেই প্রত্যয়ের অনুভবই যেন ঘোষিত হইতেছিল।

চণ্ডীদাসের পদাবলীতে পড়িয়াছিলাম 'পরকে আপন করিতে পারিলে, পিরীতি মিলয়ে তারে'; আজ এই পিরীতি-নগরে পিরীতি-পড়শীর মধ্যে আপনার স্বাতন্ত্র্য হারাইয়া গেল, এক অখণ্ড হৃদয়ানুভূতিতে আমি ঘণ্টার পর ঘণ্টা বহিঃপ্রাঙ্গণে বসিয়া পরস্পর আলাপালোচনায় কাটাইয়া দিলাম। গৃহলক্ষ্মী আমায় তিনটি অপবাদ দিতেন—পথ পাইলে চলা, কালী-কলম-কাগজ পাইলে লেখা, আর লোক পাইলে কথা বলা। এ রোগের একমাত্র ঔষধ ছিল গৃহদেবীর অকস্মাৎ বাধা দেওয়া। এ ক্ষেত্রেও তাহার অন্যথা হইল না। দীর্ঘ দিনের পর প্রবাস হইতে ফিরিয়া, সহকর্ম্মীদের সহিত ঘণ্টার পর ঘণ্টা কথাবার্ত্তা তিনি ধৈর্য্যের সহিত অনেক ক্ষণ সহিলেন—তার পর ডাকের পর ডাক দিয়া আমায় বাড়ীর মধ্যে লইয়া আসিলেন। তৃপ্তিতে আমার হৃদয় ভরিয়া গেল। আমার আগমনপ্রতীক্ষায় প্রতি গৃহ-সামগ্রীটির সহিত গৃহতলের প্রতি ধূলিকণাটিও যেন উদ্‌গ্রীব-উৎকণ্ঠিত ভাবে আমার পরশ চাহিতেছিল। গৃহ-পরিবেশের মধ্যে এই স্নিগ্ধ-শান্ত আবহাওয়া একটী সজীব প্রাণের অমৃত-স্পর্শেরই আকর্ষণ, ইহা আর বুঝিতে বাকী রহিল না। বহু দূর হইতে কোন এক ক্লান্ত অতিথি আসিয়া যেন অশেষ পরিতৃপ্তিজনক পরম আশ্রয় পাইল। আনন্দের আতিশয্যে আমি অপলক নয়নে তন্বীর দিকে চাহিয়া রহিলাম। সজল নয়নের স্নিগ্ধ-দৃষ্টি পুলকে

উছলিয়া উঠিতেছিল—এ কি অনির্ব্বচনীয় আনন্দ, বাক্যে তাহার প্রকাশ হয় না!

কনক-কান্তি অঙ্গে। নয়নে দীপ্তি; ওষ্ঠে, গণ্ডে রক্তোৎপল-শোভা। কিন্তু এ কি বেশ? পরিধানে ছিন্ন অর্দ্ধমলিন বস্ত্র। কেশপাশ রুক্ষ, গ্রন্থিল। সীমন্তে কিন্তু নবারুণ-রক্তিম সমুজ্জ্বল সিন্দুরের রেখা। নিদাঘের চাতক—প্রাবৃটের প্রথম বর্ষণে হিয়া তার শীতল হইল। কিন্তু জিজ্ঞাসা করিলাম—আজও কি পরিধানের বস্ত্রাভাব ঘটিয়াছে? অনটনের মাত্রা কি এতই বাড়িয়াছে যে, মাথায় এক বিন্দু তৈল যুটে না? এ দৈন্যমূর্ত্তি কেন?

ওষ্ঠপুটে বিদ্যুৎ ঠিকারিয়া পড়িল। অভিমানবিজড়িত স্বরে সুগভীর প্রণয়স্পর্শে দাবীর কণ্ঠ চিত্তপ্রাণ শীতল করিল: "আমার দুঃখে দরদ তোমায় দেখাইতে হইবে না। ক্লান্তিও তো নাই তোমার, স্নানাহার সারিয়া একটু ঠাণ্ডা হইয়া কথা কহিলে কি মহাভারত অশুদ্ধ হয়! ঘণ্টার পর ঘণ্টা! বাবা রে বাবা, কথা আর ফুরায় না!"

বহুদিন পরে সুকোমল করপল্লবে শরীর আমার শিহরিয়া উঠিল। গায়ের চাদরখানা টান দিয়া তিনি খুলিয়া লইলেন, জামার বোতাম খুলিতে-খুলিতে বলিলেন "সেখানে তো আর বিনা মাহিনার দাসী নাই, বসিয়া খাওয়াইবে; এ কি হইয়া গিয়াছ? কণ্ঠার হাড় যে বাহির হইয়া গিয়াছে!"

আমি একবার নিজের অঙ্গ-প্রত্যঙ্গের দিকে চাহিয়া বলিলাম "কৈ না, বেশ তো গোলগাল নধর, আগের চেয়ে বরং ভালই হয়েছি মনে হয়!"

তিনি ঠোঁট দু'খানি ভেঙচি কাটার ন্যায় একটু বাঁকাইয়া, ফুলাইয়া বলিলেন "নিজের দিকে যদি তোমার সে দৃষ্টি থাকিবে, তাহা হইলে আর ভাবনা ছিল কি? সকালে কি খেতে শুনি? তিন দিন গাড়ীতে কি খেয়েছ বল ত?"

লঘু প্রশ্নের লঘু উত্তর। হাস্যকৌতুক, ব্যঙ্গ-পরিহাস, স্নানাহার, শয়নকাল পর্য্যন্ত সমানে চলিল। ১৯১৪ খৃষ্টাব্দে শ্রীঅরবিন্দের নিকট মৎস্য-মাংস-ভোজনের দমন-প্রবৃত্তি হইতে মুক্তি পাইয়া সর্ব্বভুক্ হইয়াছিলাম; কাজেই ট্রেণের যাত্রী কেলনার, স্পেন্সার প্রভৃতি হোটেলওয়ালাদের অনুগ্রহে ভোজনাদি ব্যাপারে কোন কষ্টই পাই নাই; তবে শ্রীঅরবিন্দের ভবনে পূর্ব্বে ছিল রাবণের অশোক-কাননের চেড়ী 'ভাগ্যমের' হাতে আহারের

প্রচুর নির্য্যাতন। এবার এক মাদ্রাজী লেডী সৈন্নিত্রীর হাতে তাহা কিছুটা সংশোধিত হইলেও, ভোজনাদির দুর্দ্দশার যে তাহাতে বিন্দুমাত্র উপশম হয় নাই, এ কথা মুক্ত কণ্ঠেই স্বীকার করিলাম। তিনি সকালে 'আপাম' খাওয়ার কথা শুনিয়া হাসিয়াই আকুল। তারপর মধ্যাহ্নে হাতাখানেক মটনকারীর সহিত কয়েক গ্রাস অন্নভোজনের কথা বলিলাম। তিনি জিজ্ঞাসা করিলেন "বৈকালে ?"

বলিলাম "খাওয়ার একচেটিয়া দাবী লইয়া শ্রীঅরবিন্দ-মন্দিরে তো উপস্থিত হই নাই!" রাত্রে খলিসাজাতীয় একপ্রকার সমুদ্রমৎস্যের ঝোল-ভাত খাওয়ার কথা বলিতেই, তিনি জিজ্ঞাসা করিলেন "রুটি-লুচি বুঝি হয় না ?"

আমি বলিলাম "হরের ঘরে সিদ্ধির ঝুলি আছে বটে, কিন্তু তাহা শূন্য হইয়াই বাতাসে উড়ে; অন্নপূর্ণার উদয় কিন্তু আসন্ন। এইবার যখন যাব, হয় তো তুমিও সঙ্গী হবে।"

এই ভবিষ্যদ্বাণী সেদিন মুখ দিয়া বাহির হইয়াছিল, ঘটনায় পরে তাহা সমর্থিত হওয়ার স্মৃতিটা আজও মুছে নাই।

মীরা দেবীর কথাই উঠিল। নারী—নারীর কথা যেমন খুঁটিয়া-খুঁটিয়া জিজ্ঞাসা করে, কোন পুরুষে তেমন পারে না। মীরা দেবীর ছবিখানি আমি সঙ্গে আনিয়াছিলাম; অতিশয় মনোযোগের সহিত তাহা তিনি নিরীক্ষণ করিয়া বলিলেন "মেমেরা বেশ সুন্দরী হয়, না ?"

আমি বলিলাম "ছবি দেখিয়া তাহা বুঝা যায় কি ?"

তিনি বলিলেন "বয়স হইয়াছে, কিন্তু শ্রী আছে। প্রফুল্লতাময়ী মূর্ত্তি।"

আমি মীরা দেবীর আচার-আচরণ, আমার গৃহের বিশৃঙ্খলা দেখিয়া তাঁর অভিমত এবং প্রতি সপ্তাহে তাঁর নিমন্ত্রণের কথা যথাযথ বলিলাম।

তিনি হঠাৎ বলিলেন "আচ্ছা, তাঁহাকে এক যোড়া ফরাসডাঙ্গার শাড়ী পাঠাইলে হয় না ?"

সবিস্ময়ে তাঁহার মুখের দিকে চাহিলাম।

তিনি বলিলেন "সুন্দর দেখাইবে।"

ভবিষ্যতে তাঁহার এ কল্পনাও রূপ লইয়াছিল বলিয়াই কথাগুলি স্পষ্টই মানসপটে আঁকিয়া রহিয়াছে।

আবার তাঁর সুবিন্যস্ত কেশপাশ শ্লথ-কবরীতে মুখশ্রী বর্দ্ধিত করিল। মলিন বস্ত্র পরিত্যাগ করিয়া তিনি পরিচ্ছন্ন শাড়ী পরিধান করিলেন। কর্ণযুগলে আবার মুক্ত খচিত স্বর্ণালঙ্কার শোভা পাইল। মণিবন্ধে, কণ্ঠে কনক অলঙ্কার ঝলমল করিয়া উঠিল। সূর্য্যোদয়ে কমল-বনের শতদল-শোভায় যেন আমার গৃহমন্দির সমুজ্জ্বল হইল। জানিলাম—আমার প্রবাসকালে তিনি অঙ্গ হইতে স্বর্ণালঙ্কার খুলিয়া ফেলিয়াছিলেন, সতত অর্দ্ধমলিন বস্ত্র ব্যবহার করিতেন, কেশপাশ বিনা প্রসাধনে জট পাকাইয়া গিয়াছিল ; কিন্তু প্রতি সন্ধ্যায় সীঁথির সিন্দুর তিনি সযত্নে রক্ষা করিতেন। স্বামিসোহাগিনী সতীর ইহা যোগ্য চরিত্রেরই পরিচয়। আজও আমি মনে-মনে এই গানই গাহি—

"দেবি আমার, সাধনা আমার—
ধ্রুবজ্যোতিঃ তুমি জীবনে।"

সে একদিন—মধ্যাহ্নে হঠাৎ ঘরে প্রবেশ করিয়া দেখি—তিনি একাগ্র-চিত্তে আমার একখানি ফটো লইয়া সন্দর্শন করিতেছেন। আমি পশ্চাৎ গিয়া দাঁড়াইলাম ; তিনি যেন তন্ময় ধ্যানে নিমগ্না। ছবির সহিত কি নিবিড় পরিচয়! ছবিখানি বাঁধান নহে, একখানি কার্ডের উপর সংলগ্ন ছিল। দেখিলাম—চিত্র অস্পষ্ট না হইলেও, উহা এমনই ভাবে তৈলচর্চ্চিত হইয়া গিয়াছে যে, নিঙড়াইলে বোধ হয় দুই-এক বিন্দু তৈল নিষ্কাশিত হইবে। আমার বুঝিতে বাকি রহিল না যে, আমার অদর্শন-কালে এই ছবিই ছিল তাঁহার আশ্রয়। এই ছবিখানিকে তিনি হৃদয়ের মধ্যে চাপিয়া নিশি যাপন করিতেন। শরীরের ঘর্ম্মে, তৈলে ছবি অভিষিক্ত হইয়াও, তাঁহার নিকট প্রাণের সাড়া দিয়াছে ; তাহা না হইলে, উহা লইয়া এমন নিবিষ্টচিত্ত মানুষ কেমন করিয়া হইতে পারে? আমি ধীরে-ধীরে তাঁহার নয়নপল্লব উভয় হস্তে চাপিয়া ধরিলাম। কিন্তু একি! নয়ন-নির্ঝরে আমার করপুট অভিষিক্ত হইল। আমার মুখে কথা সরিল না। তিনি তাড়াতাড়ি চক্ষুঃ মার্জ্জন করিয়া ছবিখানি গোপন করার চেষ্টা করিলেন ; আমি তাহাতে বাদ সাধিলাম। ফলে কাড়াকাড়ি, প্রণয়ের মল্লযুদ্ধ সুরু হইল। "নাম-পরশনে যার ঐছন করিল গো, অঙ্গের পরশে কিবা হয়!" কবির এই প্রশ্নের উত্তর পাইয়া ধন্য হইলাম। রক্ত-মাংসের ঊর্দ্ধে প্রণয়ের ডালি সাজাইয়া যে

তপস্বিনী স্বামীর নিত্যরূপের উপাসিকা, তাঁকে বুকে ধরিয়া যে অনুভবস্পর্শ, সে কথা প্রকাশের ভাষা চিরদিন মূক হইয়া থাকিবে।

নারী ও পুরুষ সমাজের ভিত্তি। নারী ও পুরুষের অনাবিল সম্বন্ধই সমাজের শ্রী ও ঐশ্বর্য্য। স্ত্রী—স্বামীর শুধুই শয্যাসঙ্গিনী নয়, ধর্ম্মপত্নী। প্রথম উভয়ের মধ্যে সম্ভোগলালসা দূর করার সূচনাকালে ভেদের ব্যবধান হয় তো বাড়িয়া যাইবে, এই আতঙ্ক বড় হইয়া উঠিয়াছিল; কিন্তু ইন্দ্রিয়-সম্বন্ধ হইতে যতই আমরা মুক্তি পাইতেছিলাম, ততই হৃদয়-গ্রন্থি দৃঢ়তর হইয়া উঠিতেছিল। আনন্দ ও আলোর রাজ্যে দুইজনে হাত-ধরাধরি করিয়া অতি উল্লাসেই আমাদের দিন কাটিতেছিল। ১৯২০ খৃষ্টাব্দটি ক্রমেই শেষ হইয়া আসিতে লাগিল; আমার আকুলতার সীমা রহিল না। শ্রীঅরবিন্দের কর্ম্মক্ষেত্র-রচনায় আমিই একমাত্র দায়ী, এইরূপ মনে করিতাম। শ্রীঅরবিন্দও বলিতেন "মতির শ্রমের অন্ত নাই।" এ কথা তাঁর মর্ম্মের—বর্ণে-বর্ণে সত্য। শ্রমই আমার সাধনার অঙ্গ চিরদিন।

অন্তরের মণিকোটায় ছিল অনির্ব্বাণ-দীপশিখা। অন্তরের দৈন্য প্রতি মুহূর্ত্তে দূর করিয়া, হৃদয়ের উৎসাহানলে নিয়ত ইন্ধন যোগাইতেন আমার ধর্ম্মপত্নী। কর্ম্মক্লান্তি অবসন্নতার কারণ হইত না।

সম্মুখে ১৫ই আগষ্ট। এবার উৎসব শ্রাবণের ঘনান্ধকারে চুপে-চুপে নিষ্পন্ন হইবে না, সাঙ্গোপাঙ্গ লইয়া বারীন-দা উৎসবে যোগদান করিবেন। সহরেও উৎসবঘোষণার প্রচার হইল। সহরের সম্ভ্রান্ত পুরুষ ও মহিলা এই উৎসবে যোগ দিবেন। সে মহাড়ম্বরে সর্ব্বাপেক্ষা বড় সহায় আমার গৃহদেবী। আমাদের আনন্দের পিছনে সব-কিছু অনুষ্ঠানের ভার তাঁহারই। লোকজনের সম্মানরক্ষার দায়িত্ব তাঁহারই উপর নির্ভর করে। তাঁর চির-সহকারিণী মেজ-বৌ আসিয়া কোমর বাঁধিয়া পার্শ্বে দাঁড়াইল। ১৯২০ খৃষ্টাব্দের ১৫ই আগষ্ট কেবল আমাদের প্রাণকেই উদ্বুদ্ধ করে নাই, সারা সহরে নূতন প্রাণসঞ্চার করিয়াছিল।

২৯শে শ্রাবণের বারীন-দার পত্রাংশ হইতেই বুঝা যাইবে—এই উৎসবের তোড়যোড়ে তাঁর প্রাণেও কতখানি উৎসাহের আগুন জ্বলিয়াছিল। তিনি লিখিতেছেন: "কাল···কাছে গিয়াছিলাম, তাদের বাড়ীর সব অসুখ, তবুও দুই-তিন জন মেয়ে, ছয়-সাত জন পুরুষ যাবেন। দিদি (সরোজিনী) ও অবি'র

(অবিনাশের) বোন হুনী যাবে। মেজ-দাদার এক মেয়ে যেতে পারে। হেমন্ত, সমরেন্দ্র, কীর্ত্তি যাবে। তার স্বামীও যেতে পারে। ইতালী থেকে একদল অনুকূল ঠাকুরের পার্টি যাবার জন্যে ধরেছে। ঠাকুর দয়ানন্দের দলও ছাড়বে না। কয়েকখানা গাড়ী ৬টার ট্রেণের জন্য রেখো, আর একজন পথপ্রদর্শক। আমি বেজায় হিসাব-ভোলা, পথ চিনতে পারব না" ইত্যাদি।

১৫ই আগষ্টের প্রথম প্রহর বেলার মধ্যেই উৎসব-প্রাঙ্গণ লোকপূর্ণ হইয়া উঠিল। বারীন-দা বন্দীজীবন হইতে মুক্তি পাইয়া রুদ্ধ প্রাণের আগুন ছড়াইয়া দিতেছিলেন। বাংলার যত ধর্ম্ম ও কর্ম্মপ্রতিষ্ঠান ছিল, বারীন-দার পরিদর্শন কোথাও বাদ যায় নাই। তিনি যেন দুই হাতে সমস্ত বাংলাটাকে টানিয়া এই উৎসবে জড় করিয়াছিলেন। অলিন্দে, ছাদে, প্রাঙ্গণে সোৎসুক নারীপুরুষের চঞ্চল চক্ষুঃ নবযুগপ্রভাতের জ্যোতির্ম্ময় কিরণদর্শনে পুলকিত হইয়া উঠিয়াছিল। উৎসব-ক্ষেত্রটি উৎসাহ ও আনন্দোচ্ছ্বাসে মুখরিত হইয়া উঠিয়াছিল। এই দিনই 'ষ্ট্যাণ্ডার্ড বেয়ারার'-এর প্রথম সংখ্যা বাহির হয়। সভাক্ষেত্রে 'ষ্ট্যাণ্ডার্ড বেয়ারার' বিতরণের ধুম পড়িয়া গেল। বাংলার সকল ধর্ম্মপ্রতিষ্ঠানের মধ্যে বারীন-দা সেদিন যে বিরাট্ ঐক্যপ্রতিষ্ঠানের আয়োজন করিয়াছিলেন, তাহা আমার চিরদিন স্মরণে থাকিবে।

"ষ্ট্যাণ্ডার্ড বেয়ারার"-এ (Standard Bearer) আদর্শ সম্বন্ধে উহার প্রথম সংখ্যার প্রথম প্রবন্ধে (১৫ই আগষ্ট ১৯২০ খৃঃ) "Ourselves" শিরোনামায় শ্রীঅরবিন্দ লিখিয়াছিলেন: "Our ideal is not the spirituality that withdraws from life but the conquest of life by the power of the spirit. It is to accept the world as an effort of manifestation of the Divine but also to transform humanity by a greater effort of manifestation than has yet been accomplished..."

অর্থাৎ "জীবনবিমুখ হওয়া আমাদের আধ্যাত্মিকতার আদর্শ নয়, আমরা অধ্যাত্মশক্তির দ্বারা জীবনজয়ী হইতে চাহি। জগৎকে আমরা ঈশ্বরপ্রকাশের প্রয়াসরূপে শুধু স্বীকার করিব না, পরন্তু মানবতাকে রূপান্তরিত করিব পূর্ব্বাপেক্ষা অধিকতর দিব্য-প্রকাশের তপস্যায়।" এই প্রথম প্রবন্ধটী শ্রীঅরবিন্দ স্বয়ং লিখিয়াছিলেন। তিনি চাহিয়াছিলেন—জীব ও ভগবানের

মধ্যে ব্যবধান দূর করিতে। তিনি দিব্য মানবজীবনের জন্য পৃথিবীতে সত্যে ও আলোয় এবং আত্মার শক্তিতে সিদ্ধ করিতে নির্দেশ দিয়াছিলেন। এই সম্বন্ধে উক্ত প্রবন্ধে তিনি আরও লিখিয়াছিলেন—"Our first object shall be to declare this ideal ; insist on the spiritual change as the first necessity and group together all who accept it and are ready to strive sincerely to fulfil it. Our second shall be to build up not only an individual but a communal life on this principle."

অর্থাৎ "আমাদের প্রথম কর্ম্ম হইবে—এই আদর্শের ঘোষণা করা। অধ্যাত্ম-পরিবর্ত্তনের উপর জোর দিতে হইবে সর্ব্বাগ্রে এবং যাহারা অকপটে ইহা স্বীকার করিবে এবং ইহার জন্য তপস্যা করিবে, তাহাদের সঙ্ঘবদ্ধ করিতে হইবে। আমাদের দ্বিতীয় কর্ম্ম—এই নীতির উপর শুধু ব্যষ্টিজীবন গড়িয়া তোলা নয়, একটা সঙ্ঘজীবন গড়িয়া তুলিতে হইবে।"

তিনি ইহার জন্য অধ্যাত্মসাধনার সহিত সমাজ, শিক্ষাসংস্কৃতি এবং অর্থনীতির উপর আমাদের দৃষ্টি আকর্ষণ করিয়াছিলেন। এই জীবনগতির ক্রম ব্যক্তি ও সংহতি, প্রদেশ ও জাতি এবং পরিশেষে নিখিল মানবকে আশ্রয় করিবে, এ কথা তিনি সুস্পষ্ট করিয়া বলিয়াছিলেন।

শ্রীঅরবিন্দের জাতীয়তা মানবতার জন্যই। প্রবন্ধের উপসংহারে তাই তিনি বলিয়াছিলেন—"It is with a confident trust in the spirit that inspires us that we take our place among the standard-bearers of the new humanity that is struggling to be born amidst the chaos of a world in dissolution and of the future India, the greater India of the rebirth, that is to rejuvenate the mighty outworn body of the ancient Mother."

"যে ভাব আমাদের উদ্বুদ্ধ করে, তাহার উপরেই সুদৃঢ় প্রত্যয় স্থাপন করিয়া আমরা সেই নূতন মানবজাতির পতাকাবাহকদের মধ্যে স্থান গ্রহণ করিতেছি, যে জাতি একটা বিলীয়মান জগতের ধ্বংস-কোলাহলের মধ্যে জন্মগ্রহণের তপস্যা করিতেছে ; আর সেই ভবিষ্য ভারত, যে বৃহত্তর ভারতের নবজন্মে আমাদের এই প্রাচীন দেশমাতৃকার জীর্ণদেহ নব মূর্ত্তি ধারণ করিবে, তাহারই প্রবর্ত্তকদের মধ্যে আমাদের স্থান হইবে।"

লক্ষ্য সিদ্ধ হয় বাঁধাধরা কল্পিত পথে নয়। কবি রজনীকান্ত সত্যই বলিয়াছিলেন :

"করুণা তোমার কোন পথ দিয়ে
কোথা নিয়ে যায় কাহারে,
সহসা দেখিনু নয়ন মেলিয়া
এনেছ তোমারি দুয়ারে।"

দিব্যশক্তি এমনই এক অকল্পিত পথে আমায় ছুটাইতেছিলেন। অনেকেই আমার জীবনপ্রবাহ লঘু ভাবপ্রবণ বলিয়া অভিযোগের সুর তুলিয়াছিলেন। আমার মধ্যে এই গুরুতর কর্ম্মবহনের অশক্তিও হয়ত তাঁহারা লক্ষ্য করিয়াছিলেন। আজ ভাবি—এই বিশ বৎসর পরে তাঁহাদের অনেকেই পথহারা। প্রবর্ত্তক সঙ্ঘ কিন্তু আজিও সেই দুর্গম পথেরই যাত্রী। 'প্রবর্ত্তক'-এর বুকে শ্রীঅরবিন্দ তাই বাণী দিয়াছিলেন "প্রবর্ত্তক আমাদেরই কাগজ"; আর 'ষ্ট্যাণ্ডার্ড বেয়ারার'-এর প্রচ্ছদপটেও 'Under the inspiration of Sri Aurobindo Ghose' লেখা থাকিত—'শ্রীঅরবিন্দের অনুপ্রেরণা-চালিত।'

শ্রীঅরবিন্দ আসিবেন ১৯২২ খৃষ্টাব্দে—তিনি একথা ভাসা ভাসা-ভাবেই বলিয়াছিলেন; কিন্তু ইহা আমি বেদের ন্যায় সত্য বলিয়া গ্রহণ করিয়াছিলাম। এইজন্য গঙ্গাতীরে প্রশস্ত ভূমিখণ্ড সংগ্রহ করারও তিনি ইচ্ছাপ্রকাশ করিয়াছিলেন। আমার অস্থিরতার সীমা রহিল না। শ্রীঅরবিন্দকে লক্ষ্য করিয়া সব কাজ এক সঙ্গে করার বিপুল প্রাণশক্তি যেন জাগিয়া উঠিল। আত্মার উৎসর্গে শিক্ষা-সংস্কৃতি, সমাজ ও অর্থনীতিক ক্ষেত্ররচনায় তাঁর প্রেরণা আমায় উন্মাদ করিয়াছিল। আমি এক মুহূর্ত্তও স্থির থাকিতে পারি নাই। স্থির থাকা যায় না বলিয়াই অস্থির হইতাম—ইহাতে অনেকে আমায় ধৈর্য্যহীন বলিত। ফলে বাহিরে এমন এক বিরুদ্ধ আবহাওয়ার সৃষ্টি হইয়াছিল, যাহা শ্রীঅরবিন্দকেও সাময়িক-ভাবে বিচলিত করিত। আমি নিরুপায়, এ কথা সেদিনও তাঁহাকে বুঝাইয়া বলিতে পারি নাই। তিনি আমার প্রতি স্নেহবশতঃ বার-বার জানাইলেন "You are going too fast" —'তুমি অতি দ্রুত চলিতেছ।' কিন্তু আমি যে অসহায়! শ্রীঅরবিন্দই যখন তাহা বুঝেন নাই, আর কাহাকে বুঝাইব!" জীবনসঙ্গিনীও

শ্রীঅরবিন্দের প্রতিধ্বনি করিয়া বলিতেন "তিনি তো ঠিকই বলিতেছেন—একটা সম্পূর্ণ কর, তার পর অন্য কাজ। এমন অস্থির হও কেন?" আমি বেশ বুঝিতেছিলাম—এইবার লোকে আমায় উন্মাদ বলিবে। আমার মস্তিষ্ক হইতে প্রতি স্নায়ু, রক্তবিন্দুটি পর্য্যন্ত এমন এক শক্তির হাতে গিয়া পড়িয়াছে, যাহাতে আমার পক্ষে স্থির থাকা তখন সম্ভবপর নহে। শুনিয়াছি—দীর্ঘ দিন অনিদ্র থাকিলে মানুষ উন্মাদরোগগ্রস্ত হয়; আর উন্মাদ প্রচুর শক্তিপ্রকাশ করে। আমারও নিদ্রাত্যাগ হইয়াছিল। দিবারাত্রি শ্রমেও শরীরের ক্লান্তি ছিল না। জীবনের ছন্দঃ তবুও সুনির্দ্দিষ্ট ছিল, তাহার কারণ ঈশ্বরপ্রসাদরূপিণী সহ-ধর্ম্মিণীর সানুরাগ-দৃষ্টি আমার নিত্য সহায় ছিল। আমি খাওয়া ভুলিতাম, তিনি খাওয়াইতে ছাড়িতেন না। আমার দিবারাত্রি এক হইয়া যাইত; তিনি কাছে ডাকিয়া বিশ্রাম করাইতেন। সারা রাত্রি গৃহময় পায়চারী করিতাম; তিনি স্থিরদৃষ্টিতে আমার দিকে চাহিয়া বিনিদ্রা থাকিতেন। চক্ষের অদর্শনে কোথায় হয়তো উপুড় হইয়া চেতনা হারাইব, এই আতঙ্কে অলক্ষ্যে তিনি আমার সঙ্গে-সঙ্গে বিচরণ করিতেন। নিকটে থাকিলে তিনি সুখী হইতেন। দৃষ্টির বাহিরে যাইলে, তিনি হাতে কাজ করিতেন, মন আমার সঙ্গেই ছুটিত। এরূপ দৃষ্টান্ত অনেক আছে, পরে বলিব।

"ষ্ট্যাণ্ডার্ড বেয়ারার" বাহির করার পর আবার এক নূতন প্রেরণা পাইলাম। আমার কোন প্রেরণাই কল্পনা নয়, কেন-না কোনটী নিষ্ফল হয় নাই। ঘটনার পর ঘটনায় এই বিষয়ে আমি নিঃসংশয় হইয়াছি। এই পথে এক্ষণে আর কোন সুহৃদের বিচার বা ভাল-মন্দ দিগ্দর্শন আমায় নিরস্ত করিতে পারে না। ঈশ্বর-কর্ম্ম ভাল-মন্দের হিসাব রাখে না। উহা হইবেই। সুখ, প্রশংসা, ঐশ্বর্য্য অথবা দুঃখ, দৈন্য, শ্রান্তি কর্ম্মভেদে যাহাই ঘটুক, ঈশ্বরের কিছুতেই আপত্তি নাই। যাঁহারা বলেন—কর্ম্ম সহজ ও অবলীলা-ক্রমে সুখের তরঙ্গ তুলিয়া প্রবাহিত হয়, তাঁহাদের সহিত আমি একমত নহি। বরং শরীর ও মনের তৃপ্তিজনক যে কর্ম্ম, তাহা প্রকৃত কর্ম্মই নহে, বিকর্ম্ম বলিলেও অত্যুক্তি হয় না। শরীর-মন যাহা চাহে, তাহা অনেক সময়ে ঈশ্বরেচ্ছা নহে—আমার জীবনে এমন কর্ম্ম প্রায় ঘটে নাই। শরীর-মনের কৃচ্ছ্রতা দুঃখ-দৈন্যের কারণ যদি হয়, তাহা আমি চিরদিন উপেক্ষা

করিয়াছি। আমার শরীর-মন ইহাতে ধন্যই হইয়াছে। যাঁহার কর্ম, তিনিই শরীর-মন আশ্রয় করিয়া চলেন—এই দুইটীর উপর কোন দিনই তাঁর দরদ নাই; বরং এইরূপ কর্মের তপস্যায় শরীর-মন বিশুদ্ধ ও শক্তিশালীই হইয়া উঠে।

শ্রীঅরবিন্দ আদেশের কথা বলিতেন। তিনি আদেশ পাইয়াছিলেন—চন্দননগরে যাওয়ার। এই আদেশ অমান্য করার অধিকার তাঁহার শরীর-মনোবুদ্ধির ছিল না। তিনি আবার আদেশ পাইয়াছিলেন—পণ্ডিচারী যাওয়ার। কল্পনা নহে, উহাও অনিবার্য্য হইয়া ঘটিয়াছিল। তিনি ইহার জন্য কম দুঃখ পান নাই—সে ইতিহাস আমি জানি। যে কর্ম শ্রেয়ঃ, তাহাই ঈশ্বর-কর্ম। শরীর-মনের একটা প্রকৃতিগত ধর্ম আছে। উহারা তাই প্রকৃতির অধীন হইয়াই প্রেমের বশবর্ত্তী হয়। কিন্তু তাহাতে উহারা রক্ষা পায় না, তবুও ঈশ্বরের হাতে নিজেদের ছাড়িতে চাহে না। ইহাই জীবত্বের বদ্ধ সংস্কার।

প্রেরণাও এক প্রকার আদেশেরই নামান্তর। অনেকে আদেশ পান—বাণীরূপে। আমি অপ্রাকৃত আদেশ বা বাণী শুনি নাই, কিন্তু মস্তিষ্ক-যন্ত্র হইতে হৃৎপিণ্ড পর্য্যন্ত এক প্রকার অনুভূতির সাড়া পাই। সেই সাড়ার অর্থ বোধ করে আমার বুদ্ধিবৃত্তি। ব্যবহারিক জীবনক্ষেত্রের পক্ষে সব সময়ে অনুকূল আদেশই যে আসে, তাহা নহে; যাহা অবধারিত হইবে, তাহাই অনুভূত হয়। অনেক দুর্ঘটনার ইঙ্গিত আমি এই ভাবেই পাইয়াছি। আত্মসমর্পণ-যোগীর জীবনে এমন কাজ হয় না, যাহা প্রেরণামূলক নহে। পণ্ডিচারী হইতে ফিরিয়া এই দিক্‌টা অতিশয় সুস্পষ্ট হইয়া উঠিয়াছিল। অনেক দুর্গম পথেও এই প্রেরণাবশেই চলিয়াছি। পূর্ব্বেও এইরূপ হইত; কিন্তু তাহা আমার অজ্ঞাত ক্ষেত্র হইতে আমায় পরিচালিত করিত। এই সময় হইতে স্বেচ্ছায়, শরীর-প্রাণের অনিচ্ছা সত্ত্বেও, অন্তর-প্রেরণার সঙ্কেতে নির্ব্বিচারে সকল কর্ম্মই করিয়া চলিতাম। কর্ম্মসঙ্কেতের সহিত বস্তুতন্ত্র-রূপে ঘটনারও আবির্ভাব হইত। কখনও-বা সঙ্কেত-লাভের পূর্ব্বে উহা ঘটিত, কখনও-বা কোন এক সিদ্ধান্তের সঙ্কেত পূর্ব্বে পাইতাম, ঘটনা পরে আসিত।

"ষ্ট্যাণ্ডার্ড বেয়ারার" বাহির হওয়ার পর, এমনই এক সামাজিক

অনুষ্ঠানের সম্মুখে আমায় উপস্থিত হইতে হইল। সঙ্কেতের প্রতীক্ষা করিতেছিলাম; শ্রীঅরবিন্দকে তাহা জানাইলাম।

আমাকে ঘিরিয়া অতর্কিতে যে সংহতি-চক্র গড়িয়া উঠিতেছিল, তাহা কি মূর্ত্তি ধরিবে, সে বিষয়ে আমার কোন কল্পনাই ছিল না। একে-একে সঙ্ঘের মানুষ যারা, তারা একই অন্নক্ষেত্র স্থাপন করিয়া একটা দিব্য পরিবার গড়িয়া তুলিতেছিল। গভর্ণমেণ্টের কড়া শাসনে যেদিন আমাদের অনেকেরই চন্দননগর হইতে বাহির হওয়ার অসুবিধায় কাঠের কারবারটীর পরিচালন দুঃসাধ্য হইয়া পড়িতেছিল, সেদিন সঙ্ঘের অন্যতম কর্ম্মী শ্রীমান্ খগেন্দ্রনাথ বসুর হস্তে এই কর্ম্মভার দিয়া নিশ্চিন্ত হইয়াছিলাম।

পৃথিবীতে কাম ও কাঞ্চনের আসক্তি দিব্য জীবনের পথে ঘোরতর অন্তরায় বলিয়া দক্ষিণেশ্বরে বাণীমন্ত্র ঘোষিত হয়; ধর্ম্মপ্রাণ জাগ্রৎ করার আকাঙ্ক্ষায় দক্ষিণেশ্বরের ধূলি স্পর্শ করিয়া জীবন আমার সেই মহামন্ত্রে উদ্বুদ্ধ হইয়াছিল। তারপর নানা সাধনার আবর্ত্তে শ্রীঅরবিন্দের সংস্পর্শে জীবনবাদী হইয়া "প্রবর্ত্তক"-এ নূতন মন্ত্র প্রচার করিতেছিলাম। ধর্ম্মের লক্ষ্য লয় বা মোক্ষ নয়, পরন্তু দিব্য-জীবন। কাম-কাঞ্চন তাই ত্যাগের বস্তু না হইয়া শোধনের হেতু হইল। আসক্তিই বন্ধন। অনাসক্ত নিষ্কাম কর্ম্মে নিজেও প্রবৃত্ত হইয়াছিলাম, বন্ধুদেরও এই পথেই লইয়া চলিতেছিলাম। নিজের পত্নীর প্রতি আসক্তি ত্যাগের আকাঙ্ক্ষায় সম্ভোগপ্রবৃত্তি ত্যাগ করিয়াছিলাম, কিন্তু পত্নীত্যাগ করিতে পারি নাই। অর্থ-সম্পদ লইয়া ব্যবসা-বাণিজ্যে অগ্রসর হইয়াছিলাম, অর্থের প্রতি আসক্তি ও অর্থভোগের ইচ্ছায় নয়, অর্থের শোধনই ছিল আমার লক্ষ্য। প্রবর্ত্তক সঙ্ঘে কাম ও কাঞ্চনের প্রতি আসক্তি বর্জ্জনের কথা লইয়া আলোচিত হইত, কাম-কাঞ্চন-বর্জ্জনের প্রসঙ্গ উঠিত না—কামের শোধনে নারীর দিব্য মাতৃত্ব, কাঞ্চনের শোধনে পুরুষের দিব্য ঐশ্বর্য্য জীবনে নামিবে, এই ছিল তপস্যার লক্ষ্য। এই আদর্শে আমি নিজের স্ত্রীকেই শুধু ব্রহ্মচর্য্য-সাধনায় দীক্ষা দিই নাই, এই সময়ে যে সকল কুলমহিলা আমার প্রতি অনুরাগিণী হইয়াছিলেন, তাঁহাদেরও এই তপস্যার মধ্য দিয়া আত্মশোধনের ব্যবস্থা করিতেছিলাম। এই পথে মেজ-বৌ দ্বিতীয় স্থান অধিকার করিয়াছিলেন। দীর্ঘ আট বৎসর এই সাধনায় জীবন অবহিত করিয়া, তিনি পরলোকগমন করেন।

এইরূপ দার্শনিক মনোভাব আমার সহতীর্থ বন্ধুদের নূতন চরিত্রগঠনের সহায় হইয়াছিল। শ্রীমান্ খগেন্দ্রনাথ সর্ব্বপ্রথমে ধনসম্পদ্ হাতে পাইয়াছিল, সঙ্গে-সঙ্গে তাহার জীবনে নারীগ্রহণস্পৃহাও জাগিয়া উঠিল। কাম ও কাঞ্চন যখন ত্যাগের বস্তু নহে, শোধনের, তখন সে ভরসা করিয়া আমার এক পরিচিতা ভগ্নীস্থানীয়ার কুমারী কন্যার পাণিগ্রহণের অভিলাষ আমায় জ্ঞাপন করিল।

দার্শনিকতার সীমা পৃথিবী ছাড়াইয়া গগনচুম্বী হইলেও, আপত্তির কারণ হয় না; কিন্তু উহা যখন প্রকরণচ্ছন্দে অভিব্যক্ত হইতে চাহে, পরিবেষ্টনীর মধ্যে তখন বেশ একটু অস্বস্তি ও গোলযোগের আভাস পরিলক্ষিত হয়। খগেন্দ্রনাথের এই প্রস্তাব সঙ্ঘের মানুষদের মধ্যে প্রতিবাদের সাড়া তুলিল। নব সমাজগঠনের প্রেরণা অন্তরে বহিতেছিল; কিন্তু পারিপার্শ্বিকতার বিপরীত প্রভাব অতিক্রম করার পথ পাইতেছিলাম না। এই প্রসঙ্গ লইয়া সঙ্ঘে আলোচনা ও আন্দোলনের ঝড় উঠিল। গৃহদেবীর অভিমত জানিতে চাহিলাম। তিনি বলিলেন "ভাবনার বিষয় কি আছে? ঈশ্বরের ইচ্ছা ব্যতীত যখন কিছু হয় না, তখন এ বিষয়েও তুমি নিশ্চিন্ত হও, তবে—"

"তবে কি?" তাঁহার মুখপানে উত্তরের প্রতীক্ষায় চাহিলাম।

তিনি বলিলেন "তোমার মত সবাই সাধু নয়। নারী-পুরুষ দুই জনেরই যৌবন; তোমার এই সৃষ্টির মধ্যে উহাদের স্থান হইবে কি?"

এই দিকটা তলাইয়া বুঝি নাই। একবার মনে হইল—বিবাহের পর খগেন্দ্রনাথ স্বগৃহে প্রত্যাবর্ত্তন করিবে অথবা অন্যত্র থাকিবে; অতএব আপত্তির কি আছে? কিন্তু অন্তর সায় দিল না। কাম-কাঞ্চনের টানে যদি কেহ ভাসিয়া যায়, তবে তাহারা একদিন স্বজন-স্বগৃহ ছাড়িয়া আমার নিকট আসিল কেন? এ সমস্যার সমাধান হইল খগেন্দ্রের কথায়। সে বলিল "সম্ভোগ-লালসায় আমার পরিণয় নহে, পুরুষ ও নারীর মধ্যে অধ্যাত্ম-সম্বন্ধ-স্থাপনই এই পরিণয়ের লক্ষ্য।"

জীবনের তিনটী অধ্যাত্ম-সম্পদ্ স্বীকার করিয়াছি—ধৈর্য্য, বিশ্বাস ও সাহস। হিমালয়ের মত বাধায় তাই কোনদিন ধৈর্য্যহীন হই নাই। প্রতি পদে করাল মৃত্যুর বিভীষিকা, অমানুষিক নির্য্যাতনের রুদ্ররূপের সম্মুখে দাঁড়াইয়াও সাহস হারাই নাই; আর ঈশ্বরবিশ্বাসের অগ্নিশিখা বুকে

জানাইয়া নিজের উপর যেমন দৃঢ় প্রত্যয়, তেমনি আপনার বলিয়া যাহাদের দেখি, তাহাদের প্রতিও বিশ্বাস রক্ষা করি প্রাণপণে। খগেন্দ্রের কথায়ও বিশ্বাস করিলাম—শ্রীঅরবিন্দকেও সকল কথাই জানাইলাম। তাঁর উত্তর কয়েক ছত্র লেখা উদ্ধৃত করিতেছি। আমার এই নব-সমাজসংগঠনের নব পর্ব্ব কিরূপে সুরু হইল, তাহার পরিচয় ইহা হইতে পাওয়া যাইবে। আর গৃহদেবীর তপোমূর্ত্তি এই নিরতিশয় কৃচ্ছ্রসাধ্য ব্রতে কতখানি সহায় হইয়াছিল, তাহাও আমার চিরস্মৃতি হইয়া থাকিবে।

শ্রীঅরবিন্দ জানাইলেন "What you say about the commune and the married couple is quite right as our ideal or rather as one side of our ideal, but there is here a question of time and tactics."

অর্থাৎ "সঙ্ঘ ও নবদম্পতি সম্বন্ধে যাহা লিখিয়াছ, আমাদের আদর্শ হিসাবে উহা ঠিকই, কিন্তু এখানে প্রশ্ন আছে—সময় ও কর্ম্মকৌশলের দিক্ দিয়া।" ইহার পর তিনি আরও লিখিয়াছিলেন "বিশেষতঃ আমাদের কাজের এখনও আরম্ভ মাত্র, অভিজ্ঞতার্জ্জনেরই অবস্থা। শুধুই অধ্যাত্ম-তপস্যা নহে, আমাদের সাবধানতা ও সুব্যবস্থার দিকে লক্ষ্য রাখিতে হইবে। প্রশ্ন—ইহার কি প্রয়োজনীয়তা অথবা বুদ্ধিমত্তার দিক্ দিয়া ইহা কতখানি পরামর্শ-সিদ্ধ তাহাই বিবেচ্য। কেন-না, আমাদের এই অবস্থায় সমাজের মধ্যে এইরূপ সংগ্রাম—একপক্ষে ইহা প্রাণ-প্রকাশ হইলেও অন্যদিকে কিন্তু আমাদের নিকট ইহা অপ্রধান।" তিনি এইরূপ কার্য্যে দুইটি স্তরের উল্লেখ করিয়াছিলেন "Our first business is to establish our communal system on a firm spiritual, secondly on a firm economical foundation and to spread it wide, but the complete social change can only come as a result of the other two. It must come first in spirit, afterwards in form."

অর্থাৎ "প্রথম আমাদের সঙ্ঘবিধান অধ্যাত্মশক্তি উপর দৃঢ়প্রতিষ্ঠ করিতে হইবে, তারপর অর্থনীতির বনিয়াদ দৃঢ় করিতে হইবে এবং উহার মহতী ব্যাপ্তি আনিতে হইবে। সমাজের সম্পূর্ণ পরিবর্ত্তন ঐ দুইটির ফলস্বরূপ আসিবে। প্রথম ভাব, তারপর আকৃতি।" এই সম্বন্ধে তাঁর বিস্তৃত পত্র উদ্ধৃত করিলে গ্রন্থ দীর্ঘ হইবে। তাঁর অভিমত—সমাজজীবন-গঠনের প্রচেষ্টা

ফলবতী হইলে, সে গঠন যেন স্বতন্ত্র হইয়া না পড়ে—সঙ্ঘের অঙ্গহিসাবেই যেন গড়িয়া উঠে।

এই বিবাহ অসবর্ণ নহে বলিয়া শ্রীঅরবিন্দ কতকটা আশ্বস্ত হইয়াছিলেন। তিনি এই কর্ম্মে উপস্থিত এক প্রকার বিরত থাকিতেই আমায় বলিয়াছিলেন। ব্রাহ্ম সমাজ অথবা দয়ানন্দের পথে আমি যাহাতে না চলি, তাহার জন্ম তিনি আমায় সতর্কও করিয়াছিলেন। এইরূপ কর্ম্মে সঙ্ঘের গতি-পথ অকারণ বাধাপ্রাপ্ত হইতে পারে, এ আশঙ্কাও তাঁর ছিল। তিনি এই সম্বন্ধে তাঁর যে দীর্ঘ অভিমত দিয়াছিলেন, তাহা হইতে আমি বুঝিয়াছিলাম—সঙ্ঘ-সৃষ্টির সূচনাপর্ব্বেই যদি এইরূপ নূতন ধরণের পরিণয়প্রথার প্রবর্ত্তন করি, তাহা হইলে আমাকে যে বাধার সম্মুখবর্ত্তী হইতে হইবে, তাহাতে আমাদের আসল কর্ম্ম পিছাইয়া পড়িতে পারে। এইজন্ম তিনি স্পষ্টই বলিয়াছেন " I should myself prefer to have it after I reached the proper stage in my yoga and after I return to Bengal." অর্থাৎ "আমার যোগের যোগ্য ক্ষেত্রে পৌঁছিলে এবং বাংলায় প্রত্যাবর্ত্তনের পর ইহা হওয়াই আমি বাঞ্ছনীয় মনে করি।"

তাঁহার পত্র পাইলাম ২রা সেপ্টেম্বর, ১৯২০ খৃষ্টাব্দে। নবসমাজ প্রতিষ্ঠার মূলতত্ত্ব সম্বন্ধীয় এই দীর্ঘ পত্রখানি আমি জপমালা করিয়া রাখিলাম। তাই ঘটনার দিকে সম্পূর্ণ উদাসীন হইয়াই অন্যান্য কার্য্যে মনোযোগী হইলাম।

'ষ্ট্যাণ্ডার্ড বেয়ারার' লইয়াও ক্রমে বিপন্ন হইয়া পড়িলাম। শ্রীঅরবিন্দ এই সময় হইতেই আমার কর্ম্মের তাল খুঁজিয়া পাইতেছিলেন না। বারীন-দাও কেমন একটু বিরক্ত হইয়াছিলেন। তিনি লিখিলেন "আমি ভগবানের প্রেরণার কীট, বুঝি তোমার আনন্দের সাথী হইতে পারিলাম না!" বেশ অনুভব করিতেছিলাম, আমি যেমন আমারও নহি, তেমনি কাহারও হইতে পারিতেছি না। গৃহদেবীও যেন আমায় সামলাইতে পারেন না। এক প্রকার ক্ষিপ্তের ন্যায় যখন যাহা মাথায় আসে, তখনই তাহা করি, নিরঙ্কুশ মাতঙ্গের ন্যায় ছুটিয়া চলি। সুপথ-কুপথ কিছুই জ্ঞান নাই। এই সঙ্গে আবার একখানা সাপ্তাহিক 'নবসঙ্ঘ' পত্রিকা বাহির করিলাম।[১] একদিকে

১। ১লা নভেম্বর ১৯২১ খৃঃ, ১৫ই কার্ত্তিক ১৩২৭ বঃ।

ব্যবসা-বাণিজ্য, সংবাদপত্র; অন্যদিকে শ্রীঅরবিন্দের সতর্কবাণী, বারীন-দার কর্ম্মস্রোতের সহিতও এক হইতে পারি না; একটা বিশৃঙ্খল কর্ম্মের আবর্ত্তে লাট খাইতে লাগিলাম। পূজা আসিল। প্রতি বৎসরের ন্যায় পণ্ডিচারী হইতে অমৃতেরও পত্র পাইলাম। বারীন-দাও স্নেহ করিয়া লিখিলেন "দাদা, মীরার জন্য কাপড় পাঠিও, বেচারীর বড় কষ্ট, সে আর দেশী পোষাক ছাড়া কিছু পরে না...। ভাল দেশী ও ভাল পাড়ের দামী কাপড় পাঠান ভাল। সে আমাদের যে জিনিষ, সাজাতে ইচ্ছা করে।"

বারীন-দার পত্রের শেষে আরও যে দুই-একটী ছত্র ছিল, তাহা আনন্দের সহিত চিন্তাভারই বৃদ্ধি করিল। তিনি লিখিয়াছিলেন "আমার সব ওলট-পালট হয়ে গেল। কত দূরে ঘাট কিছু জানি-নে; বোধ হয় না জানাই এ ঘাটের পরম জানা। তোমার সৃষ্টির মুখ চেয়ে অরো বসে' আছে, দেখো দাদা, সৃষ্টি যেন নিখুঁত হয়। তোমার উপর প্রকাণ্ড ভার।"

অগ্নিপ্রেরণায় আমি অস্থির উন্মাদ, শ্রীঅরবিন্দের আকুতির অনুভূতি, বারীন-দাকে আপনার করারও বড় সাধ; আর চন্দননগরে তরুণমণ্ডলীর মধ্যে যোগের বীজ-বপন; তার উপর অর্থসৃষ্টির চিন্তা। নবসৃষ্টির সহস্রধারা মাথা পাতিয়া ধরার দুর্জ্জয় সাধন—সে যে কি অবস্থা, তাহা অনুমেয়।

নলিনী, সুরেশ, সৌরীন প্রভৃতি পরিহাস করিয়া কত বিবস্ত্র চিত্র আঁকিয়া আমায় বুঝাইত—"শীঘ্রই বস্ত্র পাঠাইতে হইবে, নতুবা অবস্থার নিদর্শন পত্রেই বুঝিয়া লইবেন।" এত আপনার জন আত্মীয়স্বজন হয় নাই। পূজার কাপড় যথারীতি পাঠাইলাম। ফরাসডাঙ্গার লাল-বাগানের ধুতি-চাদর শ্রীঅরবিন্দের জন্য বরাদ্দ ছিল। মীরা দেবীকেও লালবাগানের সর্ব্বোৎকৃষ্ট শাড়ী পাঠাইলাম—আমার স্ত্রীই ইহা পছন্দ করিয়াছিলেন।

দেখিতে-দেখিতে বৎসর শেষ হইয়া আসিল। অন্তরে কি এক অব্যক্ত আবেগ, শান্তি পাইতেছিলাম না। আত্মসমর্পণ-মন্ত্র সিদ্ধ হওয়ার পথে শুধু দেখিয়া চলিতাম—আত্মপূর্ত্তি অথবা আত্মদান, কোন্ পথ প্রশস্ত হইতেছে? অন্তরদৃষ্টি চিরদিন সুনির্ম্মল ছিল। বুদ্ধির দুয়ার মুক্ত হওয়ায়, জ্ঞানঘন শুভ্র জ্যোতিস্তরঙ্গ মাথার উপর ঘনাইয়া উঠিত। বৈরাগ্যের তিলকই ললাটে ফুটিত। কে যেন অলক্ষ্যে থাকিয়া আমায় নূতন দেশে লইয়া যাইতে চাহিত। আত্মসমর্পণের সূত্র ধরিয়া ধর্ম্মসাধনার নানা প্রকরণ আমার মনে

নূতন-চিন্তান্দোলনের তরঙ্গ তুলিত, সঙ্গে-সঙ্গে মহালক্ষ্মীর চরণসঙ্কেত শুনিয়া চমকিয়া দেখিতাম—গৃহপ্রাঙ্গণে শতদল-শোভা বিস্তার করিয়া গৃহলক্ষ্মী ঘুরিয়া বেড়াইতেছেন।

ঠিক এই সময়ে পরম সুহৃৎ দেশপ্রেমিক কুমার কৃষ্ণ মিত্রের রিখিয়ায় নিমন্ত্রণ পাইলাম। কর্ম্মচক্র হইতে দূরে অনাবর্ত্ত জীবনক্ষেত্রে গিয়া, ১৯২১ খৃষ্টাব্দে সুবিশাল তীর্থরচনার পূর্ব্বে গৃহদেবীকে লইয়া কয়েকদিন প্রবাসে থাকাই শ্রেয়ঃ করিলাম। কিন্তু ভাগ্য আমার চিরদিন যেমন, এ ক্ষেত্রেও তাহার ব্যত্যয় হইল না। বিশ্রামের আশা দুরাশা হইল। বুঝিলাম—কর্ম্মময় জীবন যার অমোঘ বিধান, তাহা এক দিনও রুদ্ধ থাকিবে কেন? রিখিয়ায় গিয়াই সংবাদ পাই—"মঁসিয়ে পল রিশার পণ্ডিচারী হইতে চন্দননগরে আসিয়াছেন, শীঘ্র আসুন।" পত্নী যার ছায়া, কায়ার অনুগমনে তাহার বাধে না; যেমন হাসিমুখে তিনি আসিয়াছিলেন রিখিয়ায়, তেমনি হাসিমুখেই ফিরিলেন স্বধামে।

রিখিয়া হইতে ফিরিয়া দেখিলাম—মঁসিয়ে রিশার সশরীরে সম্মুখে দণ্ডায়মান। তিনি চিরদিনের জন্ত পণ্ডিচারী ছাড়িয়া আসিয়াছেন। তাঁর পত্নী মীরা দেবী শ্রীঅরবিন্দের নিকট সর্ব্বতোভাবে আত্মসমর্পণ করিয়াছেন। মঁসিয়ে রিশার শূন্যহৃদয় লইয়া কক্ষচ্যুত নক্ষত্রের ন্যায় ছুটিয়া আসিয়া আমার ভবনে দিনযাপন করিতে লাগিলেন।

গৃহদেবীর কাজ বাড়িল। সাহেবের প্রয়োজন-পূরণের উৎকণ্ঠায় তিনি অতিশয় ব্যস্ত হইয়া পড়িলেন। কিন্তু মঁসিয়ে রিশার নির্ব্বিকার চিত্তেই আমাদের আচার-ব্যবহারের সহিত একাত্ম হইয়া, অতি সহজ-ভাবেই দিনাতিপাত করিতে লাগিলেন। তাঁহার জন্য নূতন কিছু ব্যবস্থা করার প্রয়োজন হইল না। ঘণ্টার তালে-তালে জলযোগ, মধ্যাহ্নভোজন, নৈশাহার, সবই নির্ব্বিবাদে চলিল। দুই-চারি দিন পরেই ২২শে পৌষের উৎসব। মঁসিয়ে রিশারকে লইয়া এই বারের উৎসব-আয়োজনের আড়ম্বর কিছু বাড়িল। তাঁহার সঙ্গে দুইজন মিসেস বেসাণ্টের শিষ্যও আসিয়াছিলেন। পণ্ডিচারী হইতে নলিনীকান্ত গুপ্ত ও সুরেশচন্দ্র চক্রবর্ত্তী এই উৎসবে উপস্থিত হইয়াছিলেন। ১৫ই আগষ্টের ন্যায় ২২শে পৌষের উৎসব এবার বেশ জাঁকাইয়া উঠিয়াছিল। চন্দননগরের বিশিষ্ট কয়েকজন ভদ্রলোকও নিমন্ত্রিত হইয়াছিলেন। এই সভায় আমি সঙ্ঘের মধ্যে নব-সমাজ-প্রবর্ত্তনের সূচনা-স্বরূপ শ্রীমান্ খগেন্দ্রনাথ বসুর সহিত শ্রীমতী অমিয়বালার বিবাহ-প্রস্তাব ঘোষণা করি। এই নব দম্পতির মধ্যে সম্ভোগ-স্পৃহা না রাখার জন্য দ্বাদশ বৎসর উভয়কে ব্রহ্মচর্য্য-রক্ষা করিতে বলি। এই প্রেরণা আমার নিজেরই; ইহার বহন-সামর্থ্য নব দম্পতির কতখানি আছে, সে বিচার করার অবকাশ সেদিন আমার ছিল না। রক্ত-মাংসের ক্ষুধার চেয়ে অন্তরের প্রেম ও ঐক্য আমার কাছে তখন স্বতন্ত্ররূপে প্রকাশ পাইয়াছিল। আমার সংসর্গে যে কেহই আসিত, রক্ত-মাংসের উর্দ্ধেই তাহাকে উঠিয়া দাঁড়াইতে উপদেশ দিতাম,

সাহস দিতাম, সকল প্রকার সাহায্য করিতেও কুণ্ঠিত হইতাম না। এবার ২২শে পৌষের উৎসব-পর্ব্ব এই ঘোষণায় বৈশিষ্ট্যপূর্ণ হইয়াছিল।

বাংলায় স্বদেশী যুগের পর ১৯২১ খৃষ্টাব্দে এক নব-যুগ পর্ব্ব দেখা দিয়াছিল। মহাত্মা গান্ধীর শক্তি ও প্রভাব নিখিল ভারত-জাতিকে নূতন মুক্তিস্বপ্নে উদ্বুদ্ধ করিয়াছিল। জালিয়ানওয়ালাবাগের নৃশংস হত্যাকাণ্ড উপলক্ষ্য করিয়া মহাত্মা গান্ধী ভারতে স্বরাজান্দোলনের অগ্নিপ্রবাহ সৃষ্টি করিয়াছিলেন। বাংলার দেশপ্রাণ চিত্তরঞ্জন দাশ মহাত্মার রাষ্ট্রনীতিক আদর্শে উদ্বুদ্ধ হইয়া সর্ব্বত্যাগী হইলেন। অসহযোগ আন্দোলনের এই অগ্রপুরোহিতের পাঞ্চজন্য-ফুৎকারে দেশের আবাল-বৃদ্ধ-বনিতা নবপ্রাণ অনুভব করিল। অসংখ্য ব্যবহারজীবী, কবি, সাহিত্যিক, অধ্যাপক তাঁহার পদাঙ্কানুসরণ করিলেন। তারপর তাঁর কণ্ঠে তরুণদের লক্ষ্য করিয়া ভৈরব-বিষাণ গর্জ্জিয়া উঠিল। সে আহ্বান তরুণ ছাত্র-জীবনে ঝটিকাবর্ত্তে সমুদ্রবক্ষের ন্যায় বিপুল আলোড়ন তুলিল। বিশ্ববিদ্যালয় হইতে স্বাধীনতা লক্ষ্যে রাখিয়া দলে-দলে ছাত্রগণ পথে আসিয়া দাঁড়াইল। ১৯০৫ খৃষ্টাব্দের বঙ্গ-ভঙ্গ আন্দোলন অপেক্ষা ১৯২১ খৃষ্টাব্দের স্বাধীনতার এই ভীম আবর্ত্ত অধিকতর ব্যাপক হইয়া উঠিল। বাংলায় দেশবন্ধু চিত্তরঞ্জন দেশের এই অপূর্ব্ব জাগরণের সাড়া পাইয়া উন্মাদ হইলেন; জাতির এই মহাশক্তিকে যথারীতি নিয়ন্ত্রিত করার জন্য তাঁর সেই প্রাণপণ পরিশ্রমের কথা আমরা ভুলিতে পারি না।

দেশের জাতীয় জীবনের এই ভীম প্রবাহ আমাদের চিত্তও আকর্ষণ করিল। কিন্তু কেন্দ্র-লক্ষ্য এমনই সুনির্দ্দিষ্ট হইয়া গিয়াছিল যে, সে স্থান হইতে একটী মুহূর্ত্তের জন্য আমরা বিচলিত হইলাম না। শ্রীঅরবিন্দ যে নব বিধানের জন্য আমাকে কেন্দ্র করিয়া একটী সংহতি-সৃষ্টির প্রেরণা সঞ্চার করিতেছিলেন, তাহাতে জাতীয়তামূলক নব-নব আন্দোলন আমাদের কর্ম্ম-সাফল্যের সুযোগই দিত, তাহার মধ্যে নিজেদের সন্নিবিষ্ট করিয়া দিবার বিন্দুমাত্র আকর্ষণ অনুভব করিতাম না। এই সকল ঘটনার সম্মুখে তর্জ্জনী সঙ্কেত করিয়া তিনি বলিতেন :

"It is a chaos and not a new order and it is essential that we should throw our spirit and idea upon this fermentation and draw what is best among its personalities and

**forces to the side and service of our ideal, so as to get a hold and a greater means of effectuation for it in the near future."**

অর্থাৎ "ইহা নব বিধান নহে, একটী গণ্ডগোল। প্রয়োজন আমাদের ভাব ও আদর্শ এই আবর্ত্তের উপর প্রয়োগ করা এবং ইহার মধ্যে যে সকল ব্যক্তি ও শক্তি আছে, তাহার উত্তমাংশকে আমাদের আদর্শবাদের অনুকূলে টানিয়া আনা, যাহাতে অদূর ভবিষ্যতে আমাদের প্রতিষ্ঠা বৃদ্ধি পায় এবং ইহাকে কার্য্যকরী করার জন্য আমরা অধিকতর সহায়তা লাভ করি।" শ্রীঅরবিন্দের সঙ্কেত সেদিন মৃত্তিকাগর্ভে বীজের ন্যায় অদৃশ্য হইয়াই থাকিত; কিন্তু তদনুযায়ী কার্য্য স্বভাবতঃই প্রকাশিত হইয়া পড়িত। প্রতিজ্ঞাকে সম্মুখে রাখিয়া তদনুযায়ী দৃষ্টান্ত-সৃষ্টির জন্য মানুষের যে কসরৎ, তাহা আমাদের ছিল না। তিনি যাহা বলিবেন, তাহা শাশ্বত-বাণী এবং উৎসর্গমন্ত্র সিদ্ধ হইলে, তদ্ব্যতীত অন্য কিছু হইতেই পারে না—এই বিশ্বাসেই আমার সমস্ত কর্ম্ম শক্তিপূত হইত। এই অন্তর-প্রেরণায় উদ্বুদ্ধ হইয়াই মহাত্মা গান্ধীর চরকা ও খাদি আন্দোলনের বহু পূর্ব্বেই আমি স্বদেশী-বস্ত্র-বয়নের সাধনা নিজেদের মধ্যে প্রবর্ত্তিত করিয়াছিলাম। "মৃণালিনী বস্ত্রবয়ন কার্য্যালয়" তাহারই নিদর্শন। এবার দেশব্যাপী এই ছাত্রান্দোলনের জাতীয়-প্রেরণা আমায় এক অভিনব পথে আকর্ষণ করিল। বিদ্যা-বুদ্ধি, অর্থ-সামর্থ্য হিসাব করিয়া যাঁহারা কর্ম্মে অগ্রসর হন, তাঁহাদের ভাব প্রশংসার্হ, সন্দেহ নাই; কিন্তু আমার ভাগ্যলেখা বিধাতার বিধানে সম্পূর্ণ স্বতন্ত্র ধরণের। সন্তরণ শিখিয়া জলে নামার নিয়ম সর্ব্বজন-হিতকর; আমি কিন্তু সন্তরণপটু না হইয়াও, ঈশ্বরেচ্ছায় নির্ভর করিয়াই জলে ঝাঁপ দিয়া পড়িলাম। জীবন-মরণ তৃতীয়-শক্তির হস্তেই নির্ভর করিয়াছে চিরদিন। ১৯২১ খৃষ্টাব্দের ছাত্রান্দোলন সহায়সম্পদহীন হইয়াও ঘরে ডাকিয়া আনিলাম বিনা সঙ্কোচে। সে কথা পরে বলিতেছি।

মঁসিয়ে রিশার আমার নিকট আগমন করিলে, শ্রীঅরবিন্দ তাঁহার বিষয়ে জানিবার জন্য কিঞ্চিৎ ব্যস্ত হইয়া পড়িয়াছিলেন। মঁসিয়ে রিশারের অন্তরের কথা জানিবার জন্য স্বভাবতঃ আমিও কিছু ব্যগ্র হইয়াছিলাম; কিন্তু কোন কথাই তিনি ব্যক্ত করিতেন না। তিনি কেবলই বলিতেন—

"শ্রীঅরবিন্দকে আমি অতি-মানবের ক্ষেত্রে স্থান দিয়া প্রতারণা করিয়াছি, এই সত্য আমি আর রক্ষা করিতে পারি না, ইহাই দুঃখ; আমার এই দৃষ্টিভ্রান্তি নিজের জীবনকে বিষাক্ত করিয়াছে। আমি যাহা ছাড়িয়া চলিয়াছি, তাহার দিকে আর চাহিব না, ফিরিব না—ইহাই আমার সঙ্কল্প।"

অতিশয় ব্যথিত ও আর্ত্তের ন্যায় মঁসিয়ে রিশার তপ্ত দীর্ঘ-নিঃশ্বাস পরিত্যাগ করিতেন। জ্যোৎস্না-রাত্রিতে গঙ্গাতীরে সারা রাত্রি বসিয়া প্রশ্নের পর প্রশ্ন করিতাম—তাঁহার মর্ম্মব্যথার মূল কারণটী খুঁজিয়া বাহির করিবার জন্য। মনের অন্তরালে সে কারণের আভাস যে না ভাসিত, তাহা নহে; কিন্তু তাহা আমলে আনিতে বাধিত। মঁসিয়ে রিশারের মুখ হইতে তাই তাঁর ব্যথার সূত্রটী বাহির করার চেষ্টা করিতাম। এই ফরাসী পুরুষের মহত্বের কথা না বলিলে, তাঁহার প্রতি অবিচার করা হইবে। তাঁহার মুখে কোনদিন তাঁহার নিদারুণ মর্ম্মক্লেশের সত্য ইতিহাস আমি শুনি নাই। বাণবিদ্ধ হরিণের ন্যায় বক্ষঃ চাপিয়া আর্ত্তকণ্ঠে তিনি বলিতেন "আমি রক্ত নহি, মাংস নহি, নশ্বর হৃৎপিণ্ড নহি। আমি আত্মা, শাশ্বত সনাতন"—বলিতে-বলিতে এক শুভ্র-চেতনালোকে তাঁহার মুখমণ্ডল প্রদীপ্ত হইয়া উঠিত, তিনি স্বস্তির নিঃশ্বাস ছাড়িয়া কিঞ্চিৎ হৃদয়-ভার লঘু করিতেন।

মঁসিয়ে রিশারের প্রসঙ্গ লইয়া গৃহদেবীর সহিত নানা প্রসঙ্গে বহু তর্ক করিয়াছি। এই বিদেশীর অব্যক্ত-বেদনার পরশ যেন তিনিও বুকে লইয়া একটা দীর্ঘ নিঃশ্বাস ছাড়িয়া বলিতেন "ঐ ব্যক্তির দুঃখের কথা তোমরা বুঝিবে না; আমি কিন্তু বলিতে পারি, ঐ বিষণ্ণ-মূর্ত্তির মর্ম্মে-মর্ম্মে ব্যথার রাগিণীর অর্থ কি!"

আমি এই অপ্রিয় প্রসঙ্গের বিশদ চিত্র আঁকিব না। তবে মানুষ কোন গুরুতর অপ্রিয় সত্য সহিষ্ণুতা, আত্মমর্য্যাদা ও মহত্বের প্রেরণায় চাপিয়া চলার চেষ্টা করিলেও, জীবনের কোন-না-কোন ঘটনায় তাহার অভিব্যক্তি প্রকাশ হইয়া পড়িবেই। মঁসিয়ে রিশার দিনের পর দিন উদয়াস্ত হাসি-কথায়, অধ্যয়নে, অধ্যাপনায় জীবনের স্বাচ্ছন্দ্যমূর্ত্তি অম্লান রাখার যতই চেষ্টা করুন না কেন, থাকিয়া-থাকিয়া কালবৈশাখীর ঝড়ে কোথা হইতে মেঘ আসিয়া তাঁহার সবখানির উপর কালী ঢালিয়া দিত, শত সতর্কতা সত্বেও তাঁহার সে ভীষণ মূর্ত্তি মাঝে-মাঝে আমাদের সন্ত্রস্ত করিত। একদিন ইহার চরম

হইল ; সেই ঘটনাতেই মঁসিয়ে রিশারের বর্মাবৃত হৃদয়ের দুঃখ গলিত লৌহের ন্যায় প্রকাশিত হইয়া পড়িল।

এক সন্ধ্যাকালে শ্রীঅরবিন্দের সাধনপ্রসঙ্গ লইয়া আমাদের আলোচনা চলিতেছিল। কথায়-কথায় মনে হইল—মঁসিয়ে রিশার শ্রীঅরবিন্দের প্রতি আমার শ্রদ্ধা-বিশ্বাসের গভীরতা মাপিয়া দেখার চেষ্টা করিতেছেন। সেদিন তাঁহার কথা তাই আমার কানে যেন বেসুরা বাজিতেছিল। আত্মসমর্পণের সাধনা ব্যক্তিকে আশ্রয় করিয়া হয় কি না, এইরূপ তর্ক-প্রসঙ্গে মঁসিয়ে রিশার সমর্পণের কেন্দ্র অপৌরুষেয় অনন্ত-তত্ত্বই হইতে পারেন, এই কথাই প্রতিপাদন করিতেছিলেন। প্রাণভৃৎ দেহীর আত্মসমর্পণ অব্যক্তকে আশ্রয় করিয়া সিদ্ধ হয় না, ইহাই আমার প্রতিপাদ্য। কথায়-কথায় কণ্ঠস্বর আমাদের উচ্চগ্রামে উঠিয়াছিল। ব্যক্ত পুরুষের কাছে আত্মসমর্পণ শ্রেয়ঃ, ইহার দৃষ্টান্তস্বরূপ আমি মাদাম রিশারের কথা সরাসরি উত্থাপন না করিয়া, তাঁহার লিখিত অভিমত প্রমাণ-স্বরূপ দেখাইবার জন্য "প্রবর্ত্তক-"এর যে সংখ্যায় মীরা দেবীর ছবি সহ আত্মকথা বাহির হইয়াছিল, সেই সংখ্যাটি তাঁহার নিকট ধরিলাম। তিনি অতি দ্রুত "প্রবর্ত্তক-"এর পাতাগুলি উল্টাইয়া, মীরা দেবীর ইংরাজী উক্তিটী পড়িয়া লইলেন ; তারপর যে অভাবনীয় পরিবর্ত্তন তাঁহার চক্ষে ও মুখে প্রকাশিত হইল, ভাষায় তাহার প্রকাশ হয়না।

লেখাটি পড়ার সঙ্গে-সঙ্গে বেতসপত্রের ন্যায় তাঁহার সর্ব্বশরীর কাঁপিতে লাগিল, তারপর "প্রবর্ত্তক"টী দৃঢ়মুষ্টিতে উঠাইয়া আমার উপরে তিনি তাহা সজোরে নিক্ষেপ করিলেন। পরে সেই দীর্ঘ বলিষ্ঠ পুরুষ বজ্রমুষ্টি উদ্যত করিয়া আমার দিকে ধাবিত হইলেন। অকস্মাৎ তাঁহার এই ভীমমূর্ত্তি আমায় বিচলিত করিল। তাঁহার ঘূর্ণায়মান রক্ত-চক্ষুঃ দেখিয়া মনে হইল—তিনি উন্মাদ হইয়াছেন। গৃহমধ্যে একা তাঁহার নিকট অবস্থান করা নিরাপদ মনে হইল না ; ঘর হইতে বাহির হইয়া অন্যের সাহায্যে তাঁহাকে সান্ত্বনা দিবার ব্যবস্থার জন্য আমার বন্ধুদের অন্বেষণ করিলাম। তাহাদের দুই-চারি জনকে লইয়া যখন গৃহমধ্যে প্রবেশ করিলাম, দেখিলাম—মঁসিয়ে রিশার নাই, ঘরে তাঁর যে সামান্য আসবাব-পত্র ছিল, মুহূর্ত্তের মধ্যে সেগুলি লইয়াই তিনি প্রস্থান করিয়াছেন। নানাস্থানে খোঁজ করিয়া যখন তাঁহাকে পাওয়া গেল না, তখন নিরাশ হইয়া বাড়ী ফিরিলাম। গৃহলক্ষ্মী

জিজ্ঞাসা করিলেন "লোকটি গেলেন কোথায়? আত্মহত্যা করিবেন না তো!"

অবস্থাটি তখনও তলাইয়া বুঝিতে পারি নাই। ঘটনার আদ্যোপান্ত শুনিয়া আমার স্ত্রী বলিলেন "তোমাদের বুদ্ধিশুদ্ধি একেবারেই নাই! পুরুষ-মানুষ যাহা সহিতে পারে না, সেইখানে আঘাত দিয়া তুমি ভাল কর নাই।"

এই ঘটনায় নানা দ্বন্দ্ব-সংশয়ে আমার হৃদয়ে ঝড় বহিতে লাগিল। স্ত্রীর সহিত এই প্রসঙ্গ লইয়া অনেক আলোচনা চলিল। মঁসিয়ে রিশারের আচরণ যতই বুদ্ধিহীনতার লক্ষণ বলিয়া আমি প্রমাণ করিতে চাহিলাম, ততই তিনি প্রতিবাদ করিয়া বলিতে লাগিলেন "ইহা হয় না। নারীর আত্মসমর্পণ স্বামীর কাছেই; স্বামী যাহার নাই, তাহার কথা বলিতেছি না।" আমি বলিলাম "স্বামীর কাছেই যে নারীর আত্মসমর্পণ হইবে, এমন কথা বেদ-বাণী নহে।"

তিনি বলিলেন "তাহা না হইতে পারে, কিন্তু স্বামীর সম্মতি তাহাতে থাকা চাই।"

আমি বলিলাম "স্বামী যদি সম্মতি না দেন, নারীও মানুষ, সে কি তার সত্যকে এইজন্য অস্বীকার করিবে?"

তিনি বলিলেন "সত্য-মিথ্যার বিচার-বুদ্ধি আমার নাই। স্বামীও সত্য। এক সত্যকে অস্বীকার করিয়া আর এক সত্য মিলিতে পারে, ইহা আমি স্বীকার করি না। আমাদের ঘটে যে বুদ্ধিটুকু আছে, তাহা দিয়াই তোমায় বুঝাই—তোমাকে ছাড়িয়া আমি যদি মহত্তর সত্যে আশ্রয় লই, তোমার মন কি তাহাতে সান্ত্বনা পাইবে?"

বলিলাম বটে, কোন মহত্তর সত্য পাইলে, আমার আপত্তি তাহাতে কেন হইবে; কিন্তু বস্তুতঃ ঘটনা এইরূপ হইলে, কিরূপ দাঁড়াইবে, তাহা আমায় ভাবিতে হইয়াছিল।

সাংসারিক বা সামাজিক সম্বন্ধের সহিত অধ্যাত্মক্ষেত্রের সামঞ্জস্য লইয়া আমার মনে তীব্র আন্দোলন চলিয়াছিল; সংস্কার অথবা ভারতের ইতিহাস যে মনোবৃত্তি আমার গড়িয়া দিয়াছে, তাহাতে এই বিষয়টী স্বচ্ছন্দ ভাবে গ্রহণ করিতে আমার বাধিয়াছিল, এ কথা স্বীকার না করিলে মিথ্যা প্রশ্রয় পায়।

মানুষ সত্য হইতে সত্যের আশ্রয়ে চলিয়াছে অথবা মিথ্যা হইতে সত্যে আশ্রয় লইতেছে, এ কথার উত্তর কে দিবে? যাহা শ্রেয়ঃ, তাহা গ্রহণ করিতে যদি বাধা দাঁড়ায় স্ত্রী-পুত্র, আত্মীয়-স্বজন, যশঃ-খ্যাতি, তবে তাহা বিসর্জ্জন দিয়াই চলিতে হইবে। মীরা দেবীর আজীবন-স্বপ্ন সফল হওয়ার শুভ সুযোগ যেখানে, সেখানে তাঁহার সমস্ত অতীতটাকে বিসর্জ্জন দেওয়াই তো তাঁর সৎসাহস ও সত্যানুরাগের পরিচয়। মীরা দেবী যাহা করিয়াছেন, তাহাই তাঁহার অধ্যাত্ম-ধর্ম্ম। মঁসিয়ে রিশার সে ধর্ম্ম স্বীকার করিতে পারেন নাই; কাজেই তাঁহাকে পত্নীত্যাগ করিতে হইয়াছে। কিন্তু ব্যথা তাঁহার সঙ্গী হওয়ায়, ভদ্রলোক শান্তিহীন; জীবন তাঁর মরুভূমি হইয়াছে। আত্মসমর্পণের কষ্টি-পাথরে আপন পর হয়, পর আপন হয়, এ রহস্য চিরাচরিত। এই ক্ষেত্রে মাতা পুত্রহারা হয়, পত্নী পতি হারাইয়া অশ্রু বিসর্জ্জন করে; সংসারে এমন ঘটনাঘটন বিরল নহে। যার যে আপন, সে তার নিত্যসঙ্গী। এই জীবন-মরণের সম্বন্ধ অধ্যাত্ম-জীবনসাধনায় মিলিতে পারে; জাগতিক সম্বন্ধও যদি নিত্য হয়, তবে তাহা শ্রেয়ঃকে ক্ষুণ্ণ করিবে না। বুঝিলাম—মঁসিয়ে রিশার আশ্রয় নয়, শ্রীঅরবিন্দই মীরা দেবীর আপন জন। এইখানে আত্মনিবেদন করিতে গিয়া তাঁহার সর্ব্বস্ব-পণ আত্মোৎসর্গেরই যোগ্য দক্ষিণাস্বরূপ। মঁসিয়ে রিশার বিপরীতধর্ম্মী, অতএব তাঁহাকে চিরবিদায় লইতে হইল। মঁসিয়ে রিশারের উদ্দেশ্যে অশ্রু তর্পণ করিয়া এই মর্ম্মান্তিক ব্যাপারটির যবনিকাপাত হইল।

শীতের জড়তা শেষ হইল। বসন্তের আভাসে প্রাণে পুলক জাগিল। জাতীয়তার সাধন-ক্ষেত্রে নব প্রাণের সাড়া উঠিয়াছিল; আমরাও সেই জাগরণের তরঙ্গে গা ভাসাইয়া নিজেদের অন্তর-বীণায় যে সুর-মূর্চ্ছনা উঠিতেছিল, তাহাই উদাত্তকণ্ঠে ঘোষণা করিলাম।

গৃহ নাই, সম্পদ্ নাই, আচার্য্য নাই, কিছুই নাই—'নবসঙ্ঘ'-এ নব বিদ্যাপীঠ প্রতিষ্ঠার কথা প্রকাশ করিলাম। দেশবাসীর নিকট প্রার্থনা করিলাম—"চাই প্রাণ, চাই অর্থ। কাহার প্রাণ আছে এস, সাহায্য কর—দেশসেবায় সমুৎসুক শত জন তরুণের শিক্ষাদীক্ষায় নবজীবনলাভের ব্যবস্থা করি। ভিক্ষার জন্য হাত পাতিব না; মাসিক বার আনা সুদে একশত টাকা ঋণ

দাও। সংগৃহীত অর্থে ব্যবসা করিয়া উহার লভ্য হইতে সুদ বাদে যে অর্থ থাকিবে, এই নব বিদ্যাপীঠের তাহা হইতেই ব্যয়নির্ব্বাহ হইবে।"

এমন অদ্ভুত দায়ের বোঝা মাথায় লইয়া কর্ম্মসূচনা বাতুল না হইলে, অন্যের পক্ষে সম্ভবপর নহে—ইহা সকলেই বলিবেন। সেদিন এই পথে অন্য কোন নিষেধই ছিল না, একমাত্র বাধা ছিলেন আমার স্ত্রী। তিনি বলিলেন "এক বৎসর ধরিয়া যত টাকা ঋণ হইয়াছে, তাহার আয়ের হিসাব কিছু করিয়াছ কি?"

হিসাবের দিন তখনও আসে নাই। আমি কেবল জীবনের খাতায় অঙ্কের সংখ্যাই বসাইয়া চলিয়াছি। হিসাবের তাগিদ কেহ দিলে, বিরক্তির সীমা থাকিত না। আমি তাঁহাকে ধমক দিয়া বলিলাম "ঈশ্বরের আদেশ—বিদ্যাপীঠ খুলিতে হইবে। তাহার জন্য যাহা প্রয়োজন, তাহা পূরণ করার পথে তুমি প্রতি পদে বাধা দাও কেন?"

তিনি বলিলেন "ভগবানের আদেশের সঙ্গে-সঙ্গে তাহার সুব্যবস্থাও তো ভগবান দিবেন! ঋণেই তো দিন-দিন ডুবিতেছ; ইহার দিকে লক্ষ্য না দিলে, দাসীর কথা যেদিন মিষ্ট লাগিবে, সেদিন যে আর বাঁচার পথ থাকিবে না!"

একটু ভাবিলেই তাঁহার কথা যে সমীচীন, তাহা বুঝা যাইত; কিন্তু আমার প্রেরণাকে আমি অস্বীকার করিতে পারি না। বিদ্যাপীঠ হইবেই; কেন-না, ইহা ঈশ্বরেচ্ছা। ঋণও হইবে, ইহাও তাঁহার ইচ্ছা; নতুবা ঋণ দেয় কে? ঋণের ধর্ম্ম—উহা পরিশোধনীয়, অতএব সে-ই তার স্বধর্ম্ম স্বয়ং রাখিবে। আমার দুশ্চিন্তার প্রয়োজন নাই। এই বুদ্ধি আমার। দুঃখের আবর্ত্ত দেখিয়া অনেকে এই পথে আতঙ্কিত হইবেন; আমার সুখ-দুঃখ দুই-ই তুল্য। ঈশ্বর যাহা চাহেন, তাহাই আমার করণীয়। ঋণের পর ঋণ মিলিল। হিসাব করিয়া দেখিলে, সেদিনও দেখিতাম—১৯২০ খৃষ্টাব্দের ঋণকৃত সমস্ত অর্থই যাহাদের হস্তে ব্যবসার জন্য প্রদত্ত হইয়াছে, তাহারা শনৈঃ-শনৈঃ তাহা আত্মসাৎ করিয়া লইতেছে অথবা ব্যবসায়ে অনভিজ্ঞতাবশতঃ প্রতি পদে ক্ষতিগ্রস্ত হইয়া মূলধন নষ্ট করিতেছে। সেদিকে যিনি দৃষ্টি দিলে আমি সতর্ক হইতে পারি, তিনি যদি উদাসীন হন, আমার সেই ক্ষেত্রে কি করিবার আছে? জীবনের পথে স্বামীকে বিপন্মুক্ত করার জন্য সাধ্বীর সকল প্রয়াসই

এই ক্ষেত্রে ব্যর্থ হইয়াছিল। ঋণকৃত অর্থেই "প্রবর্ত্তক বিদ্যাপীঠ" গড়িয়া উঠিল। এই বিদ্যাপীঠের সাফল্যে জীবনসঙ্গিনীর তপস্যা ও স্নেহের দানও যে কতখানি দায়ী, সে কথা এখানে বলিবার নহে।

শুভ ১লা ফাল্গুন শ্রীপঞ্চমীর দিনে "প্রবর্ত্তক বিদ্যাপীঠ"-এর উদ্বোধন হইল।[১] উদ্বোধনসভায় বহু শিক্ষিত ভদ্রলোক উপস্থিত ছিলেন। "হিতবাদী"র অন্যতম ভূতপূর্ব্ব সম্পাদক যোগেন্দ্রকুমার চট্টোপাধ্যায় মহাশয় এই সভায় পৌরোহিত্য করেন। সভা শেষ হইলে, সমবেত জনগণকে লইয়া বিদ্যাপীঠের জন্য যে স্থান নির্দ্দিষ্ট হইয়াছিল, সেইখানে উপস্থিত হইলাম। বিদ্যাপীঠ অর্থে গঙ্গাতীরবর্ত্তী প্রায় তিন বিঘা জঙ্গলাকীর্ণ বনভূমি। আম, কাঁঠাল বৃক্ষের শুষ্ক পত্রে সমস্ত স্থানটি তখন সমাকীর্ণ। বহু লোকের পদচাপে মর্ম্মরশব্দ উঠিল। শাখায়-শাখায় সন্ত্রস্ত পক্ষিকুল অব্যক্ত শব্দ করিতে-করিতে ইতস্ততঃ উড়িতে লাগিল। কিন্তু জাতীয়তার স্বপ্ন সেদিন আমার চক্ষে ইন্দ্রজাল সৃষ্টি করিয়াছিল। অতি প্রাচীন চারিটী শিবমন্দিরের সম্মুখে একটী ক্ষুদ্র আটচালার ভগ্নস্তূপের উপর দাঁড়াইয়া আমি সকলের নিকট আমার সেই স্বপ্ন-কথা বলিলাম: "এই বিদ্যাপীঠ—এইখানে বাংলা, ইংরাজী, সংস্কৃত, হিন্দুস্থানী, ফরাসী ভাষা ও সাহিত্যের আলোচনা হইবে; ইতিহাস, তর্ক, দর্শন, সমাজ, রাষ্ট্র, মনস্তত্ত্ব, অর্থনীতির অনুশীলন হইবে; জড়বিজ্ঞান, রসায়ন, শরীর ও স্বাস্থ্যবিজ্ঞান এবং উচ্চ গণিতের শিক্ষা দেওয়া হইবে। কৃষিকর্ম্ম ও বয়নবিদ্যা, কাঠের কাজ, কামার, কুমারের কাজ প্রভৃতি শ্রমশিল্প শিক্ষা দেওয়া হইবে; ব্যবসা-বাণিজ্য, দোকানদারী, সংবাদপত্রপরিচালনার শিক্ষাদিও ছাত্রগণ এইখানে থাকিয়া লাভ করিবে।" আমার মনোপাখী তার বিচিত্র ডানা মেলিয়া কল্পনার আকাশে বিচিত্র ভঙ্গীতে উড়িতে-উড়িতে সমবেত বন্ধুদের চিত্ত আকৃষ্ট করিল। কাহারও কণ্ঠে সংশয়ের লেশমাত্র প্রকাশ পাইল না। সকলেই একবাক্যে বিদ্যাপীঠের সমুজ্জ্বল ভবিষ্যতের স্বপ্ন স্বীকার করিয়া বাড়ী ফিরিলেন। কোথায় ছাত্রাবাস? কোথায় অধ্যয়ন-অধ্যাপনার গৃহ? কোথায় গ্রন্থাগার, পাঠ্যপুস্তকাদির ব্যবস্থা? কোথায় বা অধ্যাপনার জন্য সুবিজ্ঞ অধ্যাপক? এমন অসম্ভব ব্যাপারও আমার সহতীর্থেরা সহজ ভাবেই

১। ১লা ফাল্গুন ১৩২৭ বঃ, ১৩ই ফেব্রুয়ারী ১৯২১ খৃঃ।

স্বীকার করিয়া লইল। 'নবসঙ্ঘ'-এ বিদ্যাপীঠের বিবরণ বাহির হইল। চন্দননগরের বিদ্যাপীঠের সংবাদ অন্যান্য সংবাদপত্রাদিতেও বড়-বড় অক্ষরে প্রকাশিত হইল। সঙ্গে-সঙ্গে ছাত্রদের আগমন। একে-একে অর্দ্ধশত ছাত্র আসিয়া আমায় ঘিরিয়া ধরিল। এই সকল ছাত্রদের মধ্য হইতেই যাহারা এই সাধনায় আত্মদান করিল, তাহারাই প্রবর্ত্তক সঙ্ঘের ভিত্তি সুদৃঢ় করিয়াছে, ইহা অস্বীকার করা যায় না। অতএব বিদ্যাপীঠ-রচনার স্বপ্ন যে অলীক ছিল না, এ কথা না বলিলেও চলিবে।

ছাত্রদের আবাসগৃহ নাই, ভোজনাদির সুব্যবস্থা নাই, পাঠ্যপুস্তক নাই; কিন্তু বিদ্যাপীঠের নিয়ম যথারীতি পালন করার দায়িত্ব আমি স্বয়ং গ্রহণ করিলাম। উষাসমাগমে বিদ্যাপীঠে গিয়া উপস্থিত হইতাম। ছাত্রদের লইয়া মধ্যাহ্নে ভোজনে বসিতাম। রাত্রি এক প্রহরের পর পরিশ্রান্ত হইয়া শয্যাগ্রহণ করিতাম। সেই অর্দ্ধশত ছাত্র প্রচলিত বিদ্যালাভের আশা ছাড়িয়া, কেবল আমাকে কেন্দ্র করিয়া দিনের পর দিন অতিবাহিত করিতে লাগিল। এই সময় হইতেই দুইজন ছাত্রীও এই বিদ্যাপীঠে যোগ দিয়াছিল। আমি এই সকল ছাত্র-ছাত্রীদের লইয়া নিতান্ত অজ্ঞাতসারেই সঙ্ঘের ভবিষ্যৎ গড়িয়া তুলিতেছিলাম—এ সংবাদ অন্তর্য্যামীই রাখিতেন, আর কেহ নহে।

বিদ্যাপীঠের জঙ্গল পরিষ্কার করা হইতে গৃহ-নির্ম্মাণ, তজ্জন্য অর্থ সংগ্রহ ও রন্ধনাদি গৃহকর্ম্ম—ছাত্ররাই করিত। "প্রবর্ত্তক বিদ্যাপীঠ"-এর কথা শুনিয়া ছাত্রদের ন্যায় কয়েকজন অধ্যাপকও আমায় সাহায্য করার জন্য সমাগত হইয়াছিলেন। কিন্তু কর্ম্মক্ষেত্রে আসিয়া অধ্যাপকেরা দেখিলেন—ইহা আমার দুঃস্বপ্ন ভিন্ন আর অন্য কিছু নহে; তাঁহারা প্রস্থান করিলেন। কিন্তু এই দুঃস্বপ্নকে এক মহত্তর সত্যে পরিণত করার পথে আমার প্রাণপুরুষ কোন বাধাই স্বীকার করিল না। ছাত্রগণ এক বিল্ববৃক্ষতলে এক-একখানি ইষ্টকখণ্ড লইয়া আসন করিয়া বসিত, আর আমার কণ্ঠে বাজিত শিবের ডম্বরু; কোন এক অপৌরুষেয়-সত্তা বুঝি সেদিন এই পঙ্গুকে আশ্রয় করিয়া নববেদ উচ্চারণ করিতেন। আর নবযুগের ঋত্বিকেরা সে বাণী শ্রবণ করিতে-করিতে নব জীবনের অমৃতে অভিষিক্ত হইয়া নব-সঙ্ঘ-রচনার সঙ্কল্পে দৃঢ়চিত্ত হইত।

শরীর ও মনের প্রতি শিরা-উপশিরার ক্লান্তি অপনোদন করার ভার

লইয়াছিলেন সত্যজননী। তাঁর জীবনের রাগিণী আমারই জীবনসঙ্গীত। তাই আত্মগীতি গাহিয়াই জীবনসঙ্গিনীর পূত চরিত্র অঙ্কন করার এই প্রকরণ আশ্রয় করিয়াছি। স্বামী কায়া বলিয়া যে জাতির স্বীকৃত, জায়া ছায়া বলিয়া যে জাতির সংস্কৃতি ও প্রত্যয়, সেই জাতির একজন হইয়া আমি নির্ব্বিবাদেই বলিতে পারি যে, এই কায়াকে আশ্রয় করিয়া যে কিছু ঘটনা, তাহার সবখানির জন্যই আমার সঙ্গে-সঙ্গে আমার সহধর্ম্মিণীও দায়ী; তাই তাঁর জীবনের স্বতন্ত্র ইতিহাস নাই। বিশেষ করিয়া এই সময়ে যে নিরলস কর্ম্মজীবনের আবর্ত্তে আমি চুবান খাইতেছিলাম, তাহাতে আমা ছাড়া তাঁর যে স্বতন্ত্র অস্তিত্ব আছে, তাহা খেয়াল কবার আমার তো সময়ই ছিল না! প্রতি মুহূর্ত্তে সেবার অর্ঘ্য হাতে তাঁহাকেই দেখিতাম শরীরে, অশরীরে। ভোরে উঠিয়া আলনা হইতে ধৌত বাস তিনি আমার অঙ্গে জড়াইয়া দিতেন —নিজের হাতে পরিষ্কার করিয়া পাদুকাযুগল সম্মুখে ধরিতেন—দরজায় দাঁড়াইয়া যতক্ষণ দেখা যায়, ততক্ষণ আমার দিকে চাহিয়া থাকিতেন। বিদ্যাপীঠে আসিয়া বাণীপ্রবাহের শেষে কণ্ঠ যখন নীরব হইয়া আসিত, অবসাদে স্নায়ু-নিচয় নিস্তেজ হইয়া পড়িত, দেখিতাম—প্রাতরাশের থালি হাতে নির্দ্দিষ্টা সেবিকার আগমন—সঙ্গে করিয়া আনিত তাঁরই হৃদয়ের অকৃত্রিম শ্রদ্ধা ও করুণার স্পর্শ। মধ্যাহ্নের আহ্বান বিলম্বিত হইত না। তিনি নিজ হাতেই আমার অভ্যঙ্গ তৈলমর্দ্দিত করিতেন—মস্তকে সুগন্ধি সুশীতল তৈল মর্দ্দন করিতে-করিতে সুকরুণ কণ্ঠে বলিতেন "ইস্, ব্রহ্মতলাটা তপ্ত খোলার মত আগুন হয়ে উঠেছে!"—চক্ষের কোলে বুঝি অশ্রুবিন্দু উথলিয়া উঠিত! বুঝি তাঁর মনে হইত—রক্ত-মাংসের শরীরে এত শ্রম সহিবে না। অকারণ নিষ্ঠুর ভবিষ্যতের দিকে চাহিয়া তাঁর চিত্ত বেদনাতুর হইয়া উঠিত। তাই বিজড়িত কণ্ঠে তিনি বলিতেন "কাজ তো সবাই করে, তুমি কেন এমন আপনহারা; নিজের শরীরের দিকে দৃষ্টি না রাখলে, আমি বড় অসহায় হয়ে পড়ি যে!"

আমি তাঁকে বক্ষে চাপিয়া সান্ত্বনা দিয়া বলিতাম "আমার কথা নয়, আমি কিছু নই, আমার কথার মূল্য কিছু নাই; কিন্তু তুমি, তোমার নিষ্ঠা ও ভক্তি আমায় বলায়, এ তোমারই কথা—আমি মরব না; তুমি এই বিষয়ে নিশ্চিন্ত হও।" এই কথায় তিনি বড় ভরসা পাইতেন। তাঁহার বদনে

অনিন্দ্য-শ্রী ঝলসিয়া উঠিত। সীমন্তের সিন্দূর রক্ত উষার ন্যায় ঝিলিক দিত। হিন্দু ভারতের সে বিজয়িনী সতীমূর্ত্তি আমি দেখিয়াছি; তাই হিন্দু পুরুষের কোথায় আশা, কোথায় শক্তি ও জয়, তাহা আমি প্রত্যক্ষ করিয়াছি। আমার ধন নাই, বিদ্যা নাই, খ্যাতি নাই, ব্যক্তিত্ব নাই; কপর্দ্দকহীন ভিক্ষুক—আমার সর্ব্বসম্পদ্ গৃহলক্ষ্মীর প্রদীপ্ত নয়নের দীপ্তি, ওষ্ঠে তাঁর পতির সংরক্ষণী শক্তি, ললাটে সুদৃঢ় চরিত্রবলের অপরূপ লাবণ্য।

বিদ্যাপীঠের সূচনায় প্রবর্ত্তক সঙ্ঘের অমিশ্র সংগঠনের নবযুগ পর্ব্ব আমার চক্ষের সম্মুখে দেদীপ্যমান হইল। কিন্তু আমার পুরাতন বন্ধুদের কথা স্মৃতিপট হইতে মুছে নাই। বাংলার বিপ্লবযুগের ইতিহাসে যাঁহাদের নাম চিরাঙ্কিত থাকিবে, তাঁহাদের মধ্যে কয়েকজনের সহিত আমার যে সম্বন্ধ ছিল, সেই সম্বন্ধসূত্র ধরিয়া স্পষ্টতর ক্ষেত্রে তাঁহাদের জীবনও নূতন করিয়া লীলায়িত হউক, এই প্রেরণাও সেদিন আমায় অস্থির করিয়াছিল। ১৯১৯ খৃষ্টাব্দে সম্রাটের করুণাবর্ষণে যে সকল রাজবন্দী মুক্তি পাইয়াছিলেন, তাঁহাদের মধ্যে অনেকেই প্রকাশ্য কর্ম্মক্ষেত্রে নূতনভাবে জীবনযাত্রার সুবিধা পাইয়াছিলেন; কিন্তু যাঁহারা বৈপ্লবিক কর্ম্মসূত্রে ছদ্মবেশে সঙ্গোপনে জীবন-যাত্রা করিতেছিলেন, তাঁহাদের মুক্তিকামনায় আমি বঙ্গীয় গভর্ণমেণ্টের নিকট আবেদন উপস্থাপন করিলাম। ইঁহাদের মধ্যে চন্দননগরেব অধিবাসী রাসবিহারী বসু, কলিকাতার অতুলচন্দ্র ঘোষ ও আন্দামানে নির্ব্বাসিত রাজাবাজার বোমার মামলায় অভিযুক্ত অমৃতলাল হাজরাও ছিলেন। তখন গোয়েন্দাবিভাগের বড় কর্ত্তা ছিলেন জি. ডব্লিউ. ডিক্‌সন্। তিনি আমার পত্রোত্তরে জানাইলেন—'রাসবিহারী বসু সম্বন্ধে তাঁহাদের কিছু করিবার নাই এবং সে ব্যক্তি ভারতবর্ষেও নাই। ইহার জন্য আমাকে সেণ্ট্রাল ইণ্টেলিজেন্সের ডিরেক্টরের নিকট লিখিতে হইবে। অমৃতলাল হাজরাও আন্দামানে। অতুলচন্দ্র ঘোষ সম্বন্ধে কোন অভিসন্ধি না লইয়া তাঁহার সহিত ব্যবস্থানুযায়ী আমি দেখা করিতে পারি।'

রাসবিহারী বসু সম্বন্ধে শত চেষ্টায়ও আমাকে নিরাশ হইতে হইয়াছিল। অমৃতলাল হাজরার মুক্তির পথ পরে প্রশস্ত হইয়াছিল। আর সে এক স্মরণীয় ঘটনা—চন্দননগরে যে গৃহ-প্রাঙ্গণ ভারতের নেতৃমণ্ডলীর শুভাগমনে পবিত্র, যাহা স্বদেশী যুগের দেশসাধকগণের দ্বারা অধ্যুষিত, সেই প্রাঙ্গণে বঙ্গীয়

গভর্ণমেণ্টের গোয়েন্দাবিভাগের কর্তৃপুরুষগণও উপস্থিত হইয়া আমার সহিত যথারীতি সদালাপের পর দেশসেবী অতুলচন্দ্র ঘোষের মুক্তির ব্যবস্থা করিয়া গেলেন। একদিন যে প্রাঙ্গণভূমি স্যার টেগার্টের সদম্ভ পদভরে কম্পিত হইয়াছিল, আজ সেই প্রাঙ্গণভূমির উপরেই ইংরাজ-রাজকর্ম্মচারিগণ প্রসিদ্ধ বৈপ্লবিককে মুক্তির জয়পত্র দিয়া সহাস্যে বিদায় লইলেন। অঘটনঘটনপটীয়সী মহাশক্তির এমন লীলাচাতুর্য্য আমার জীবনে বহুবার ঘটিয়াছে। অতুলচন্দ্র মুক্তিলাভ করিয়া উত্তম নাগরিক জীবন যাপন করিতেছেন। আমি ইহাতেই ক্ষান্ত হইলাম না। তখনও বাংলার আর কয়েকটী বরণীয় সন্তান —ডাঃ যাদুগোপাল মুখোপাধ্যায়, নলিনীকান্ত কর, সতীশচন্দ্র চক্রবর্ত্তী ও পাঁচুগোপাল বন্দ্যোপাধ্যায় আত্মগোপন করিয়া ঘুরিয়া বেড়াইতেছিলেন। ইঁহাদের জন্য মুক্তি-প্রার্থনার উত্তরে মিষ্টার ডিক্‌সন আমায় লিখিলেন— "অতুল ঘোষের ন্যায় ডাক্তার যাদুগোপাল প্রভৃতিরও মুক্তি সম্ভাবনা আছে, যদি তাঁহারা বৈপ্লবিক কর্ম্ম হইতে অপসৃত হইবেন, এইরূপ নিশ্চয়তা প্রদান করেন।" ইহাতে অবশ্য কাহারও আপত্তি ছিল না। কিন্তু আমার কোন এক পরিচিত বন্ধু মিষ্টার ডিক্‌সনকে জানাইয়াছিলেন যে, ইঁহারা সকলেই চন্দননগরেই আছেন এবং অস্ত্র-শস্ত্র গভর্ণমেণ্টের নিকট অর্পণ করিতে প্রস্তুত। এই সংবাদ সত্য ছিল না। অবশ্য মিষ্টার ডিক্‌সন লিখিয়াছিলেন: "No question will be asked regarding any weapons so surrendered." 'সমর্পিত অস্ত্র লইয়া তাঁহাদিগকে কোনই প্রশ্ন করা হইবে না'।

আমি এইরূপ দাবী পূরণ করিতে পারি নাই, যে-হেতু যাদুগোপাল প্রভৃতি আমার সান্নিধ্যে ছিলেন না। আমি সংবাদপত্রাদিতে বিজ্ঞাপন দিয়া তাঁহাদের ডাকাইয়া আনাইয়াছিলাম[১] এবং গভর্ণমেণ্টের ধারণানুযায়ী অস্ত্রাদি পাওয়ার যে সম্ভাবনা নাই, তাহার হিসাব দেখাইয়া মিষ্টার ডিক্‌সনের নিকট অকপটে জানাইয়াছিলাম। আমার উক্তির মধ্যে একবিন্দু মিথ্যা ছিল না। বঙ্গীয় রাজপুরুষগণও সম্ভবতঃ আমার কথা অবিশ্বাস করেন নাই; তাই উক্ত বন্ধুদের বিনা সর্ত্তে মুক্তি দিয়া তাঁহারা আমায় কৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছিলেন। এই সকল বিপ্লবী তরুণ আমার আত্মীয়স্বজন কেহই নহেন,

১। ১৯২০-২১ খৃঃ এর "ষ্টাণ্ডার্ড বেয়ারার" পত্রিকার বিভিন্ন সংখ্যায়ও উক্ত আহ্বান-পত্র প্রকাশিত হইয়াছিল।

অমর হইয়া থাকিবে—ইহা কি তাঁহার যোগ্যতার পরিচয় নয়? তবুও তাঁর চক্ষে ব্যথার যে অশ্রুকণা দেখিয়াছি, তাহার অর্থ আমি ধীরে-ধীরে হৃদয়ঙ্গম করিয়াছি; সে অর্থ যতই আমার নিকট স্পষ্ট হইয়া উঠে, ততই আমার কর্ত্তব্যের দিক্ হইতে তাহা আমার সমস্ত হৃদয় আকুল করিয়া তুলে। সে অশ্রুর প্রতি বিন্দুটি বাঙ্গালী নারীর মর্ম্মব্যথার আকৃতি ভিন্ন তো আর কিছু নহে! প্রবর্ত্তক সঙ্ঘের নারীমন্দির-রচনার স্বপ্ন যতটুকু মূর্ত্তি লয়, উহা কি সেই অশ্রুরই দাবীপূর্ত্তি নহে? কিন্তু সে উচ্ছ্বাস-প্রকাশের ক্ষেত্র ইহা নহে, আমি ১৯২১ খৃষ্টাব্দের জীবন-কথাই ব্যক্ত করিতেছি।

জীবনের অতি গভীর স্তরে ফল্গুধারা বহিতেছিল খরপ্রবাহে। উপরে তাহার অভিব্যক্তি ছিল না। বিশেষ ঘটনা-যোগ ভিন্ন এই অন্তঃ-প্রবাহিণী ধারার পরিচয় মিলিত না; অধিকাংশ সময়েই আমি থাকিতাম উপরের কর্ম্মসমস্যার সমাধানক্ষেত্রে। কাজ, কাজ আর কাজ, আর শ্রীঅরবিন্দের সহিত পরিপূর্ণ যুক্তির সমস্যায় আমার একাগ্রচিত্ত এই নিত্য-সঙ্গিনীর খোঁজ বড় রাখিত না। যাহা অপরিত্যজ্য, তাহা ঔদাসীন্যের সুবিস্তৃত মরু লঙ্ঘন করিয়াও জীবন যে যুড়িয়া বসে, সে পরিচয় আমার জীবনে ভাল করিয়াই মিলিয়াছে। বার-বার যাহাকে ছাড়িতে চাহিয়াছি, ইচ্ছায় ও অনিচ্ছায় বহু-বার যাহার নিকট হইতে বহু দূরে চলিয়াছি বলিয়া মনে হইয়াছে, এক-দিন সহসা চাহিয়া দেখিয়াছি—সেই চিরসঙ্গিনী আমার উপেক্ষায় এক পাও পিছাইয়া পড়ে নাই। স্ব-মহিমায় আরও নিকটতর হইয়া আমার সবখানিকে সে অধিকার করিয়া লইয়াছে।

জীবনসঙ্গিনী লিখিতে বসিয়া আমি তাঁর কথা কতটুকু বলিতে পারিতেছি? যে অবস্থার কথা লিখিতেছি, সে অবস্থায় কতটুকু আমার প্রস্ফুটচিত্তে তাঁর স্থান করিয়া লওয়া সম্ভবপর ছিল? ১৯১০ খৃষ্টাব্দ হইতে ১৯২১ খৃষ্টাব্দ, এই দ্বাদশ বর্ষ আমি শ্রীঅরবিন্দময় হইতে চাহিয়াছি। এই সময়েও আমার সত্তার সহিত ছায়ালীনা হইয়াই তিনি বিরাজ করিতেন; তাই এই সময়ের জীবনকথায় তাঁহার প্রচ্ছন্ন জীবনই অনুস্যূত আছে। সে জীবন সত্যই অদৃশ্য ফল্গুপ্রবাহ; তাহাকে বাহিরে টানিয়া আনার ব্যর্থ চেষ্টা আমার নাই।

শ্রীঅরবিন্দের সহিত যুক্তিপ্রচেষ্টার মর্ম্ম শুধু একক জীবনের হইলে, সাধনা অন্য প্রকারের হইত। আমরা ছিলাম এক বৃন্তে যুগল ফুলের ন্যায় সমপ্রাণ। একটি ছিঁড়িলে আর একটির অস্তিত্বই থাকে না; ইহার নিষ্ঠুর প্রমাণ জীবনের দৃষ্টান্তেই মিলিবে, কথার প্রয়োজন কি?

কর্ম্মময় জীবনকে উদ্যত করার তপস্যায় অরুণের লোভনীয় পত্রগুলির প্রতীক্ষার সঙ্গে উৎকণ্ঠাও বাড়িতেছিল; কেন-না যে সময়ে আমি এখানে এক দল তরুণকে লইয়া সঙ্ঘচক্রের পরিধিবিস্তারে উদ্বুদ্ধ, সেই সময়েই কয়েক-জন সঙ্ঘদ্রোহী মানুষ শ্রীঅরবিন্দের নিকট আমার বিষয় লইয়া অতিশয় অপ্রিয় অসত্য আলোচনা সুরু করিয়াছিল—এই সকল সংবাদ অরুণের পত্র যতই বহন করিয়া আনিতেছিল, আমি ততই আড়ষ্ট হইয়া পড়িতেছিলাম। যাহাদের সহিত একত্র শয়নভোজন, অত্যন্ত আপনার জন জ্ঞানে দিবারাত্রি আলাপনে কাটিয়াছে, তাহাদের এই কপট আচরণ আমার বড় অসহ্য হইতেছিল। যাহারা শ্রীঅরবিন্দ ও বারীন্দ্রকুমারের নিকট প্রতিদিন চন্দননগরের বিষয় লইয়া নানা প্রকার মিথ্যাবাণী প্রচার করিত, তাহাদের পত্রাদির বিবরণ যে আমি সবই জানিতে পারিতেছি, একথা তাহারা জানিত না। আমার সহিত তাহাদের পূর্ব্বের ন্যায় মৌখিক আচরণ বিসদৃশ মনে হইত। উপরে আপনার জন, ভিতরে সতত ইহার অন্যথাচরণ, এরূপ গৃহশত্রু লইয়া কোন বৃহত্তর কর্ম্ম করা কিরূপ দুঃসহ যন্ত্রণাময়, তাহা ভুক্তভোগী মাত্রেই বুঝিবেন। শ্রীঅরবিন্দ প্রথম-প্রথম এইরূপ ষড়যন্ত্রমূলক আচরণ প্রশ্রয় দিতেন না। একজন চন্দননগর হইতে পণ্ডিচারী যাইতে চাহিলে, তিনি তাহাকে মাদ্রাজ হইতেও ফিরাইয়া দিয়াছিলেন। বারীন্দ্রকুমারকেও তিনি স্পষ্ট করিয়াই লিখিয়াছিলেন "......মতিদের কথা। মতিলাল যাহা আমার কাছে পেয়েছে, সে আমার যোগের প্রথম প্রতিষ্ঠা, ভিত্তি—আত্মসমর্পণ, সমতা ইত্যাদি। তাহারই অনুশীলন করে' আসছে। সম্পূর্ণ হয় নি। এই যোগের একটি বিশিষ্টতা এই যে, সিদ্ধি একটু উপরে না উঠলে, ভিত্তিও পাকা হয় না। এখন মতিলাল আরও উঁচুতে উঠতে চায়। তার আগে অনেক পুরাতন সংস্কার ছিল, কয়েকটি খসেছে, কয়েকটি এখনও আছে। আগে ছিল সন্ন্যাসের সংস্কার—অরবিন্দ-মঠ করতে চেয়েছিল (মতিলালের চিঠি আজ পেয়েছি, সে বলছে সে সঙ্কল্প তার কখনও ছিল না,

ভুল বোঝা হয়েছে )—এখন বুদ্ধি মেনেছে সন্ন্যাস চাই না, প্রাণে কিন্তু সেই পুরাতনের ছাপ, এখনও একেবারে মুছে' যায় নি, সেজন্য সে সংসার-ত্যাগী সন্ন্যাসী হতে বলে। কামনাত্যাগের আবশ্যকতা বুঝেছে, কামনা-ত্যাগ ও আনন্দভোগের সামঞ্জস্য পূর্ণভাবে করতে পারেনি। আর আমার যোগটা সে নিয়েছিল—যেমন বাঙ্গালীর সাধারণ স্বভাব—তেমন জ্ঞানের দিক্ থেকে নয়, যেমন ভক্তির দিকে, কর্ম্মের দিকে। জ্ঞান কতকটা ফুটেছে, অনেক বাকী আছে, আর ভাবুকতার কুয়াশা dissipated হয়নি; তবে যেমন নিবিড় ছিল, তেমন আর নাই। সাত্ত্বিকতার গণ্ডী পুরোমাত্রায় কাটাতে পারে নি; সাত্ত্বিক অহং এখনও আছে। এক কথায় তার development দ্রুত চলছে, পূর্ণ হয় নি। আমারও কোন তাড়াতাড়ি নেই; আমি তাকে নিজের স্বভাবানুসারে develop করতে দিচ্ছি। এক ছাঁচে সকলকে চাই না। আসল জিনিষটা সকলের মধ্যে এক হবে, তবে নানা ভাবে নানা মূর্ত্তিতে ফুটবে। সকলে ভিতর থেকে grow করছে, বাহির থেকে গঠন করতে চাই না। মতিলাল মূলটী ধরেছে ও পেয়েছে, আর সব আসবেই।

"তুমি বল্‌ছ মতিলাল বেশ পুঁটলী বাঁধছে, তার explanation আমি দিচ্ছি। প্রথম কথা, তার চারিদিকে কয়েকজন লোক যুটেছে, যারা তাকে ও আমাকে জানে। সে যা' পেয়েছে আমার কাছে, তারাও পাচ্ছে। তারপর আমি প্রবর্ত্তক-এ 'সমাজ-কথা' বলে' একটা ক্ষুদ্র প্রবন্ধ লিখেছিলাম, তার মধ্যে সঙ্ঘের কথা বলেছিলাম—ভেদ-প্রতিষ্ঠ সমাজ চাই না, আত্মপ্রতিষ্ঠ আত্মার ঐক্যের মূর্ত্তি সঙ্ঘ চাই। এই idea-কেই মতিলাল নিয়ে দেবসঙ্ঘ নাম বার করেছে। আমি বলেছিলাম ইংরাজীতে "Divine life"-এর কথা। নলিনী তার অনুবাদ করে দেব-জীবন। যারা দেব-জীবন চায়, তারাই দেব-সঙ্ঘ। মতিলাল সেইরূপ সঙ্ঘের বীজস্বরূপ চন্দননগরে স্থাপন করে' দেশময় ছড়িয়ে দেবার চেষ্টা করে। এইরূপ চেষ্টার উপর অহং-এর ছায়া যদি পড়ে ত সঙ্ঘ দলে পরিণত হয়। এই ধারণা সহজে হতে পারে যে, যে-সঙ্ঘ শেষে দেখা দেবে এটিই তাই, সব হবে এই একমাত্র কেন্দ্রের পরিধি, যারা এর বাহিরে, তারা ভিতরকার লোক নয়, হ'লেও তারা ভ্রান্ত—ঠিক আমাদের যে বর্ত্তমান ভাব, তার সঙ্গে মিলে না বলে'।

মতিলালের এই ভুল যদি থাকে—কতকটা থাকবার কথা, তবে আছে কিনা আমি জানি না—বিশেষ ক্ষতি নাই। সে ভুল টিকিবে না। তার দ্বারা আর তার ক্ষুদ্র মণ্ডলীর দ্বারা আমাদের অনেক কাজ হয়েছে আর হচ্ছে, যা আর কেউ এ পর্য্যন্ত করতে পারছে না। মতির মধ্যে ভাগবত শক্তির খেলা চলছে, এ বিষয়ে আমার সন্দেহ নাই।

"মতিলালের চিঠি পেয়েছি, তাতে আর কয়েকটী circumstances বুঝলাম। তার আর······দের মধ্যে যে misunderstanding-এর ছায়া পড়ছে, সে মনোমালিন্যে পরিণত হতে পারে। আমাদের মধ্যে এরূপ হওয়া নিতান্ত অনুচিত। মতিলালকে এ সম্বন্ধে লিখবো। তুমি······কে বলো যেন সাবধান হয়, যেন এরূপ breach বা rift-এর লেশ মাত্র কারণ না থাকে। কে মতিলালকে বলেছে যে,···লোককে জানাচ্ছে, impression দিচ্ছে যে, প্রবর্ত্তকের সঙ্গে অরবিন্দ ঘোষের কোনই সম্পর্ক নাই। এরূপ কথা নিশ্চয়···বলে নি; কারণ প্রবর্ত্তক আমাদেরই কাগজ, আমি স্বহস্তে লিখি বা না লিখি, আমারই ভিতর দিয়ে ভগবান্ মতিলালকে শক্তি দিয়ে লেখাচ্ছেন। Spiritual হিসাবে আমারই লেখা। মতিলাল তার মনের রং দেয় মাত্র। হয়······বলছে—প্রবর্ত্তকের প্রবন্ধগুলো তার নিজের লেখা নয়। তাও বলার দরকার নাই, তাতেও লোকের মনে wrong impression হতে পারে।"

এই পত্রাংশ প্রসিদ্ধ মুদ্রিত পণ্ডিচারী-পত্রের অমুদ্রিতাংশ। এই লেখাটুকুর কথা বারীন্দ্রকুমার আমায় জানান নাই; শ্রদ্ধেয় উপেনদাদা স্বহস্তে টুকিয়া আমায় পাঠাইয়াছিলেন। শ্রীঅরবিন্দের এই পত্রাংশে তাঁহার সহিত আমার বিচ্ছেদ-সৃষ্টির গূঢ় ষড়যন্ত্রের আভাস আছে। সেদিন একদিকে শ্রীঅরবিন্দের অপরিসীম স্নেহ, সুদূরপ্রসারিণী দৃষ্টি, অন্যদিকে তাঁর প্রতি আমারও অকৃত্রিম শ্রদ্ধা ও নতি চক্রান্তকারীর উদ্দেশ্য ব্যর্থ করিতে পারে নাই। নিষ্ঠুর দুর্ভাগ্য আমায় বরণ করিতে হইয়াছে। যোগ—সঙ্গী; ভগবান্ সম্মুখে।

চন্দননগরে যে সঙ্ঘ গড়িয়া উঠিতেছিল, আমি খুব আশা করিয়াছিলাম যে, বারীন্দ্রকুমার এই সঙ্ঘকে শ্রীঅরবিন্দেরই ন্যায় আপন করিয়া লইবেন। কিন্তু ঘটনাচক্রে তাহা সত্য হয় নাই। বারীন্দ্র এবং আমার মধ্যে শ্রীঅরবিন্দও ঐক্যপ্রতিষ্ঠার যথেষ্ট প্রয়াস করিয়াছিলেন। কিন্তু অন্তরের যোগ থাকা সত্ত্বেও, পরস্পরের জীবন-নীতি সম্পূর্ণ স্বতন্ত্র ধরণের ছিল। নানা দিক্ হইতে এইজন্য আমাকে বেগ পাইতে হইত। আমি চাহিতাম ঐক্য; বিনিময়ে আমার বিরুদ্ধে নানা ভিত্তিহীন অভিযোগ পৌঁছিত। এমন কি বারীন্দ্রকুমার কর্ত্তৃক পরিচালিত "বিজলী" পত্রিকায় চন্দননগরের প্রতি বিদ্রূপাত্মক লেখাও বাহির হইয়াছিল। আমার অভিমান এই সকল কারণে পুঞ্জীভূত হইয়া উঠিত, আমি নিজেই ইহাতে আহত হইতাম। এই সময়ে একটা কথায় আমি বড় বিচলিত হইয়াছিলাম—সর্ব্বত্র প্রচার হইত যে, আমি শ্রীঅরবিন্দের নাম ভাঙ্গাইয়া আপনাকে বড় করিয়া তুলিতেছি। কথাটা এত কটু বলিয়া মনে হইত যে, মধ্যে-মধ্যে মনে করিতাম—শ্রীঅরবিন্দ হইতে স্বতন্ত্র হইয়াই কর্ম্ম করিব। এই ইচ্ছার মূলে ইন্ধন যোগাইবার নানা হেতুও উপস্থিত হইয়াছিল। শ্রীঅরবিন্দ হইতে আমি যাহাতে স্বতন্ত্র হই, জাতির এক শ্রেণীর বুদ্ধি এই ক্ষেত্রে সহায়রূপে দেখা দিত। উপেনদাদা আমার অবস্থা দেখিয়া দরদের সহিত বলিতেন "মতি-দা, অরবিন্দ-অরবিন্দ করিয়া তোমার চারিদিকে যখন এত ফেউ লাগিয়াছে, তখন অরবিন্দকে ছাড়িয়াই তুমি দাঁড়াও; এরূপ হইলে, তোমার কর্ম্ম যে যোগ-প্রকাশ, তাহাই প্রমাণিত হইবে।" এই সকল কথায় আমার অহমিকা পুষ্টি পাইত। কিন্তু শ্রীঅরবিন্দকে দূরে রাখিয়া আমার কি কর্ম্ম থাকিতে পারে, সে সময়ে তাহা কল্পনাও করিতে পারিতাম না। বৈষ্ণব কবির গান মনে করিয়া সান্ত্বনা লইতাম—

ওরে কাজ কি তোদের শ্যামের কথা কহিয়ে—
আমি আপনি করেছি প্রেম আপনি বুঝিয়ে।
আমি যদি করি মান
শ্যাম আমার রাখে মান—
হই হব অপমান শ্যামের লাগিয়ে!

এই ভাবপ্রবণ মনোবৃত্তি লইয়া সর্ব্বপ্রকার বিরুদ্ধতার সম্মুখে দাঁড়াইয়া আমি শ্রীঅরবিন্দকে কেন্দ্র করিয়াই সঙ্ঘ-চক্র বর্দ্ধিত করিতেছিলাম। কিন্তু অভিমান যে কত বড় শত্রু, তাহা প্রত্যেক সাধকেরও যেমন বুঝা উচিত, তেমনি অধ্যাত্ম-সম্বন্ধ সৃষ্টির ক্ষেত্রে সহযোগিদেরও এইদিকে সতর্ক থাকার বিশেষ প্রয়োজন আছে।

প্রবর্ত্তক সঙ্ঘের কথা বহু দূরে গিয়া পৌঁছিয়াছিল। মীরা দেবী তাঁহার ভ্রাতাকে এই কথা জানাইয়াছিলেন। তিনি একজন উচ্চ ফরাসী কর্ম্মচারী। তিনি আমাদের কথা শুনিয়া আনন্দের সহিত সঙ্ঘের সাফল্য কামনা করিয়াছিলেন; তবে আমাদের অর্থনীতিক ব্যাপ্তির দিক্‌টা দেখিয়া এই সতর্ক বাণী উচ্চারণ করিয়াছিলেন যে, capitalistic society-র (ধনিক সম্প্রদায়ের) ভিতর এই সঙ্ঘ গড়িয়া উঠিতেছে, এই হেতু ভয়ের কথাও আছে। শ্রীঅরবিন্দ সে কথা শুনিয়া বলিয়াছিলেন "সত্যই এখানে ভয়ের কথা আছে, তবে উপায় নাই। আমাদের এখন বাহিরের capitalistic market ব্যবহার করিতে হইবে।" আমরা বলিতাম—সঙ্ঘের মধ্যে ধনিকের প্রভাব নাই। এই কথা শুনিয়া শ্রীঅরবিন্দ বলিয়াছিলেন—"capitalistic spirit অর্থাৎ ধনতন্ত্রবাদীর ভাব নাই; তবে যখন টাকার কারবার করিতে হইতেছে, আর টাকা বাহির হইতে লওয়া হইতেছে, তখন ভয় আছে বৈকি!" আমরা এই সময়ে ঋণ করিয়া কর্ম্মের জন্য পুঁজির ব্যবস্থা করিয়াছিলাম। শ্রীঅরবিন্দ তখন আমাদের আর্থিক ভিত্তি গড়ার জন্য এই সব করার প্রয়োজনীয়তা স্বীকার করিয়াছিলেন। রুশিয়ার বলশেভিক অর্থনীতি সম্বন্ধে তিনি যথেষ্ট সংশয় প্রকাশ করিতেন। ইংলণ্ড তাঁর মতে, হাজার গুছাইয়া-গাছাইয়া চলিলেও, সেই একই কুণ্ডে পড়িতে চলিয়াছে; তবে পৃথিবীর অর্থনীতি এখন কোথাও চরম পরিণতি পায় নাই। সঙ্ঘের অর্থনীতিক আদর্শ সম্বন্ধে তিনি বলিতেন "সঙ্ঘ হইবে

self-contained unit—স্বয়ং-পূর্ণ সমষ্টিচক্র। সঙ্ঘের সমস্ত প্রয়োজন নিজ শিল্পকর্ম্মে পূরণ করিয়া লইতে হইবে। উৎপন্ন পণ্যের বাজারও সঙ্ঘ নিজেই হইবে। এইরূপ এক সঙ্ঘের সহিত অপর সঙ্ঘ পরস্পর প্রয়োজনপূরণ ও আদান-প্রদান করিবে। তবে এখন সম্পূর্ণরূপে এই হওয়ার বিঘ্ন (difficulty) আছে। সঙ্ঘ তাহার সকল অভাব উপস্থিত নিজে-নিজে পূরণ করিতে পারিবে না।”

তাঁর এই অর্থনীতিক স্বপ্ন কর্ম্মক্ষেত্রে দূরগত আদর্শরূপে লক্ষ্য রাখিয়া, বাণিজ্য অর্থাৎ বাহিরের সহিত কেনা-বেচার পথেই এখন আমরা চলিব—এই কথা শুনিয়া তিনি বলিয়াছিলেন “উহা ন্যাশন্যাল স্কেলের কথা। যেমন ভারতবর্ষ। এ দেশের এমন ঐশ্বর্য্যশক্তি আছে, যাহাতে জাতি নিজের মধ্যেই আত্মরক্ষার উপায় করিতে পারে এবং তাহার পর ভারতবাসী বাহিরের সঙ্গে ব্যবসা-বাণিজ্য করিয়া জাতীয় অর্থাগমের পথ আরও প্রশস্ত করিতে পারে।” আসলে, স্বাবলম্বনের সাধনায় সঙ্ঘের অর্থনীতিক ভিত্তি দৃঢ় করার প্রয়োজনের দিকেই আমার লক্ষ্য ছিল। আর আত্মসমর্পণের ছন্দেই এই নীতির আবির্ভাব হইয়াছিল—এই বিষয়ে আমার মধ্যে কোন দ্বন্দ্বই ছিল না। আমি জানিতাম এবং এখনও আমার দৃঢ় প্রত্যয় আছে যে, কোন আদর্শবাদ সম্মুখে রাখিয়া চলা আমার ধর্ম্ম নহে। ঈশ্বর যাহা করেন, তাহাই আমার ধর্ম্ম। ভাল-মন্দ বিচার ঈশ্বরপ্রেরণার পথ বন্ধ করে। সঙ্ঘের অর্থনীতিক সাধনার প্রথম পর্ব্বে সুযুক্তি-কুযুক্তির অন্ত ছিল না; আজও ইহার উপসংহার হয় নাই। সেদিন শুনিতাম—সঙ্ঘ পুঁজি সংগ্রহ করিয়া বাণিজ্যসৃষ্টি করিলে, শ্রমিকের উপর ব্যষ্টি-ধনিকের ন্যায় সমষ্টি-ধনিকেরই উদ্ভব হইবে। আজও শুনি, সঙ্ঘ ধনিকের স্থান অধিকার করিয়া ধন-সমস্যা জটিলতর করিতেছে। শ্রীঅরবিন্দ সঙ্ঘের অর্থনীতিক নবপ্রয়াস সম্বন্ধে সুস্পষ্টভাবে কোন ধারণা করার সুযোগ পান নাই এবং তিনি নানা বিরুদ্ধবাদই শুনিতে পাইতেন—তবুও তিনি এই সম্বন্ধে আমায় অতিশয় উৎসাহ দিতেন। তিনি অর্থ-সম্বন্ধীয় আদর্শবাদের কথা যখন উল্লেখ করিতেন, তখন বরং আমি একটু বিচলিত হইতাম; কিন্তু আমি জানিতাম বস্তুতন্ত্র কর্ম্মক্ষেত্রে দাঁড়াইলে যাহা করিতে হয়, ভগবান্ আমায় লইয়া তাহাই করিতেছেন। বিশ্ব-চৈতন্যের উপর দাঁড়াইয়া ধনিক ও শ্রমিক, মহাজন ও

অধমর্ণ, জমিদার ও প্রজা, এই সকলের মধ্যে যে বিরোধ ও সমস্যা, কেমন করিয়া তাহার মীমাংসা হইবে, কর্ম্মেই তাহার সন্ধান মিলিবে। ভাগবত কর্ম্মের পরিণাম কখন অশুভ হইবে না। আত্মসমর্পণযোগে আমি পাইয়াছিলাম আত্মচৈতন্যের অমৃত; আর উহাই ছিল কর্ম্মের আশ্রয়। সমস্যার সমাধান আমার কর্ম্ম নয়, জীবনের অভিব্যক্তিই কর্ম্ম। নিরলস বস্তুতন্ত্র শ্রম ও কর্ম্মই অর্থে পরিণত হয়। এই কর্ম্মবিজ্ঞান অজ্ঞাত রাখিয়া ধন-সাম্যের আদর্শ কালে ব্যর্থ হইবে। শুধু কর্ম্ম জীবনকে জড় করে—জীবন ভারগ্রস্ত হয়। আবার শুধু আত্মজ্ঞানের জীবন সূক্ষ্ম হইতে সূক্ষ্মতর অবস্থার মধ্য দিয়া লয়ের পথেই মানুষকে লইয়া চলে। জ্ঞান ও কর্ম্মের সামঞ্জস্য-রক্ষা হইতে পারে অকপট আত্মসমর্পণে। কর্ম্মাকর্ম্ম, পাপ-পুণ্য, ধর্ম্মাধর্ম্ম বিচার করিয়া নির্ণীত হয় না। আত্ম-সমর্পণে ঈশ্বরেচ্ছাই প্রকাশ পায় জীবনে। এই সাধন আমার জীবনে দ্বন্দ্ব সৃষ্টি করে নাই। শ্রীঅরবিন্দ অমৃত পরিবেশন করিতেন অকৃপণ হইয়া। সে স্মৃতি আমি মুছিতে পারি না। তিনি বলিয়াছিলেন—"সমষ্টি-আত্মার ( Group-soul ) পরিবর্ত্তে সমষ্টিচৈতন্য ( Group-consciousness ) শব্দ এ যুগে সহজবোধ্য হইবে। এই সমষ্টি-চৈতন্য বহু বিশেষ ব্যক্তির চেতনার সমাহার মাত্র নয়। আমাদের মন উল্টা দিক্—বহুর দিক্, বাহিরের দিক্ হইতেই দেখিতে অভ্যস্ত। কিন্তু সত্য হইতেছে এক সমষ্টি-চিদ্-ভাব,যার স্বরূপ হইতেছে অধ্যাত্মচৈতন্য। যেমন একটা মানুষের পিছনে আছে মানব-চৈতন্য, একটা চিন্ময় জীব, তেমনি দেশের পিছনে আছে এইরূপ জাগ্রৎ চৈতন্যশক্তি। এই শক্তিই দেশ-মাতৃকা—জাতির মাতৃশক্তি। বঙ্কিম এই মাকে দেখিয়াছিলেন —তিনি তাঁহার যে ধ্যানরূপ ভাষায় আঁকিয়াছিলেন, তাহা কিছুমাত্র কল্পনা নহে…।" এই সকল কথা অন্তরের সহিত মিলাইয়া পাইতাম; আনন্দে হৃদয় মাতিয়া উঠিত। আমার কর্ম্মে ক্লান্তি ছিল না; অন্তরেও দ্বন্দ্ব ছিল না। শ্রীঅরবিন্দ এই সময়ে রাষ্ট্রচিন্তাও করিতেন। ১৯০১ খৃষ্টাব্দে তিনি ভাবিয়াছিলেন—৩০ বৎসর পরে জাতি মুক্তিলাভ করিবে। কিন্তু তাঁহার সে আশা সফল হয় নাই। দেশে যে তিনটি রাষ্ট্রীয় আদর্শ প্রকট ছিল, সেইগুলি বিশ্লেষণ করিয়া তিনি বলিয়াছিলেন "একটি হইতেছে—পাশ্চাত্ত্য কন্‌ষ্টিটিউশন (constitution)। এই আদর্শটির এক ছটাক

শিকড়ও এ দেশের জীবনে বসে নাই। দ্বিতীয়টি—হুবহু অতীতে ফিরিয়া যাওয়া। প্রথমটি ইউরোপের বুদ্ধি দিয়া ইউরোপকে জয় করার অপপ্রচেষ্টা। ঐরূপ বুদ্ধি আমাদের ধাতে নাই। পাশ্চাত্ত্য-জাতিগুলির মধ্যে শুধু বুদ্ধিই নহে, আছে প্রত্যেক জাতির ভিতরে একটা প্রবল vital intuition (প্রাণ-প্রেরণা)। যেমন ইংরাজের strong national intuition, ফরাসীর rational idealism—কিন্তু আমাদের তা' কৈ? আমাদের ভরসা অধ্যাত্মজাগরণ। ইহাই মুরারির তৃতীয় পন্থা।" তিনি এই পথেই মুক্তিপ্রেরণা সফল করার আশা রাখিতেন। ইহার জন্য গোটা মানুষটা, সমাজটা না জাগিলে কিছুই হইবে না। চিরদিন এই পথেই এ জাতি বাঁচিয়াছে, আত্মরক্ষা করিয়াছে। কিন্তু আজ সকলে বিপথগামী। প্রকৃতির পথেই সকলের যাত্রা। সব গোলমেলে গতি। কেহ জানে না—ঠিক কোথায় সে চলিয়াছে। রাষ্ট্র-স্বাধীনতা সকলেই চায়। কিন্তু সকলেই চায় অতি ক্ষিপ্র সাফল্য। ঋষির ধীর-মন্থর-নিশ্চিত পদক্ষেপ কেহই চায় না। তাঁর উপদেশ ছিল: "withdraw within and find the national soul" অর্থাৎ "অন্তর্মুখী হও, জাতীয় সত্তার সন্ধান লও।" শ্রীঅরবিন্দের এই কল্পদৃষ্ট কর্ম্ম সিদ্ধ করার প্রেরণাই আমার অন্তরে তীব্র সংবেগ সৃষ্টি করিয়াছিল। শ্রীঅরবিন্দ ইহাতে উৎসাহের ইন্ধন দিতেন। বারীন-দাও প্রথম-প্রথম আমায় খুব উৎসাহ দিতেন। শ্রীঅরবিন্দের কর্ম্ম ক্ষিপ্রতার সহিত সিদ্ধ করার জন্যই মনে হইত—বারীন-দার সহিত পূর্ণ ঐক্যের প্রয়োজন। কিন্তু ইহার বিনিময়ে বারীন-দার নিকট হইতে দার্শনিক উপদেশ পাইতাম। তিনি বলিতেন "বিজ্ঞানে না উঠিলে, মিলন হইবে না। তুমি ও আমি, দুটাই শক্তির আধার। বিজ্ঞানের নীচের স্তরে মিলিলে দু'জনেরই শক্তি ক্ষুণ্ণ হইবে।"

এই সকল কথা লইয়া বারীন-দার সহিত আমার দীর্ঘ পত্রাদির আদান-প্রদান হইত। বারীন-দা এক পত্রে আমায় লিখেন: "ভায়া, শিবদৃষ্টি লাভ না করিলে, সত্য মিলন সম্ভবপর নয়।" অবশ্য ইহা শ্রীঅরবিন্দেরই কথার মর্ম্ম বলিয়া তিনি আমায় বলিতে কুণ্ঠিত হইতেন না। আবার উচ্ছ্বসিত প্রশংসায় তিনি ইহাও লিখিয়াছিলেন "তোমার মধ্যে নৃত্যপরা কালীর নৃত্য চলিয়াছে। তোমার মধ্যে বাংলা চৈতন্যের পূর্ণযোগ পাচ্ছে; তুমিই বাংলার বার আনা।" আমার খুব অভিমান হইত। কথার চেয়ে ভাব, সাধনার

চেয়ে কর্ম্মের আশ্রয়ে মানুষের সহিত মানুষের মিলন অতি আসন্ন হয়, ইহার পরিচয় আমার প্রত্যক্ষ ছিল ; কিন্তু এই ক্ষেত্রে সে সুযোগ পাই নাই। বারীন-দার প্রেমালিঙ্গনে আমার অভিমান ভাসিয়া যাইত ; কিন্তু অনুভূতির ক্ষেত্রে তাঁহাকে আমি খুঁজিয়া পাইতাম না। আমি সেদিন বারীন-দার সহিত মিলিয়া ঐক্যবদ্ধভাবে কর্ম্ম করার জন্য কিরূপ ব্যস্ত হইয়াছিলাম, তাহা এই ক্ষুদ্র লেখনীমুখে ব্যক্ত করিতে পারিব না। বারীন-দার সরল ভাষা বড় মিষ্ট লাগিত। তিনি বলিতেন "আমি এক সঙ্গে গুড়গুড়ে ক্ষুদেরাম। আবার যেন ফর্দ্দাফাঁই একটা কি! তোমার আশীর্ব্বাদ থাকে তো তোমার পাশে দাঁড়াবার যোগ্য হব। তুমি, মীরা আর ঐ মাথা-খেকো খোক্সটা আমার ভরসা" খোক্স বলিতে সাধকের সর্ব্বপাপ ও অবিদ্যাগ্রাসী শ্রীঅরবিন্দ। চন্দননগরের কর্ম্মীদের তিনি "বেঙ্কুড়" বলিতেন, আমার নাম দিয়াছিলেন "টু-ডে" (To-day)। আর ইহারা ছিল তাঁর চক্ষে "টু-মরো" (To-morrow)।

অতীতের এই মরীচিকাভ্রান্ত মৃগের দৃষ্টি-চিত্র বিস্তৃত করিয়া ধরার প্রয়োজন নাই। মানুষের অন্তঃকরণের দাবী ঘটনার দায়ে বিচিত্র আকার ধরে। অন্তর্য্যামী অনুসরণ করেন অদৃষ্টের। এই জন্যই গীতার উপদেশ—স্বধর্ম্মনিষ্ঠ হওয়া। আত্মকর্ম্মই মানুষকে কি ভাবে নিয়ন্ত্রিত করে স্ব-স্ব ধর্ম্মে, তাহাই পরবর্ত্তী ঘটনায় পরিস্ফুট হইবে।

১৯২০ খৃষ্টাব্দে আত্মদর্শনের ভাস্বর ক্ষেত্রে শ্রীঅরবিন্দ দেখিয়াছিলেন আমার চিন্ময় সত্তাকে। তাঁর সানুরাগা দৃষ্টি ও অপার্থিব হৃদয়ের অমৃতাস্বাদ আমায় খুবই উদ্বুদ্ধ করিত। সে কত কথা ; কিন্তু তাহা আর বিবৃত করিব না। এইবার অতি সংক্ষেপে ও অতি শীঘ্র যোগজীবনের মহিমাদীপ্ত এই শ্রীঅরবিন্দ-পর্ব্ব সমাপ্ত করিব।

চৈত্র মাস শেষ হইয়া আসিল। পূর্ণাঙ্গ বসন্তের আবির্ভাবে প্রবর্ত্তক আশ্রম ফলে-পুষ্পে সুশোভিত হইল। মধুমাসের জ্যোৎস্না-প্লাবিত গঙ্গা-তটে বারীন-দার অভিহিত "বেঙ্কুড়"দের লইয়া মধ্য-রাত্রি পর্য্যন্ত খেলা-ধূলায়, আলাপ-আলোচনায় অতিবাহিত হইত। যখন বাড়ী ফিরিতাম, গভীর

প্রসুপ্তির চকিত-ছায়ামূর্ত্তি আমায় ঘিরিয়া ধরিত। বাতায়ন-পথ দিয়া দেখিতাম —শয্যাধারে গভীর নিদ্রারতা পত্নীকে। তাঁহাকে জাগাইবার প্রবৃত্তি হইত না। প্রাঙ্গণে আসিয়া পাদচারণা করিতাম। একদিন গভীর নিশীথে আমি এইরূপ একা প্রাঙ্গণে পাদচারণা করিতেছিলাম। থাকিয়া-থাকিয়া কোকিল-পাপিয়া ঝঙ্কার দিয়া উঠিতেছিল। আমার সঙ্গে বিচরণ করিতেছিল জ্যোৎস্নাবক্ষে আমারই প্রতিচ্ছায়া। মস্তিষ্কে বিধাতা লিখিয়া চলিয়াছেন পরদিনের কর্ম্মলিপি। এমন সকলের পক্ষে ঘটে কি না, জানি-না; আমি আজিও অনাগত দিনের কর্ম্ম-সূচি এইরূপেই পাইয়া থাকি। মনে পড়িল এমনই গভীর রাত্রে, গত বৎসর এমনই এক সময়ে শ্রীঅরবিন্দের সহিত একত্র আমরা পণ্ডিচারীর পথে বাহির হইয়াছি; সুদীর্ঘ জেটির প্রান্তভাগে তরঙ্গসঙ্কুল অসীম সমুদ্রের দিকে চাহিয়া আমরা কয়জন শ্রীঅরবিন্দের চাওয়াকে মূর্ত্তি দিতে নির্ব্বাক্ হইয়া বসিয়াছিলাম। শ্রীঅরবিন্দ আমাদের সে ভাব ভঙ্গ করিয়া কত হাস্য-কৌতুকরত হইয়াছিলেন! সে রাত্রিতে তাঁর অনুরোধে আমাদের প্রত্যেককেই গান গাহিতে হইয়াছিল। জীবনের কেন্দ্রতীর্থস্বরূপ এই শ্রীমূর্ত্তিকে ঘিরিয়া আমরা কয়জন তরুণ সে রাত্রিতে শ্রীঅরবিন্দ-প্রেমে অভিভূত হইয়া অপার্থিব সম্বন্ধের মধুময় আস্বাদ লাভ করিয়াছিলাম।

মনে পড়িল অরুণের কথা। শ্রীঅরবিন্দের প্রেমস্পর্শে আমারই ন্যায় অভিভূত হইয়া কত কথাই সে লিখিতেছে। অরুণের পত্রের প্রতি ছত্রটি আমার চক্ষের সম্মুখে ভাসিয়া উঠিতেছিল। সে লিখিয়াছে "মহাসাগরকূলে আসিয়া বালুখণ্ডে কতই খুঁড়িব; আমায় একেবারে ডুবাইয়া দিন, অতলে ডুবিয়া যাই—ফিরিব সেই অতলের অখণ্ড রসাস্বাদ লইয়া। অন্য কথা কিছু নাই। অরবিন্দের কথাই বলি—সে কি মানুষ গো! আছেন একেবারে অখণ্ডে—indivisible oneness, চেতনার, প্রাণের, ইন্দ্রিয়ের পর্য্যন্ত সেই অখণ্ডে রূপান্তর হইয়া গিয়াছে। শেষ কালে বাহ্য তনুটিকে পর্য্যন্ত ভাগবতী-তনু করিয়া গড়িয়া তুলিতেই তিনি বুঝি ব্যস্ত! কি সুন্দর! এই মানুষকেই তো জগৎ খুঁজিতেছে! কিন্তু জগৎ আজও কি তাঁহাকে বুঝিবে? আমরাই তাঁহাকে ধরিয়াছি, চিনিয়াছি কতটুকু, কতটুকু? কূল-কিনারা যে পাই না!" আবার এক পত্রের কথা চিত্তে রেখাঙ্কিত করিল। এ পত্র শ্রীমান্ নলিনচন্দ্রকে[১]

১। প্রবর্ত্তক সঙ্ঘের দ্বিতীয় সভাপতি অধুনা পরলোকগত নলিনচন্দ্র দত্ত।

সম্বোধন করিয়া লেখা। অরুণ লিখিয়াছে "না লিখিয়া থাকিতে পারি না, তাই লিখি। শোনা জিনিষগুলা। শোনাবারও ইচ্ছা। নিজেরও স্পষ্টতর হয়, তাই লেখা। এই এখন প্রকাণ্ড ঘরে দোতলায় বিদ্যুতের তলায় আমি একেলা। পাশের ঘরে মীরা ও অরবিন্দ। কত কথাই না কহিতেছেন! আমি ভাবিতেছি কি, ভাবনা নয়, মনে-মনে জপিতেছি "Be passive and receive him"—এ যে আজ আমার প্রত্যক্ষ জপমন্ত্র। তোমরাও কেন বলিবে না—তোমরাও স্নেহাশীর্ব্বাদ দাও যেন নিথর হইয়া পরম জিনিষ লাভ করিতে পারি। তোমরা তো মায়ের সন্তান, তাঁর আশিষপুঞ্জ তোমাদেরও স্নেহ-মধুর বুকে যে লুকান আছে......সত্যই স্বর্গের আনন্দ ভোগ করি। আমার স্বর্গ কোথায়, তোমাদের বেশী করে' বোঝাতে যাওয়াই বাহুল্য। সে স্বর্গে আমরা সকলেই আছি, যারা তাঁর চরণে স্থান পেয়েছে।......"

অরুণের পত্র-মর্ম্ম আমার হৃদয় আকুল করিল। শ্রীঅরবিন্দ কয়েকদিন আগেই লিখিয়াছেন "অরুণ একটি পাতলা কাঁচের আলমারীতে বাস করিতেছে, টোকা মারিলেই বাহির হইয়া পড়িবে।" গর্ব্বে আমার হৃদয় ভরিয়া গিয়াছিল।

চাঁদটী আমাদের দ্বিতল অট্টালিকার আড়ালে গিয়া লুকাইয়াছে। প্রাঙ্গণে আর জ্যোৎস্না নাই। অন্ধকারে, ঊর্দ্ধে কয়েকটা নিস্তব্ধ তারকার দিকে চাহিয়া মনে করিলাম—অরুণ পণ্ডিচারীতেই থাকুক। স্থির করিলাম—কালই তাহাকে এই আদেশ তারযোগে জানাইয়া দিব। অন্ধকারে দাঁড়াইয়া এই সঙ্কল্প স্থির হইলে, বাতায়নপথে শব্দ শুনিয়া পশ্চাৎ ফিরিয়া দেখিলাম—গৃহদেবীর নিদ্রাভঙ্গ হইয়াছে। তিনি অনুচ্চ স্বরে বলিলেন "ঘড়িটার দিকে চেয়ে দেখ দেখি!" অস্পষ্ট আলোকে দেখিলাম—ঘড়ির বড় কাঁটাটা নীচের দিকে ঝুলিয়া পড়িয়াছে; রাত্রি ৩॥০টা। তিনি দৃঢ় কণ্ঠে ঘরে ডাকিলেন। আমি গিয়া শয্যা গ্রহণ করিলাম।

রাত্রিশেষে নিস্তব্ধভাব বড়ই মধুর ও প্রীতিকর। সারা রাত্রি দক্ষিণা বাতাস বহিয়াছে, শ্রান্তি দূর করার জন্য সে বাতাসও স্তব্ধ। গৃহদেবী মাথায় পাখা করিতে-করিতে বলিলেন "নিশাচরের ন্যায় প্রতি রাত্রি যদি এমন করিয়া কাটাও, শরীর আর কতদিন টিকিবে!" আমিও ক্লান্ত হইয়া পড়িয়াছিলাম। এই কথার উত্তর দিবার কিছুই ছিল না। বাল্যে দেহের

প্রতি লক্ষ্য রাখিয়াছেন জননী। কৈশোরে এক মহীয়সী ধাত্রীর করুণায় দেহের পুষ্টি হইয়াছে। যৌবনে দেহের দিকে দৃষ্টি রাখিয়াছেন স্বয়ং গৃহলক্ষ্মী। এই কথা শুনিলে তিনি স্ফুরিতোষ্ঠা হইয়া তীব্র কণ্ঠে বলিতেন "বড়-বড় কথা বৈঠকখানায় ছেলেদের কাছে ব'ল ; আমি কি কর্‌ব ? ছেলেমানুষ নও, ধরে'-বেঁধে রাখব ! সারা রাত্রি পথে-পথে ঘুরে' বেড়াবে ; একটা রোগ না হ'লে নিস্তার নাই !" কথার সঙ্গে ঘন-ঘন পাখার বাতাসে বুঝিতাম—তিনি অসন্তুষ্টা হইয়াছেন। সারা রাত্রির অবসাদে চক্ষের পাতা মুদিত হওয়ার সঙ্গে-সঙ্গেই স্বর্গের ঘুম নামিয়া আসিল। পরদিন প্রাতঃকালে অরুণকে ফিরিতে নিষেধ করিয়া তার করিলাম। অরুণের অভ্যুত্থান ও তার আত্মার পুনর্জ্জন্মই আমার লক্ষ্য ছিল। শ্রীঅরবিন্দের আশ্রয়ে অরুণ পূর্ণকাম হউক—এই কল্যাণ-প্রার্থনাই ঈশ্বরের নিকট নিবেদন করিলাম।

অরুণের পত্র আমায় নিরাশ করিল। সে লিখিল "টেলিগ্রাম পাইলাম—অরবিন্দকেও দেখাইলাম। আপনারা দু'জনেই পাগল। অরবিন্দ কি বুঝিলেন কে জানে……! অপার্থিব মাতৃহৃদয় একটা আত্মার পূর্ণ জাগৃতির জন্য নিবিড় স্নেহক্ষরণে নির্ণিমেষ জাগ্রৎ রহিয়াছে দেখিতেছি। কিন্তু কি fulfilment হইবে আমি জানি না ; আপনার ইচ্ছা হইলে জানিব। আমার ছোট বুকখানি সারাদিন ভরপূর হইয়া ছিল ; কূল মিলিল না। যুগ-যুগ ধরিয়া এ মাতৃ-হৃদয়ের কূল ও তল মিলিবে না, ইহা আমি ভাল করিয়াই জানিয়াছি। ইহার পরও যদি সাধনা করিতে হয়, নিজেকে বাতুল মনে করিতে হইবে। অসীম তৃপ্তি লইয়া নির্ণিমেষ চাহিয়া থাকা—কেবল কালী ও কৃষ্ণের আশিষ-লহরী জমিয়া-জমিয়া মাথার উপরে কি দেবতনু সৃষ্টি করিতেছে। সেই অমর সৃষ্টিরই একটা প্রতীক্ষা আছে ; পলে-পলে জমিতেছে, গড়িতেছে যাহা, তাহাই কল্যাণ-তনু। তাহা অন্তর-দানেরই একটা ডেলা, একটা সমষ্টি……।" অনেক কথার পর অরুণ লিখিয়াছে "মরিতেই সাধ যায়, সে মরণ নূতন রক্ত-মাংস লইয়া মানবের নব জন্ম। আমি ফিরিব ; এই সাধই আমায় উদ্বুদ্ধ করে……আমায় ডাকিবেন কি ?"

সবই ওলটপালট হইয়া গেল। সহধর্ম্মিণীর দিকে চাহিলাম, তাঁহার সবখানি নূতন মূর্ত্তি ধরিয়াছে আত্মনিবেদনের তপস্যায়। সেখানেও দেখিলাম এমন ফাঁক নাই যে, আর কিছু আশ্রয় পায়। অভাবপূর্ত্তির এক বিন্দু

আকাঙ্ক্ষা নাই। এই পূর্ণাঙ্গী নারীমূর্ত্তির মধ্যে পরিপূর্ণা চিচ্ছক্তি যেন আমার মধ্য দিয়া যে ইচ্ছার প্রকাশ হয়, তাহা পূরণ করার জন্যই উন্মুখী। নয়নে দীপ্তি, ওষ্ঠে হাসি, সর্ব্বাঙ্গে ঐক্য ও প্রেমের অমৃত হিল্লোলিত। অরুণের পত্র তাঁহার হাতে দিলাম, তিনি হাসিলেন। অরুণের পুনরাগমনে মাতৃ-হৃদয়ের ইহা কি স্বভাব-তৃপ্তি? না, তাহা নহে; এ দৃষ্টি সাফল্যের অপ্রাকৃত আত্মপ্রকাশ। সম্বন্ধের অমৃতরসায়ন অরুণকেও বুঝি পান করাইয়াছে পাত্র ভরিয়া এই মহানারী? তাঁহার চক্ষের আলোকেই আরও কয়জনের সাক্ষাৎকার পাইলাম। প্রেম ও ঐক্যের বন্ধনে ইহারা আমায় কেন্দ্র করিয়া নূতন সৃষ্টিরচনায় যে বহুদূর অগ্রসর হইয়াছে। হায় আমি! শ্রীঅরবিন্দ আমায় ফুরাইয়া দিতে পারিলে, এ দায় হইতে যে মুক্ত হই!

শ্রীঅরবিন্দ অজাগ্রৎ ছিলেন না। তখন তাঁহার অখণ্ড মহাহৃদয়ের অমৃতাস্বাদ আমায় অভিষিক্ত করিত। তিনি একাধারে ছিলেন কালী-কৃষ্ণেরই পূর্ণাঙ্গ বিগ্রহ। শ্রীঅরবিন্দেরও পত্র পাইলাম; তিনি লিখিলেন "অরুণ পৌঁছিলে দীর্ঘ দিনের জন্য সস্ত্রীক চলিয়া আসিবে।" আমি আকুল চিত্তে অরুণের আগমনপ্রতীক্ষায় রহিলাম।

অরুণ আসিয়া পৌঁছিল। পণ্ডিচারী যাওয়ার জন্য প্রস্তুত হইলাম। সস্ত্রীক যাইব। পূর্ব্বেও গিয়াছি, আত্মগোপন করিয়াও গিয়াছি; কিন্তু এইবার পণ্ডিচারী যাওয়া বেশ আড়ম্বরপূর্ণ হইলেও, বিশেষ আনন্দ অনুভব করিতেছিলাম না।

বালিকা-বধূকে ঘরে আনিয়াছিলাম, তাহার পর এই দীর্ঘদিন তিনিও আমার সঙ্গে বন্দিনী। ১৯২১ খৃষ্টাব্দের মে মাসে তাঁহাকে লইয়া পণ্ডিচারী যাত্রা করিব। সে কত পথ, কত দূর দেশ! তিনি আনন্দে বিদেশযাত্রার জন্য প্রস্তুত হইতেছিলেন। কিন্তু আমার অন্তরের আনন্দপ্রদীপ যেন নিভিয়া আসিতেছিল।

অরুণের সহিত অনেক কথা হইল। কথায়-কথায় বুঝিলাম—শ্রীঅরবিন্দকে আশ্রয় করিয়া আমি যে আত্মসমর্পণের সাধনা করিয়াছি, কল্পনার জগতে তাহার সিদ্ধির পরিমাণের সহিত প্রত্যক্ষ জীবনের ক্ষেত্রে খুব অল্পই মিল

হইয়াছে। শ্রীঅরবিন্দের বাণীমূর্ত্তির ধ্যান করিয়া তদনুযায়ী যে চরিত্র গড়িয়াছি, সে চরিত্র শ্রীঅরবিন্দের নিকট আমার ধারণানুযায়ী সুস্পষ্ট নহে। অরুণের সহিত কথা কহিয়া যে অঞ্জন চক্ষে লেপিয়া শ্রীঅরবিন্দকে দেখিতাম, চক্ষের জলেই তাহা যেন ধুইয়া যাইতে লাগিল। মনের ভাব গোপন করিয়া অরুণকে প্রশ্নের পর প্রশ্নে স্পষ্টই বুঝিলাম—শ্রীঅরবিন্দ আমার প্রতি অকারণে সংশয়াপন্ন হইয়াছেন। এই সংশয়ের অগ্নিপরীক্ষায় উত্তীর্ণ হইতে না পারিলে, আমার জীবনই ব্যর্থ হইবে। দীর্ঘদিনের উৎসর্গ-ব্রত যদি নিরর্থক হয়, সে অবস্থায় যোগ ও জীবন দুইয়েরই অন্ত হওয়া বাঞ্ছনীয়। আমার এইরূপ মনোভাবের কারণ যথেষ্ট ছিল। শ্রীঅরবিন্দকে আমি এমন আপন করিয়া লইয়াছিলাম যে, সেখানে আমার বিরুদ্ধবাদ কোনমতেই ঠাঁই পাইবে না, এরূপ ধারণা হইয়াছিল। কিন্তু বুঝিলাম—শ্রীঅরবিন্দের উত্তুঙ্গ ব্যক্তিত্বের আশ্রয় মাত্র পাওয়ার প্রলোভনে আমার পরিচিত বন্ধুগণ অজস্র বিরুদ্ধ-প্রচারে তাঁর চিত্ত এমনই ভাবে আচ্ছন্ন করিয়াছে যে, সেখানে আমাকে আর যেন স্পষ্ট করিয়া ধরা যায় না। শ্রীঅরবিন্দ এই সকল মিথ্যা প্রচার সর্ব্বাংশে প্রশ্রয় না দিলেও, কিয়দংশ যে স্বীকার করিয়া লইয়াছেন, এইখানেই পরস্পরের মধ্যে যে হৃদয়ভেদের মর্ম্মন্তুদ যন্ত্রণা, তাহাতেই আমি অস্থির হইয়াছিলাম। কিন্তু তবুও আশা হইল—তিনি আমায় সস্ত্রীক দীর্ঘদিনের জন্য আহ্বান দিয়াছেন। অস্পষ্টতা যতই ঘনীভূত হউক, তাহা দূর করার যথেষ্ট অবসর পাইব। আমি অরুণ প্রভৃতির উপর সঙ্ঘের সমস্ত ভার অর্পণ করিয়া চন্দননগর পরিত্যাগ করিলাম। সঙ্গে লইলাম স্ত্রী ছাড়া আরও কয়েকজনকে, যাহাদের সহিত আমার শুধুই পথের সম্বন্ধ, আত্মার ঐক্য নাই। কিন্তু হৃদয়ের অন্ধ আবেগে সেদিন ইহাদের প্রকৃত স্বরূপ আমার চক্ষে ধরা পড়ে নাই। অতিশয় ক্ষুণ্ণ চিত্তেই পণ্ডিচারীর পথে চলিতেছিলাম। কেবলই মনে হইতেছিল—জীবনের একটি অঙ্কপাত যেন আসন্ন।

বাংলার শ্যামল দৃশ্য অন্তর্হিত হইল। প্রাতঃকালে চক্ষে পড়িল পম্পা-সরোবরের মনোহর দৃশ্য, নব সূর্য্যকরে নীল জল নৃত্য করিতেছে। সুশ্যাম দ্বীপপুঞ্জ বুকে ধরিয়া পম্পা দ্রুতগামী রেলযাত্রীকে বিদায় দিল চক্ষের নিমেষে। চক্ষের সম্মুখে ধূসর পর্ব্বতশ্রেণী। কত গিরি, নদী, কানন, কান্তার, গ্রাম, নগর অতিক্রম করিয়া মাদ্রাজে আসিয়া উপনীত হইলাম। মাদ্রাজের

প্রসিদ্ধ পুস্তক-বিক্রেতা মিঃ গণেশ আসিয়া আমাদের অভ্যর্থনা করিয়া তাঁহার গৃহে লইয়া চলিলেন। মোট-ঘাট নামাইতে গিয়া দেখিলাম—একটা থলিয়ার মধ্যে এক কাঁদি কাঁচকলা রহিয়াছে। আমি সবিস্ময়ে সঙ্গীদের দিকে চাহিলাম। তাহারা হাসিল। কিন্তু আমার স্ত্রী বলিলেন "এমন অকল্যাণ কে করিল? কাঁচকলা যে বড় অযাত্রা!" তাঁহার কথায়, একটা চক্রান্তের আভাস মনে ছায়া ফেলিয়া গেল।

অনেকদিন হইল রাশিচক্র, গ্রহ-নক্ষত্রাদির প্রভাব অস্বীকার করিয়াছি। পাঁজি দেখিয়া দিন-ক্ষণের বিচার ছাড়িয়াছি। সদাচার, কদাচার এক করিয়াছি। বাস্তুবিগ্রহ শিকায় উঠিয়াছেন। শ্রীঅরবিন্দই ধর্ম্মবিগ্রহ। কুসংস্কার অন্তর স্পর্শ করিল না; কিন্তু যে শ্রেণীর লোক আমার সঙ্গী, তাহাদের চিত্তবৃত্তির কথা ভাবিয়া আমার অন্তর অতিশয় ক্ষুণ্ণ হইল। আমার গৃহলক্ষ্মী সেই মোটটী সেইখানেই রাখিয়া চলিলেন, আমিও তাহার কোন প্রতিবাদ করিলাম না। তার পরদিন প্রভাতে গাড়ী আসিয়া পণ্ডিচারী পৌঁছিল। প্ল্যাটফর্ম্মে সৌম্যমূর্ত্তি নলিনী আর সদানন্দ সুহৃৎ অমৃত উপস্থিত ছিলেন। উভয়ের মুখের দিকে চাহিয়া আমার অন্তরের গ্লানি দূর হইল। এই উভয় সহতীর্থের প্রফুল্ল-মুখশ্রী ও হৃদয়ের স্পর্শ আমায় অভিভূত করিল। কোথায় পার্থক্য? কোথায় ভেদ? কি অকৃত্রিম আকুতিভরে নলিনী আমাদের অভিনন্দিত করিল। তার সশ্রদ্ধ প্রণাম আমার অন্তরে অগ্রজের গর্ব্ব জাগরিত করিল। "বৌদিদি" বলিয়া আমার স্ত্রীর প্রতি তার কুশল প্রশ্ন আজও নলিনীর সহিত আমার অপার্থিব আত্মীয়তা-সম্বন্ধেরই মূর্চ্ছনা তুলে। কর্ম্মভেদ হয়, অমর স্মৃতি বুঝি ভবিষ্যতের জন্য চিরায়ুঃ হইয়া থাকে; নতুবা এই যুগের ইতিহাস আজিও অন্তরে অচ্ছিন্ন হইয়া জাগ্রৎ থাকে কেন?

পথের দৃশ্য আমার না হউক, আমার সহযাত্রীদের চক্ষে অপূর্ব্ব। মুক্তকচ্ছ পণ্ডিচারীবাসীদের বেশভূষা সম্পূর্ণ পৃথক্ ধরণের। তাহাদের দুই হাতে স্বর্ণ শঙ্খ বা বলয়। কর্ণযুগলে পাথর-বসান সোনার টোপ। কৃষ্ণকায় জনগণের দিকে চাহিয়া আমার স্ত্রীর কৌতূহলের সীমা নাই। অনবগুণ্ঠনে কিশোরী, তরুণী, প্রৌঢ়া, বৃদ্ধা পথে চলিয়াছে। বাঙ্গালী বধূর ন্যায় তাহারা অবগুণ্ঠনমুখী নহে। কৃষ্ণকায়া, কিন্তু তাহাদের দেহ সবল-সুস্থ বলিয়াই

মনে হয়। একেবারে নূতন দেশে আসিয়া একজন চির অন্তঃপুর মহিলার অন্তরের যে কি উল্লাস, তাহা সেদিন তাঁর চক্ষের দীপ্তিতে প্রকাশ পাইয়াছিল।

পরিশেষে আমার সেই সুপরিচিত শ্রীঅরবিন্দের ভবনদ্বারে গিয়া উপস্থিত হইলাম। সেদিন সেখানে ছিলেন হৃষীকেশ কাঞ্জিলাল, বারীন্দ্রকুমার ও প্রিয়দর্শন সুরেশচন্দ্র। পরস্পর প্রীতি-সম্ভাষণ করিয়া দ্বিতলে গিয়া উপনীত হইলাম।

সেই টেবিল, সেই কাঠের আসন, পুরাতন চেয়ার। সেই কোঁচার খুঁট গায়ে দিয়া শ্রীঅরবিন্দ। সেই তাঁর ইন্দীবরতুল্য নয়নের দৃষ্টি। সেই স্ফুরিত অধরে স্নিগ্ধ মধুর হাসি। সেই হিরণ্ময়-শ্মশ্রু-কেশাদি-শোভিত সমুজ্জ্বল মুখচ্ছবি। দূরত্বের ব্যবধানে হৃদয়ে যে ভেদের গ্রন্থি কঠিন হইয়া উঠিতেছিল, যে সংশয়ের কালো মেঘে চিরোজ্জ্বল পূর্ণচন্দ্র ঢাকা পড়িয়া যাইতেছিল, তাহা যেন দুঃস্বপ্ন মনে হইল।

প্রণাম করিবে কে? ভাবপ্রবণ হৃদয় সূর্য্যকরোজ্জ্বল অভ্রভেদী তুষারশৃঙ্গ যেমন ধারা সৃষ্টি করে, তেমনি নয়ন ঝাঁপিয়া অজস্র অশ্রুবর্ষণে বক্ষঃ প্লাবিত করিল। শ্রীঅরবিন্দের পরিধানে আমারই নিবেদিত চন্দননগরের কালোপেড়ে ধুতি। পদযুগলে ঠন্‌ঠনিয়ার চটি। উন্নত-বক্ষঃ শ্রীঅরবিন্দের চরণে ভূনত হইবামাত্র, তিনি প্রাচীন ঋষিদের ন্যায় দক্ষিণ হস্ত তুলিয়া আশীর্ব্বাদ জ্ঞাপন করিলেন। সঙ্গী দুইজন প্রণাম করিল। তারপর আমার স্ত্রীও অরবিন্দ-চরণে প্রণতা হইলেন।

অর্দ্ধাবগুণ্ঠনবতী পুরনারী—নগ্নপদ, যুগল হস্তে সোণার চুড়ি ঝক্‌ঝক্ করিতেছে—উপুড় হইয়া পড়িলেন শ্রীঅরবিন্দের চরণযুগলে। তাঁহারও চক্ষের জলে শ্রীঅরবিন্দের পদযুগল সিক্ত হইল। শ্রীঅরবিন্দ কাষ্ঠাসনে উপবিষ্ট। আমি তাঁর সম্মুখের আসনে উপবেশন করিয়া আছি। মধ্যে ধূলিবিলুণ্ঠিতা প্রণতা পত্নী। এক মিনিট, দুই মিনিট ঘড়ির কাঁটা সরিয়া চলে—সংজ্ঞাহীনা নারী, শ্রীঅরবিন্দের পদচুম্বন করিয়া লতাবল্লরীর ন্যায় অর্দ্ধশায়িতা। কে যেন তাঁহার এ সুখতৃপ্তি ভঙ্গ করিতে চাহিল! শ্রীঅরবিন্দ বাম হস্তে আমার গৃহলক্ষ্মীর মস্তক স্পর্শ করিয়া দক্ষিণ হস্তে তাহা নিষেধ করিলেন। আমি স্তব্ধ, বিমুগ্ধ। এই বিজয়িনী নারীশক্তিকে কোথাও এমন

নতি স্বীকার করিতে দেখি নাই। তাঁহার সুদীর্ঘ জীবনেতিহাসে এমন ঘটনা কখনও ঘটে নাই। দেবতা, ব্রাহ্মণ, গুরু, পুরোহিত—হিন্দু-সংসারে নতি গ্রহণের লোকাভাব নাই; কিন্তু কোথাও তিনি এমন করিয়া মাথা নত করিয়াছেন মনে হইল না। পূজাপার্ব্বণে শুভদিনে তাঁহাকে আমারই চরণে ভূনতা হইতে দেখিয়াছি; আর কোথাও তিনি আপনাকে প্রণতা করেন নাই। তাঁহার ইহা দাম্ভিকতা বলিয়া নানা কথাও শুনিতে হইয়াছে; কিন্তু এই তেজস্বিনী নারীকে তাহার জন্য কোথাও কুণ্ঠা প্রকাশ করিতে দেখি নাই।

মিনিটের পর মিনিট প্রায় অর্দ্ধঘণ্টা কাল এইরূপ নিশ্চল-নিস্পন্দ থাকিয়া, পরে ভাবভঙ্গে সুপ্তোত্থিতার ন্যায় তিনি একবার শ্রীঅরবিন্দের দিকে, তারপর আমার দিকে চাহিয়া, মাথার কাপড় কিছু নামাইয়া চুপ করিয়া বসিয়া রহিলেন। কি এক অপার্থিব অনিন্দ্য আনন্দ তাঁহার বদনমণ্ডলে জ্যোতির আলিপনা লেপিয়া দিয়াছিল, আমি মুগ্ধনেত্রে তাঁহার পানে চাহিলাম। তাঁহার এই অভাবনীয় আচরণের মর্ম্ম আমার হৃদয়ঙ্গম হইল না। দীর্ঘদিন দুইজনে একত্র থাকিয়া তাঁহার হৃদয়ের উপর আমার যে পূর্ণাধিকারের দাবী ছিল, শ্রীঅরবিন্দের চরণে তাঁহার এই অকৃত্রিম নতি-জ্ঞাপন যেন তাঁর অপূর্ণ আত্মনিবেদনের পূর্ণ তর্পণ বলিয়াই মনে হইল। ঘটনা কিছুই নহে; কিন্তু তাঁহার প্রকৃতি আমি যে ভাবে জানিয়াছিলাম, তাহাতে এই ঘটনায় বিস্মিত হইলেও, অন্তরে শান্তি পাইলাম এই ভাবিয়া যে, সহধর্ম্মিণীর হৃদয়ের সার্থকতাই পতির কাম্য। মনে-মনে আশীর্ব্বাদ করিলাম—তাঁহার এই আত্মনিবেদন যেন তাঁহার সর্ব্বার্থ-সিদ্ধির কারণ হয়।

ঘটনাস্থলে এই সময়ে আর কেহই ছিল না। শ্রীঅরবিন্দ ও আমার স্ত্রীর মধ্যে এই অধ্যাত্মমিলন-প্রবাহ যখন উভয়কে অবহিত রাখিয়াছিল, যেন মর্ত্ত্যলোক হইতে কোন ঊর্দ্ধতর লোকে উভয়ের আত্মা সম্বন্ধের অমৃত আস্বাদ করিতেছিল, সেই ফাঁকে দৃষ্টি পড়িল মীরা দেবী বঙ্গমহিলার ন্যায় শাড়ী পরিয়া, বারান্দার প্রান্তস্থিত এক কক্ষের কপাটের ফাঁকে দাঁড়াইয়া এই দৃশ্য প্রত্যক্ষ করিতেছেন। তাঁহার দৃষ্টি সমুজ্জ্বল বিদ্যুতের ন্যায় আমাদের স্পর্শ করিতেছিল।

যত ব্যথা, সংশয়, যত অন্ধকার বুকে ঘনাইয়া উঠিয়াছিল, সব নিরসিত

হইল। শ্রীঅরবিন্দ অমৃতকে ডাকিয়া বলিলেন "মতিলালের জন্য যে বাড়ী ভাড়া করিয়াছ, সেইখানে ইহাদের পাঠাইয়া দাও।"

তারপর হাসিয়া বলিলেন "এখানেও তোমায় নূতন সংসার পাতিতে হইবে। অপরাহ্ণে কথা কহিব।"

শ্রীঅরবিন্দ নিগূঢ় উদ্দেশ্য লইয়াই কথা বলিয়াছিলেন। আমি তখন প্রিয়দর্শনসুখে বিভোর ছিলাম। বিদায় লইয়া সিঁড়ির নিকট আসিতেই মনে হইল—শ্রীঅরবিন্দের এ গৃহ আর শ্রীহীন নহে। শ্রীঅরবিন্দ সকাশে আসিয়া যে ঘরে আমি বার-বার স্থান পাইয়াছি, সে ঘর মীরা দেবী অধিকার করিয়াছেন। আমাদের ভিন্ন বাড়ীতেই থাকিতে হইল। কাঁচা মনে কিছু আঘাত লাগিল। ইচ্ছা হইল—পূর্ব্বপরিচিত ঘরখানি একবার দেখিয়া যাই। আর মীরা দেবীকেও অভিনন্দন জানাইবার শিষ্টতা আছে।

দ্বার ঠেলিয়া ঘরে প্রবেশ করিলাম। পশ্চাৎ উৎফুল্লা শ্রীমতী। সম্মুখে একখানি কোচে তখন মীরা দেবী বসিয়াছিলেন। এই মীরা ১৯২০ খৃষ্টাব্দের মীরা নহেন। তখন এই বিদেশিনী মহিলা বিদেশিনী বেশেই আমাদের আতিথ্য-প্রকাশ করিতেন। তাঁহার পাশে বসিয়া কতদিন সান্ধ্যভোজন করিয়াছি। আজ তিনি শাড়ী পরিয়াছেন। পদযুগলও তিনি অলক্তরঞ্জিত করিয়াছেন। মনে হইল—যে মীরাকে ভগ্নী বলিয়া শ্রদ্ধা-জ্ঞাপনে অগ্রসর হইয়াছিলাম, সে মীরা আজ নববেশে শ্রীঅরবিন্দের সঙ্ঘলক্ষ্মীর আসন অধিকার করিয়াছেন। শ্রীঅরবিন্দেরই মহিমা স্মরণ করিয়া এই মহিলার পদস্পর্শ করিলাম, মীরা স্মিত বচনে উৎসাহ-বাক্য উচ্চারণ করিলেন।

পিছনে ফিরিলাম। কি গরীয়সী মূর্ত্তি! উন্নতগ্রীবা ঋজুমূর্ত্তি তন্বী অপলকে মীরার দিকে চাহিয়া আছেন। সীমন্তের সিন্দূর বালারুণশোভায় জ্বল-জ্বল করিতেছে। এই নীরব-নিস্পন্দ নারীবিগ্রহের দিকে মীরা দেবীও একবার কটাক্ষপাত করিলেন। আমি মনে করিয়াছিলাম—আমার সঙ্গে-সঙ্গে আমার পত্নীও মীরার পদ-বন্দনা করিবেন। কিন্তু তাঁহাতে সে ভাবের আভাস না পাইয়া, একটু অপ্রস্তুত হইয়াই গৃহ হইতে বাহিরে আসিলাম। মীরা দেবী গৃহদ্বার পর্য্যন্ত আসিয়া আমাদের প্রত্যভিবাদন করিলেন।

যে স্বতন্ত্র বাড়ীখানিতে আমরা আশ্রয় লইলাম, তাহাই পণ্ডিচারী আশ্রমের বিস্তৃতির প্রথম পদক্ষেপ বলিতে হইবে। শ্রীঅরবিন্দ যে বাড়ীতে থাকিতেন, সেখানে আর তিলধারণের ঠাঁই ছিল না। আমার আগমনসংবাদে শ্রীঅরবিন্দ তাই নূতন বাড়ী ভাড়া লইয়াছিলেন। এখানে এই সময়ে আমার শ্রদ্ধেয় বন্ধু হৃষীকেশ কাঞ্জিলাল, "নারায়ণ" মাসিক পত্রিকার সহকারী সম্পাদক নলিনীকান্ত সরকার ও দুইজন মাদ্রাজী বন্ধু পূর্ব্ব হইতেই আসন পাতিয়াছিলেন। আমরা চারিজন আসিয়া এইখানে একটি স্বতন্ত্র সংসার পাতিয়া বসিলাম। আমাকে শ্রীঅরবিন্দ অধ্যাত্মসাধনা হইতে কর্ম্মক্ষেত্রেও অল্লাধিক অভিজ্ঞ বলিয়া মনে করিতেন। আজিকার মত সেদিনও কর্ম্মদক্ষ বলিয়া আমার খ্যাতি ছিল। শ্রীঅরবিন্দ এই প্রত্যয়ে আমার হাতে এক তাড়া নোট গুঁজিয়া দিয়া বলিলেন "চন্দননগরের ন্যায় এখানেও তোমায় ঐ নূতন সংসারের সকল ভারই গ্রহণ করিতে হইবে।" তাঁহার বাক্য শিরোধার্য্য করিয়া লইলাম। আমি নিশ্চয় জানিতাম—আমার জীবনসঙ্গিনী এই ক্ষুদ্র সংসারটিকে অবলীলাক্রমে গুছাইয়া লইবেন। কিন্তু আমরা দুইজনই একদিক্ দিয়া খুবই কাঁচা ছিলাম। শ্রীঅরবিন্দ এ কথা জানিতেন না; এখনও অনেকে জানেন না—আমরা পতি-পত্নী দুইজনেই সেবার অধিকার পাইয়াছিলাম, কিন্তু আর্থিক সম্পর্ক দুইজনেরই ছিল না। অর্থের হিসাব আমরা কোনদিনই রাখি নাই, অর্থ আমাদের স্পর্শ করিতে হয় নাই। আজ তিনি পরলোকে; আমার সেই একই অবস্থা এখনও। অতএব সেদিন শ্রীঅরবিন্দের এই নূতন সংসারের ভার লইলাম বটে, কিন্তু অর্থের হিসাব রাখা আমার পক্ষে দায় হইয়া উঠিল। তবে এক মাদ্রাজী পাচক ও ভৃত্য এই কার্য্য করার জন্য এ বাড়ীতে নিযুক্ত ছিল, সেই ব্যক্তিরই কিছু-দিন বৃহস্পতির দশা চলিয়াছিল, এ বিষয়ে সন্দেহ রহিল না। সে বাজার-হাট করিয়া যাহা হিসাব দিত, তাহাই আমাদের গ্রাহ্য করিয়া লইতে হইত। যাহাই হউক, চন্দননগরের ন্যায় পাকশালায় মাদ্রাজী পাচকের সাহায্যে আমার স্ত্রী দুই বেলা সারি-সারি এক ঘরে পাতা পাতিতেন; চন্দননগরের মত তিনিই পরিবেশন করিয়া আমাদের পরিতোষ-পূর্ব্বক ভোজন করাইতেন।

দিন এমন করিয়াই চলিতেছিল। আমরা প্রতিদিন প্রভাতে শ্রীঅরবিন্দের

নিকট উপস্থিত হইতাম। শ্রীঅরবিন্দ বাহিরের বারান্দায় সেই সুপরিচিত টেবিলের একপাশে কোঁচার খুঁট গায়ে দিয়া বসিতেন, আর আমরা পতি-পত্নী দুইজনে সেই টেবিলের অন্য পাশে দুইখানি চেয়ারে বসিতাম। তাঁহার সহিত আলাপ-আলোচনা চলিত। কোন-কোনদিন ধ্যানও জমিয়া উঠিত। সেখানে আমরা তিনজন ব্যতীত এই সময়ে অন্য কেহ থাকিত না।

অপরাহ্ণেও এই একই কর্ম্ম ছিল। তবে এই সময়ে শ্রীঅরবিন্দকে ঘিরিয়া মীরা দেবী ও তাঁহার সহকারিণী মিস্ হড্সন্ ব্যতীত তৎকালীন পণ্ডিচারী আশ্রমের সকল অধিবাসী সমবেত হইতেন। হাসি ও কথার অন্ত থাকিত না। মহিলা সভ্যাদের মধ্যে আমার স্ত্রী ও নলিনীকান্তের নববধূ ইন্দু গুপ্তাও এই অধিবেশনে যোগদান করিতেন। এই দুই সময় ব্যতীত, অন্য কাহারও সহিত একত্র হওয়ার আমার প্রয়োজন ছিল না। কিন্তু আমার অপর দুই-জন সঙ্গী আলাপ-আলোচনা করার প্রচুর সুযোগ পাইত।

সন্ধ্যার কিছু পূর্ব্বে আমরা দুইজনে বিদায় লইয়া পথে বাহির হইতাম। কোনদিন পণ্ডিচারীর বড়বাজারের দিকে নানাবিধ বিপণিশ্রেণী ও পণ্ডিচারী-বাসীদিগের চালচলন পর্য্যবেক্ষণ করিয়া আমরা দুইজনেই কৌতুক অনুভব করিতাম; কোনদিন বা "পীয়ারে" অর্থাৎ সমুদ্রতীরের জেটিতে গিয়া বসিতাম; সম্মুখে তরঙ্গায়িত অসীম বারিধির পক্ষে দুইজনেই অনিমেষে চাহিয়া থাকিতাম। কখনও-কখনও দেখিতাম—নলিনী সরকার ও নলিনী গুপ্তের সহিত শ্রীমতী ইন্দুবালাকে। সেই প্রবাসে আমার পত্নীকে দেখিলেই 'দিদি' বলিয়া তাঁহার পাশে ইন্দু আসিয়া উপবেশন করিত। কত কথাই যে কহিত, তাহার ইয়ত্তা নাই। শ্রীমতী ইন্দুবালা আমাদের দুইজনেরই অকপট স্নেহ আকর্ষণ করিয়াছিল।

শ্রীঅরবিন্দ ও আমার আবাসবাটীর মধ্যে যে দূরত্ব, তাহা দূর করিত আমাদের পরম স্নেহের এই ইন্দুবালা। সে আমাদের খুঁটিয়া-খুঁটিয়া ও-বাড়ীর সংবাদ সরবরাহ করিত। এ বিষয়ে আমার কোনই কৌতূহল ছিল না। কিন্তু নারী-হৃদয়ের স্বভাবৌৎসুক্যবশতঃ আমার স্ত্রী ও-বাড়ীর সকল সংবাদই তাহার নিকট হইতে আদায় করিয়া লইতেন এবং স্বভাবতঃ সকল কথাই আমার কানে তুলিয়া দিতেন। এই সকল কথার মধ্যে শ্রেয়ঃ-বিষয় বিশেষ থাকিত না। আমাদের লইয়া ও-বাড়ীতে যে সকল আলোচনা হয়, সেই

সকল কথাই বেশী থাকিত। শ্রীঅরবিন্দের সহিত ইহার কোনই সম্পর্ক ছিল না। আমারই সহযাত্রী একজন এই সকল আলোচনার সর্ব্বপ্রধান অগ্রণী মুখপাত্র হইয়াছিল।

একদিনের সংবাদ—শ্রীঅরবিন্দের নীচের ঘরে ফ্রয়েড প্রসঙ্গ লইয়া নাকি অনেক আলোচনা হইয়াছে। আমার স্ত্রী সেই যে প্রথম দিনে শ্রীঅরবিন্দের সাক্ষাৎমাত্র বহুক্ষণ চেতনাহারা হইয়াছিলেন, সেই সূত্র ধরিয়া আমার এই সহযাত্রী বন্ধু এই সিদ্ধান্ত করিয়া ফেলিয়াছেন যে, মতিবাবুর স্ত্রী ফ্রয়েডের থিওরী অনুসারে উচ্চতর পুরুষের নিকট আত্মনিবেদনের প্রেরণা পাইয়াছেন। কথাটির মধ্যে কোনই দোষ ছিল বলিয়া মনে হয় নাই; কিন্তু ইহার সঙ্গে আমার স্ত্রী যে সদম্ভে শ্রীঅরবিন্দের সংসর্গই চাহেন, মীরা দেবীর সম্পর্কে আসিতে ইচ্ছুক নহেন, এই অপ্রিয় মন্তব্যই গুরুতর বলিয়া অনুভূত হইল। আমার স্ত্রীও এই কথায় একটু অস্বস্তি অনুভব করিলেন। এই বিদেশে তাঁহার মনে কোনরূপ দ্বন্দ্ব থাকিলে, শ্রীঅরবিন্দের অযাচিত দান-গ্রহণে তিনি সমর্থা হইবেন না, ইহা ভাবিয়া তাঁহার সহিত এই সকল বিষয় লইয়া কিছু আলোচনায় প্রবৃত্ত হইলাম। কথা-প্রসঙ্গে তাঁহার অন্তরের অভিব্যক্তি আমার অন্তরে আনন্দের সঙ্গে এক অজানা আশঙ্কারও সঞ্চার করিল।

শ্রীঅরবিন্দ সম্বন্ধে তাঁহার কথা যে, তিনি যখন তাঁহার সম্মুখে গিয়া উপস্থিত হইলেন, তিনি দেখিলেন এক অনিন্দ্য দেববিগ্রহ। যখন আমি অবনত শিরে তাঁহার চরণে ভূনত হইলাম, তখন তিনি যেন আপনার অস্তিত্ব সম্পূর্ণরূপে হারাইয়া ফেলিলেন। তাঁহার সমস্ত দেহ-মন অবনত হইয়া পড়িল। আপনার পার্থক্যজ্ঞান তিরোহিত হইল—আমার সঙ্গে একীভূত হইয়া তিনি শ্রীঅরবিন্দের চরণে আছাড় খাইয়া পড়িলেন। এই সময়ে তিনি নিজের অথবা আমার কোন অস্তিত্বই অনুভব করিতে পারেন নাই। যেন একটা নতির প্রবাহই তরঙ্গায়িত হইয়া উঠিতেছিল। এই কথা তিনি যে ভাষায় সেদিন ব্যক্ত করিয়াছিলেন, উহাতে আমার অন্তরে এই অনুভবই দৃঢ় হইয়াছিল যে, আমার হৃদয়ের সহিত তাঁহার অভিন্নতার অনুভূতিই আমার আত্মনিবেদনের সঙ্গে-সঙ্গে তাঁহার হৃদয়কেও যুগপৎ আনত করিয়াছিল। তিনি যেভাবে আমার সহিত একান্ত হওয়ার দুশ্চর-তপস্যারতা ছিলেন,

তাহাতে শ্রীঅরবিন্দকে কেন্দ্র করিয়া এমন অখণ্ড রসানুভূতি তাঁর স্বভাবতঃই প্রকাশ পাইয়াছিল। মীরা দেবী সম্বন্ধে তাঁর মর্ম্মানুভূতি অন্য প্রকারের হইয়াছিল; উহা আমার নিকট বড় করুণ মর্ম্মন্তুদ মনে হইয়াছিল। সম্ভবতঃ সেই অভিব্যক্তির জন্য হিন্দু নারীর চিরাচরিত সংস্কারই দায়ী বলিব। সেদিন তাঁহার কথায় আমি প্রীত হইতে পারি নাই। বাল্য-বিবাহের ফলে পতি-পত্নীর মধ্যে বর্ত্তমান যুগের মর্য্যাদা বা গৌরবরক্ষার দায় আমার ছিল না। আমি সেদিন কিছু ক্রুদ্ধ হইয়া এই পরিণতবয়স্কা পত্নীকে সামান্য আঘাত করিয়াছিলাম। তাঁহার সেই সজল-নয়ন, আরক্তিম মুখমণ্ডল, উন্নত গ্রীবা, গৌরবদীপ্তা মূর্ত্তি আজিও স্মরণে পড়ে। সেদিন সীঁথির সিন্দূর দেখাইয়া তিনি বলিয়াছিলেন "আমি তোমার জন্য সব করিতে পারি, বিধাতার এই গর্ব্বটুকুকে কোথাও ম্লান করিতে পারি না।"

এই দিনই বুঝিয়াছিলাম—আমার সাধন-প্রবাহ কোথায় আসিয়া আবর্ত্ত সৃষ্টি করিল; আমি বুঝিয়াছিলাম—এ-কূল ও-কূল দু-কূল রাখার দায়ে পড়িয়াছি। সেইদিন হইতে আমি হৃদয়ের ব্যথা হৃদয়ে চাপিয়া উদাসীনের ন্যায় দিনের পর দিন যাপন করিতেছিলাম। এইদিন হইতে আমার মনে যে দ্বন্দ্বের সৃষ্টি হইয়াছিল, তাহা যেন আর লুকাইতে পারিতেছিলাম না। এই সময়ে পর-পর কয়েকটি তুচ্ছ ঘটনাপাতে আমার আনন্দের হাটে আগুন ধরিল। কি জানি কোথায় কি হইতেছিল, বুকে যেন আমার ঢেঁকির পাড় পড়িতেছিল, অস্বস্তিতে দিনরাত কাটিত। দুঃখে অশ্রু কতদিন চক্ষে উথলিয়া উঠিয়াছে। কি নিষ্ঠুর ঔদাসীন্যে তাঁহাকে সেই প্রবাসে ব্যথা দিয়াছি। আর আশ্চর্য্য, ব্যথাহারী শ্রীঅরবিন্দ আমার এই অজ্ঞাত হৃদয়ের ক্ষতে করুণার প্রলেপ মাখাইয়া, এই দুরতিক্রমণীয় পরীক্ষা হইতে আমায় উত্তীর্ণ করাইবার যত্ন করিয়াছেন। সে করুণার অপার্থিব দান ব্যর্থ হইয়াছে বলিয়া মনে করি না।

শ্রীঅরবিন্দের উপর আমার যেন একটা দাবী ছিল। সেই দাবী গুণান্বিত হইয়া আমার ধর্ম্মপত্নীকেও অভিভূত করিল। তিনি একদিন জিদ্ ধরিয়া বলিলেন "১৯১০ খৃষ্টাব্দে শ্রীঅরবিন্দকে আমি নির্ভয়ে পরিতোষ সহকারে ভোজন করাইতে পারি নাই। সেদিন ছিল সঙ্কোচের দিন, সতর্কতার দিন। সেদিনের সেই ক্ষুণ্ণতার আজ নিরসন করার জন্য শ্রীঅরবিন্দকে আমি নিমন্ত্রণ

করিব। প্রায় ১১ বৎসরকাল এই সাধ আমার আছে; আমার ব্রত পূর্ণ হউক।"

নারী হৃদয়ের এই অতুলনীয় অমৃতের উৎস অবস্থা-বিশেষে ফল্গু-প্রবাহের মতই বহে। শ্রীঅরবিন্দের অপরিতৃপ্ত ভোজনাদি ব্যাপার তাঁহার অন্তরে এই দীর্ঘদিন এমন করিয়া ক্ষোভের প্রবাহ সৃষ্টি করিয়াছে, তাহা আমার জানা ছিল না। ব্যাপারটী খুব গুরুতর বলিয়াও মনে হইল না। আমি শ্রীঅরবিন্দকে আমার স্ত্রীর অনুযোগের কথা জানাইলাম। অবগুণ্ঠনবতী শ্রীমতী আমার পাশে নিরতিশয় উৎকণ্ঠাভরে শ্রীঅরবিন্দের সম্মতির প্রতীক্ষা করিতেছিলেন। শ্রীঅরবিন্দ বুঝি সেদিন সুবিমল গঙ্গোত্রীধারা অথবা বিগলিত তরল সুবর্ণের ন্যায় দ্রবণীয় ছিলেন। ভক্তির খাত কাটিয়া তাঁহাকে যথেচ্ছা আকর্ষণ করা শক্ত ছিল না। ছাঁচে ফেলিয়া মনের মত আভরণ নির্ম্মাণ করিয়া অঙ্গে ধারণ করার সৌভাগ্যও সুগম ছিল। শ্রীঅরবিন্দ প্রফুল্ল-জ্যোৎস্নার ন্যায় হাস্যসুধা বিকীরণ করিয়া, আমার পত্নীর অবনত মুখের দিকে চাহিয়া বলিলেন "হবে, হবে, তোমার ইচ্ছা পূর্ণ হবে।" অরবিন্দ চিরদিনই কল্পতরু। তাঁহার মুখের কথা কাড়িয়া লইয়া আমার স্ত্রী বলিলেন "কবে হবে বলুন?"

শ্রীঅরবিন্দ আনন্দে তাঁহার বৈশিষ্ট্যপূর্ণ ললাট কুঞ্চিত করিয়া, কণ্ঠ ও গ্রীবাদেশ দুলাইতে-দুলাইতে বলিলেন "হবে, হবে, কালই হবে।"

শ্রীঅরবিন্দের এইরূপ সম্মতি সেদিন আমার কাছে অপ্রত্যাশিত ছিল না। এই অপূর্ব্ব আকাঙ্ক্ষাপূরণের শুভ সুযোগ পাইয়া সোৎসাহে আমার স্ত্রী শ্রীঅরবিন্দের পদবন্দনা করিয়া বিদায় লইলেন। শ্রীঅরবিন্দ নিমন্ত্রণ গ্রহণ করিলে পর, তাঁর অন্তরে অপূর্ব্ব উৎসবের সাড়া উঠিল।

তিনি সেইদিন সন্ধ্যাকাল হইতে শ্রীঅরবিন্দের ভোজনাদির ব্যবস্থা লইয়া উদ্যোগায়োজনে ব্যাপৃতা হইয়া পড়িলেন। শ্রীঅরবিন্দ আসিবেন, সঙ্গে-সঙ্গে তাঁহার সকল অনুগত ভক্তেরাও আগমন করিবেন। পণ্ডিচারীর তাৎকালীন ক্ষুদ্র আশ্রমে আনন্দের সহিত বিস্ময়ের ঢেউ উঠিল। ইন্দুবালারও উৎসাহের সীমা ছিল না। কিন্তু পরদিন প্রভাতেই সদ্যঃপ্রজ্জ্বলিত উর্দ্ধমুখী হোমশিখার উপর প্রচুর বারিসেচনের ন্যায় আমার স্ত্রীর নিদারুণ মনোভঙ্গ হইল। তিনি বার্ত্তা পাইলেন—শ্রীঅরবিন্দের আগমন সম্ভবপর হইবে না। তিনি যেন এই কর্ম্ম হইতে নিরস্তা হন।

আনন্দের আতিশয্যে তাঁহার বদনে জ্যোতিশ্ছটা উদ্ভাসিত হইয়াছিল; এই সংবাদে তিনি মলিন মুখে আমার দিকে হতাশ নয়নে চাহিয়া রহিলেন। তাঁহার সহকারিণীরূপে শ্রীমতী ইন্দু গুপ্তা শ্রীঅরবিন্দের এই নিষেধাজ্ঞার কারণ সম্বন্ধে যাহা বলিল, তাহা আমি শুনিয়াও শুনিলাম না; কিন্তু আমার স্ত্রীর জিদ্ আরও তাহাতে বাড়িয়া গেল। বাঙ্গালী ঘরের অন্তঃপুরচারিণী মহিলা শ্রীঅরবিন্দকে যেমন করিয়া অতি আত্মীয়রূপে গ্রহণ করিয়া থাকে, অতিশয় শ্রদ্ধার সহিত সেইভাবেই তিনি তাঁহাকে গ্রহণ করিয়াছিলেন। শ্রীঅরবিন্দকে লইয়া চন্দননগরে যে সকল আলোচনা হইত, তাহাতে তাঁহার এইরূপ মনোভাব অসঙ্গত হয় নাই। শ্রীঅরবিন্দ হইতে আমরা নিজেদের পৃথক্ করিয়া দেখিতাম না। তিনি ছিলেন আমাদের নেতা ও উপদেষ্টা। আমার ছিলেন তিনি পরম আত্মীয় ইষ্টস্বরূপ অধ্যাত্ম-পিতা ও অভিভাবক। তিনি ছিলেন আমার অব্যভিচারী শ্রদ্ধা ও নিষ্ঠার আশ্রয়; আমি ছিলাম তাঁহার একান্ত আশ্রিত ও অনুগত সন্তান। ১৯২০ খৃষ্টাব্দে আমার সহকর্ম্মীরা পণ্ডিচারী আসিয়া শ্রীঅরবিন্দের সাহচর্য্যে যে অপার্থিব আত্মীয়তার অনুভূতি লাভ করিয়াছিল, তাহা হইতে' তাহারা নিঃসঙ্কোচে চন্দননগরে গিয়া প্রচার করিয়াছিল, শ্রীঅরবিন্দ তাহাদের অধ্যাত্ম-পিতামহের ন্যায় একান্ত আপন জন—নিবিড়তম আত্মীয়; তাঁহার সেইরূপ স্নেহে ও আদরেই তাহারা ধন্য হইয়াছিল। শ্রীঅরবিন্দ ছিলেন আমাদের মাথার মণি, হৃদয়ের মণিকোটায় জ্যোতির্ম্ময় সূর্য্য। তাঁহাকে দূরে রাখিয়া আমরা স্বস্তি ও সুখ পাইতাম না। তাঁহাকে অতি নিকটে আনিয়া পরমাত্মীয়ের মতই তাঁহার সহিত আচরণ করিতাম। বাংলার সম্বন্ধ-সাধনার সুদৃঢ় সংস্কার জ্ঞানতঃ-অজ্ঞানতঃ অপ্রাকৃত ক্ষেত্রে শ্রীচৈতন্যের সেই বাণীর প্রতিধ্বনি তুলিয়া আমাদের অন্তরে-বাহিরে অনাহত রাগিণী বাজাইত:

আমারে ঈশ্বর বলি আপনারে হীন।
তার প্রেমে আমি কভু না হই অধীন॥

এই ভাব তখন চন্দননগর সঙ্ঘের মনে দৃঢ় হইয়াছিল। আমার স্ত্রীও সঙ্ঘের বাহিরে ছিলেন না। কাজেই শ্রীঅরবিন্দকে সর্ব্বোচ্চ স্থানে রাখিয়া তিনি এইরূপ সম্বন্ধের অমৃতে আপনাকে অভিষিক্তা করিয়াছিলেন। শ্রীঅরবিন্দের প্রত্যাখ্যান তাঁর ভক্তিপূত চিত্তে বেশ গুরুতর আঘাত দিয়াছিল। তিনি

প্রতিদিনের ন্যায় সেদিন প্রাতঃকালেও শ্রীঅরবিন্দের নিকট উপস্থিত হইয়া নীরব মৌন-মূর্ত্তির মধ্য দিয়াই আকারে-ইঙ্গিতে নিবেদন জানাইলেন—"কেন আপনি আমার আমন্ত্রণ প্রত্যাখ্যান করিলেন?"

শ্রীঅরবিন্দ একটু বিচলিত হইয়াই বলিলেন "হঠাৎ তোমার কথা স্বীকার করিয়াছি; কিন্তু আমার এই অবস্থায় নিমন্ত্রণগ্রহণের কিছু গোল আছে। আজ না হয়, দু'দিন পরে হবে।" শ্রীঅরবিন্দের কণ্ঠস্বর যেন অপরাধীর ন্যায় করুণ ও কম্পিত। কিন্তু কি স্নেহবিগলিত সুধাধারায় তাহা সিক্ত ছিল, তাহা স্মরণ করিলে আজিও সেদিনের শ্রীঅরবিন্দের সহিত আমাদের অভিন্ন হৃদয়ের অমৃতানুভূতি জাগিয়া উঠে। এই অপার্থিব অলক্ষ্য সম্বন্ধের গ্রন্থি মর্ত্ত্যের বাধায় বুঝি শিথিল হইবার নহে। আমার স্ত্রী সান্ত্বনা পাইলেন।

ইহার পর একদিন, দুইদিন করিয়া মে মাস শেষ হইল; জুন মাসেরও অর্দ্ধেক দিন অতিবাহিত হইল। সে একদিন সন্ধ্যা ঘনাইয়া আসিয়াছে। পথে বিদ্যুৎ-বাতি জ্বলিয়াছে। জনাকীর্ণ পথে কিছু খাদ্যদ্রব্য খরিদ করিয়া বাসায় ফিরিতেছি। সম্মুখের একটী বিজলি বাতির আলোকচ্ছটায় পত্নীর মুখের দিকে চাহিয়া বিস্মিত হইলাম। বর্ণকান্তি অধিকতর সমুজ্জ্বল হইয়াছে। মাথার অবগুণ্ঠন তিনি অপসারিত করিয়াছেন। মুখশ্রী যেন পূর্ব্বাপেক্ষা শীর্ণা মনে হইল। পণ্ডিচারীর স্বাস্থ্য বাংলার চেয়ে উৎকৃষ্ট। তাঁহাকে আমি অধিকতর স্বাস্থ্যসম্পন্ন দেখিব মনে করিয়াছিলাম। এমন করিয়া অনেকদিন তাঁহার প্রতি চাহি নাই; পথ চলিতে-চলিতেই তিনি বলিলেন "ফিরে-ফিরে কি দেখছ আমার মুখের দিকে?"

চলিতে-চলিতেই বলিলাম "আমার প্রথম বিস্ময়—তুমি আজ অনবগুণ্ঠিতা; আমার দ্বিতীয় বিস্ময়—তোমার মুখখানি বড় সুন্দর ও পরিষ্কার দেখাইতেছে, কিন্তু তোমার মুখের ঘের পূর্ব্বাপেক্ষা ক্ষুদ্র মনে হইতেছে, যেন কিছু ক্ষীণ হইয়াছে।"

তিনি একটু হাসিলেন। পূর্ব্বের ন্যায় পথ চলিতে-চলিতে বলিলেন "'এ দেশের মেয়েরা মাথার কাপড় খুলে' থাকে, এ যে কত আরাম, বাংলার ঘোমটা-দেওয়া মেয়েরা তা' বুঝে না। মাথায় মিষ্টি হাওয়া লাগছে, যেন সর্ব্ব শরীর জুড়িয়ে যায়।"

প্রশস্ত রাজপথ। সোজাসুজি সফেন তরঙ্গে সমুদ্র-নৃত্য, সাগরবারি-সম্পৃক্ত

মুক্ত বাতাস বহিতেছে ধীরে-মন্থরে। সত্যই আরামের বিমলাভায় তাঁর অনবগুণ্ঠিত মুখখানি বড় পবিত্র ও সুন্দর দেখাইতেছিল। এমন করিয়া দুইজনে বাংলাদেশে পথে বাহির হওয়া আমাদের পক্ষে সম্ভবপর ছিল না। এখানে মুক্ত-বিহঙ্গিনীর মত আমার সঙ্গে-সঙ্গে তাঁর অবাধ বিচরণ বড় সুখের হইয়াছিল। কথায়-কথায় তাঁর বিশীর্ণ মুখখানির কথা আর জিজ্ঞাসা করা হইল না। বাসায় আসিয়া উপস্থিত হইলাম।

তিনি রেকাবীতে খাদ্যদ্রব্যগুলি যথারীতি সুসজ্জিত করিয়া আমার সম্মুখে ধরিলেন। আজ অসঙ্কোচে দুইজনে এক সঙ্গে ভোজনের প্রবৃত্তি আমায় পাইয়া বসিল। এমন সুযোগ চন্দননগরে ঘটে না। বলিলাম "এস খাই।"

তিনি আমার মুখের দিকে ভ্রুকুটির কটাক্ষ করিয়া হাসিলেন। তারপর বলিলেন "এতদিন এ সাধ তো জাগেনি? আজ হঠাৎ এ আবার কি ভাব?"

প্রায় দেড় মাস পণ্ডিচারী আসিয়াছি; প্রতি সন্ধ্যায় পরিতৃপ্তিসহকারে এমন করিয়াই আমার উদরপূর্ত্তি হয়; কিন্তু সত্যই তাঁহাকে কোনদিন জলযোগ করিতে তো দেখি নাই। আর দেখিবই বা কি প্রকারে? তাঁহার জন্য কোন ব্যবস্থাই তো করি নাই। নিজেকে বড স্বার্থপর মনে হইল। পণ্ডিচারী চন্দননগর নহে। এই প্রবাসে তিনি সর্ব্ব বিষয়েই আমার মুখ চাহিয়াই থাকেন। অথচ আমি তাঁহার খাওয়াদাওয়া সম্বন্ধে একেবারেই উদাসীন। খাওয়ার ব্যবস্থাও এক্ষেত্রে বাঙ্গালী হিন্দু ঘরের মেয়েদের উপযোগী নহে। সকালে ফেরিওয়ালার কাছ থেকে কোনদিন "আপাম" অর্থাৎ আস্কে পিঠে খরিদ করা হয়, কোনদিন বা শুক্‌না পাঁউরুটির টুকরা দুধে বা চায়ে ভিজাইয়া খাওয়া হয়, আর মধ্যাহ্নে হয়—ফাউল বা মটনকারীর সঙ্গে ভাত। রাত্রেও তথৈবচ। আজ মনে হইল—সত্যই তো লোকটা খায় কি? বাংলার ডাঁটা চিবাইয়া এক থালা ভাত খাওয়ার অসুবিধা হইতেছে; এইজন্যই তিনি বোধ হয় কিছু ক্ষীণা হইয়াছেন। মাথায় ব্যাপারটী প্রবেশ করিবামাত্র সান্ধ্য-ভোজনের জিদাজিদি সুরু হইল; আর কাল হইতে মাছের ঝোল, সুক্তুনি, ডাঁটা-চচ্চড়ির ব্যবস্থা করিতে হইবে, স্থির করিলাম। তিনি আমার খাদ্য-প্রসঙ্গ শুনিয়া মনে-মনে আমোদ অনুভব করিলেন, আবার শ্লেষবাক্য প্রয়োগ করিতেও ভুলিলেন না। তিনি বলিলেন "দেড় মাস পরে হুঁস হ'ল বুঝি!"

আমার অশেষ পীড়াপীড়ি সত্ত্বেও তিনি সে সন্ধ্যায় কিছু মুখে দিলেন না, উপরন্তু কথায় কথায় তাঁহার মনোভাব ব্যক্ত হওয়ায়, আমি তাঁহার অন্তর-বাণীর সহিত সায় দিলাম। শ্রীঅরবিন্দের মিলন-প্রত্যাখ্যানে শুধু জীবন-ধারণের প্রয়োজনানুযায়ী পরিমিত অন্নই তিনি গ্রহণ করিয়া থাকেন, কোন ভাল-মন্দ জিনিষ তিনি মুখে দিবেন না।

কে জানিত—আমার এই হৃদয়ভেদ একদিন প্রমাদ আনিবে? এমন করিয়া দুই কূল রাখা চলিবে না। পরদিন প্রভাতে পত্নীর হৃদয়াবেগে আচ্ছন্ন হইয়া শ্রীঅরবিন্দকে জিদ্ ধরিয়া বলিলাম "আপনি একবার ও-বাড়ীতে যাইবেন কিনা বলুন?"

তিনি দাবীকে ভাল চক্ষে দেখিতেন না। তাঁহার উপর কিছুর জিদ্ করিলে, তিনি ভিতরে-ভিতরে অস্বস্তি অনুভব করিতেন। নিজের জন্য নয়, অনুগত ভক্তের হিতকামনায় তাঁহার হৃদয় চঞ্চল হইয়া উঠিত। তাঁহার উৎসর্গেরই দাবী ছিল; কিন্তু অন্য পক্ষের দাবী রাখিয়া ইহা হইলে, সে উৎসর্গের সাফল্য সম্বন্ধে তিনি খুব সংশয় পোষণ করিতেন। আমার কথা শুনিয়া তিনি কিছু ইতস্তত: করিলেন, তারপর বলিলেন "আমি একদিন যাব, তোমাদের সাধন আরও জমিয়া উঠুক, তারপর যাব।"

তাঁহার সব কথাই এইরূপ সংক্ষিপ্ত ছিল। আমার স্ত্রী এই কথার উত্তরে আমার মধ্য দিয়াই জানাইলেন "সে একদিন আপনার যখন ইচ্ছা হবে যাবেন। কিন্তু আপনাকে নিজের হাতে কিছু ভাল-মন্দ খাবার প্রস্তুত করিয়া খাওয়াইতে সাধ হইয়াছে, অনুমতি করিলে আজই কিছু খাদ্যদ্রব্য পাঠাইয়া দিব।"

শ্রীঅরবিন্দের ন্যায় সহজ ও সরল মানুষ আমার চক্ষে পড়ে নাই। নিমন্ত্রণে যাওয়াটাও যেমন সহজভাবে 'হাঁ' বলিয়া তিনি সম্মতি দিয়াছিলেন, আমার স্ত্রীর এই অনুরোধও তেমনি সহজভাবে তিনি স্বীকার করিয়া লইলেন। তিনি সেদিন অতি আনন্দের সহিত সারাদিন ধরিয়া বিবিধ খাদ্য-দ্রব্য রচনা করিলেন, সোৎসাহে সহকারিণী হইল শ্রীমতী ইন্দু গুপ্তা। সেদিন রন্ধনশালায় দুইজনের হাস্যমুখর কণ্ঠে আমাদের আবাসভবনটী পুলকিত হইয়া উঠিয়াছিল।

